## প্রকাশকের নিবেদন

'মহাভারতম্' মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ শ্রীমদ্ হরিদাস সিদ্ধান্তবাগীশ মহাশয়ের তপস্যালব্ধ অমৃতময় ফল। সে আশ্চর্য্য তপশ্চর্য্যার কাহিনী আজ সকলেই জানেন। প্রায় একুশ বছর তিনি ছিলেন 'মহাভারতম্'-এর তপস্যায় মগ্ন—এবং সে একক ও দুশ্চর তপস্যায় তাঁর পাণ্ডিত্য ও প্রজ্ঞার সঙ্গে মিলিত হয়েছিল অসীম ধৈর্য্য, অশেষ নিষ্ঠা ও অলৌকিক আয়াস। ফলে তিনি আমাদের জন্য রেখে গেছেন তাঁর 'মহাভারতম্'—এক আশ্চর্য্য ঐশ্বর্য্য। 'মহাভারতম্'-এর দ্বিতীয় সংস্করণ প্রকাশনার মূলে আছে আমাদের সেই জাতীয় ঐশ্বর্য্য সংরক্ষণের এবং জন্মশতবর্ষপূর্ত্তি উপলক্ষে ঋষি হরিদাসের প্রতি শ্রদ্ধাঞ্জলি নিবেদন করার পুণ্য প্রেরণা ও প্রয়াস। সুধীজনের সানন্দ সমর্থনে আমাদের প্রয়াস সার্থক হোক—এইমাত্র কামনা।

# মহাভারতম্

মহর্ষি-শ্রীকৃষ্ণদ্বৈপায়নবেদব্যাস-প্রণীতম্

## কর্ণপর্ব্ব

## ২৭

দর্শনাচার্য্য-

শ্রীমন্নীলকণ্ঠকৃতয়া ভারতভাবদীপ-

সমাখ্যয়া টীকয়া

মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণেন

শ্রীমদ্ হরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যেণ প্রণীতয়া

ভারতকৌমুদীসমাখ্যয়া টীকয়া তৎকৃত-

বঙ্গানুবাদেন চ সহিতম্

বিশ্ববাণী প্রকাশনী

কলিকাতা-৯

# অষ্টত্রিংশোঽধ্যায়ঃ।

——:-০-:——

সঞ্জয় উবাচ।

তানভিদ্রবতো দৃষ্ট্বা পাণ্ডবাংস্তাবকং বলম্।
দুর্য্যোধনো মহারাজ! বারয়ামাস সর্বশঃ ॥১॥
যোধাংশ্চ স্ববলঞ্চৈব সমন্তাদ্ভরতর্ষভ!।
ক্রোশতস্তব পুত্রস্য ন স্ম রাজন্! ন্যবর্ত্তত ॥২॥
ততঃ পক্ষঃ প্রপক্ষশ্চ শকুনিশ্চাপি সৌবলঃ।
তদা সশস্ত্রা কুরবো ভীমমভ্যদ্রবন্ রণে ॥৩॥
কর্ণোঽপি দৃষ্ট্বা দ্রবতো ধার্ত্তরাষ্ট্রান্ সরাজকান্।
মদ্ররাজমুবাচেদং যাহি ভীমরথং প্রতি ॥৪॥

ভারতকৌমুদী

তানিতি। অভিদ্রবতঃ অভিধাবতঃ। বারয়ামাস পলায়নাদিতি শেষঃ ॥১॥
যোধানিতি। ক্রোশত আগচ্ছতেত্যাহ্বয়তঃ। ন্যবর্ত্তত যোধগণঃ স্ববলঞ্চ ॥২॥
তত ইতি। পক্ষঃ প্রপক্ষশ্চ ব্যূহস্য তত্তদংশগতসৈন্যগণ ইত্যর্থঃ ॥৩॥
কর্ণ ইতি। দ্রবতো ভীমমভিধাবতঃ, সরাজকান্ দুর্য্যোধনসহিতান্ ॥৪॥

---

ক্রমে বনমধ্যে সিংহপীড়িত হস্তিসমূহ যেমন পলায়ন করে, সেইরূপ আপনার সৈন্য সকল দিকে পলায়ন করিতে লাগিল। কারণ, পাণ্ডবগণের আলোড়নে তাহার রথী, অশ্বারোহী ও গজারোহীরা সকল দিকে বিক্ষিপ্ত হইতেছিল; পদাতি ও অশ্বারোহীরা আকুল হইয়া পড়িয়াছিল; তাহাদের চর্ম্ম ও কবচ বিধ্বস্ত হইয়াছিল এবং অস্ত্র ও ধনু পড়িয়া যাইতেছিল ॥৮৪—৮৫॥

——:-০-:——

সঞ্জয় বলিলেন—'মহারাজ! পাণ্ডবেরা আসিতেছেন দেখিয়া দুর্য্যোধন সকল দিকে পলায়মান আপনার সৈন্যগণকে বারণ করিতে লাগিলেন ॥১॥

ভরতশ্রেষ্ঠ রাজা! দুর্য্যোধন সকল দিক্ হইতে যোদ্ধাদিগকে ও সৈন্যগণকে ডাকিতে লাগিলেও তাঁহারা ফিরিলেন না ॥২॥

তাহার পর ব্যূহের পক্ষ ও প্রপক্ষবর্ত্তী যোদ্ধারা, সুবলপুত্র শকুনি এবং সশস্ত্র কৌরবেরা যুদ্ধে ভীমের দিকে ধাবিত হইলেন ॥৩॥

এবমুক্তস্তু কর্ণেন শল্যো মদ্রাধিপস্তদা।
হংসবর্ণান্ হয়ানগ্র্যান্ প্রৈষীদ্‌যত্র বৃকোদরঃ ॥৫॥
তে প্রেরিতা মহারাজ! শল্যেনাহবশোভিনা।
ভীমসেনরথং প্রাপ্য সমসজ্জন্ত বাজিনঃ ॥৬॥
দৃষ্ট্বা কর্ণং সমায়ান্তং ভীমঃ ক্রোধসমন্বিতঃ।
মতিং চক্রে বিনাশায় কর্ণস্য ভরতর্ষভ! ॥৭॥
সোঽব্রবীৎ সাত্যকিং বীরং ধৃষ্টদ্যুম্নঞ্চ পার্ষতম্।
যূয়ং রক্ষত রাজানং ধর্ম্মাত্মানং যুধিষ্ঠিরম্ ॥৮॥
সংশয়ান্মহতো মুক্তং কথঞ্চিৎ প্রেক্ষতো মম।
অগ্রতো মে কৃতো রাজা চ্ছিন্নসর্বপরিচ্ছদঃ ॥৯॥
দুর্য্যোধনস্য প্রীত্যর্থং রাধেয়েন দুরাত্মনা।
অহমন্তং গমিষ্যামি তস্য দুঃখস্য পার্ষত! ॥১০॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

এবমিতি। হংসবর্ণান্ হংসবৎ শুভ্রবর্ণান্, অগ্র্যান্মুত্তমান্, প্রৈষীৎ প্রেরিতবান্ ॥৫॥
ত ইতি। প্রেরিতাশ্চালিতাঃ। সমসজ্জন্ত সম্মিলিতা অভবন্ ॥৬॥
দৃষ্ট্বেতি। মতিং চক্র ইতি তু বাজিনাং সংসক্তেঃ পূর্বভাব উক্তঃ ॥৭॥
স ইতি। স ভীমঃ। পার্ষতং পৃষতপৌত্রম্। সংশয়াৎ প্রাণসন্দেহাৎ কথঞ্চিৎ কষ্টেন মুক্তম্। ছিন্নাঃ সর্বে পরিচ্ছদা বর্ম্মাদয়ো যস্য সঃ। অন্তমবসানম্ ॥৮—১০॥

তখন দুর্য্যোধনের সহিত ধার্ত্তরাষ্ট্রগণকে ভীমের দিকে যাইতে দেখিয়া কর্ণও শল্যকে বলিলেন যে, 'ভীমের রথের দিকে যান' ॥৪॥

কর্ণ এইরূপ বলিলে, মদ্ররাজ শল্য তখনই—যেখানে ভীম ছিলেন, সেই দিকে হংসের ন্যায় শুভ্রবর্ণ উত্তম অশ্বগুলিকে চালাইয়া দিলেন ॥৫॥

মহারাজ! যুদ্ধশোভী শল্য চালাইয়া দিলে, সেই অশ্বগুলি ভীমসেনের রথের নিকটে যাইয়া তাঁহার সৈন্যের সহিত মিলিত হইল ॥৬॥

ভরতশ্রেষ্ঠ! কর্ণকে আসিতে দেখিয়া ভীমসেন ক্রুদ্ধ হইয়া পূর্বেই তাঁহাকে বিনাশ করিবার ইচ্ছা করিয়াছিলেন ॥৭॥

পরে ভীমসেন মহাবীর সাত্যকি ও পৃষতনন্দন ধৃষ্টদ্যুম্নকে বলিলেন—'আপনারা ধর্ম্মাত্মা রাজা যুধিষ্ঠিরকে রক্ষা করুন; আজ তিনি কোন প্রকারে মহাজীবনসন্দেহ হইতে মুক্তিলাভ করিয়াছেন। কারণ, দুরাত্মা কর্ণ দুর্য্যোধনের প্রীতির জন্য আমার

৮)···এনং রক্ষত রাজানম্···পি। (১০)···অন্তমন্ত গমিষ্যামি···বঙ্গ বর্দ্ধ বা সো।

হন্তাস্ম্যদ্য রণে কর্ণং স বা মাং নিহনিষ্যতি।
সংগ্রামেণ সুঘোরেণ সত্যমেতদ্‌ব্রবীমি তে ॥১১॥
রাজানমদ্য ভবতাং ন্যাসভূতং দদামি বৈ।
তস্য সংরক্ষণে সর্ব্বে যতধ্বং বিগতজ্বরাঃ ॥১২॥
এবমুক্ত্বা মহাবাহুঃ প্রায়াদাধিরথিং প্রতি।
সিংহনাদেন মহতা সর্ব্বাঃ সংনাদয়ন্ দিশঃ ॥১৩॥
দৃষ্ট্বা ত্বরিতমায়ান্তং ভীমং যুদ্ধাভিনন্দিনম্।
সূতপুত্রমথোবাচ মদ্রাণামীশ্বরো বিভুঃ ॥১৪॥

শল্য উবাচ।

পশ্য কর্ণ! মহাবাহুং সংরব্ধং পাণ্ডুনন্দনম্।
দীর্ঘকালার্জ্জিতং ক্রোধং মোক্তুকামং ত্বয়ি ধ্রুবম্ ॥১৫॥

ভারতকৌমুদী

হন্তাস্মীতি। হন্তাস্মি হনিষ্যামি ॥১১॥
রাজানমিতি। রাজানং যুধিষ্ঠিরম্। বিগতজ্বরা নিরুদ্বেগসন্তাপা যূয়ম্ ॥১২॥
এবমিতি। মহাবাহুর্ভীমসেনঃ, আধিরথিম্ অধিরথপুত্রং কর্ণম্ ॥১৩॥
দৃষ্ট্বেতি। যুদ্ধেন অভিনন্দতি আনন্দমনুভবতীতি যুদ্ধাভিনন্দী তম্ ॥১৪॥
পশ্যেতি। সংরব্ধং সাটোপম্, পাণ্ডুনন্দনং প্রকরণাদ্ভীমসেনম্ ॥১৫॥

সম্মুখেই রাজা যুধিষ্ঠিরের সমস্ত পরিচ্ছদ ছেদন করিয়াছিল। অতএব পৃষতনন্দন! আমি আজ সেই দুঃখের পারে যাইব ॥৮—১০॥

আমি আজ অতিভীষণ যুদ্ধ করিয়া কর্ণকে বধ করিব, কিংবা সে আমাকে বধ করিবে; ইহা আমি আপনাদের নিকট সত্য বলিতেছি ॥১১॥

আমি আজ আপনাদের নিকট রাজাকে ন্যাসস্বরূপ দান করিলাম (গচ্ছিত রাখিলাম)। অতএব আপনারা সকলে নিরুদ্বেগ হইয়া তাঁহাকে রক্ষা করিবার জন্য যত্নবান্ হউন' ॥১২॥

মহারাজ! এই কথা বলিয়া মহাবাহু ভীমসেন বিশাল সিংহনাদে সমস্ত দিক্ নিনাদিত করিয়া কর্ণের দিকে ধাবিত হইলেন ॥১৩॥

যুদ্ধামোদী ভীমসেন সত্বর আসিতেছেন দেখিয়া মদ্ররাজ শক্তিশালী শল্য কর্ণকে বলিতে লাগিলেন ॥১৪॥

শল্য বলিলেন—'কর্ণ! দেখ—মহাবাহু ভীমসেন কিরূপ আড়ম্বরে আসিতে-

(১১) হন্তাস্ম্যন্ত রণে চৈকঃ…পি। (১৫)…সংক্রুদ্ধং পাণ্ডুনন্দনম্…বঙ্গ বৰ্দ্ধ বা সো।

ঈদৃশং নাস্য রূপং মে দৃষ্টপূর্ব্বং কদাচন।
অভিমন্যৌ হতে কর্ণ! রাক্ষসে চ ঘটোৎকচে ॥১৬॥
ত্রৈলোক্যস্য সমস্তস্য শক্তঃ ক্রুদ্ধো নিবারণে।
বিভর্ত্তি যাদৃশং রূপং যুগান্তাগ্নিসমপ্রভম্ ॥১৭॥

সঞ্জয় উবাচ।

ইতি ব্রুবতি রাধেয়ং মদ্রাণামীশ্বরে নৃপ।।
অভ্যবর্ত্তত বৈ কর্ণং ক্রোধদীপ্তো বৃকোদরঃ ॥১৮॥
তথাগতন্তু সংপ্রেক্ষ্য ভীমং যুদ্ধাভিনন্দিনম্।
অব্রবীদ্বচনং শল্যং রাধেয়ঃ প্রহসন্নিব ॥১৯॥
যদুক্তং বচনং মেঽদ্য ত্বয়া মদ্রজনেশ্বর।।
ভীমসেনং প্রতি বিভো! তৎ সত্যং নাত্র সংশয়ঃ ॥২০॥

ভারতকৌমুদী

ঈদৃশমিতি। মে ময়া। অভিমন্যৌ রাক্ষসে ঘটোৎকচে চ হতেঽপীত্যর্থঃ ॥১৬॥
ত্রৈলোক্যস্যেতি। যাদৃশং রূপং বিভর্ত্তি, তেন ত্রৈলোক্যস্যাপি নিবারণে শক্তঃ ॥১৭॥
ইতীতি। অভ্যবর্ত্তত আভিমুখ্যেনাগচ্ছৎ, ক্রোধেন দীপ্ত উত্তেজিতঃ ॥১৮॥
তথেতি। প্রহসন্নিব আত্মনো ভীমসেনসহত্ববিশ্বাসাদিতি ভাবঃ ॥১৯॥
যদিতি। তৎ সত্যম্, তথৈব দর্শনাদিত্যাশয়ঃ ॥২০॥

ছেন। নিশ্চয়ই ইনি দীর্ঘকালের সঞ্চিত ক্রোধ তোমার উপরে সঞ্চারিত করিবার ইচ্ছা করিতেছেন ॥১৫॥

কর্ণ! অভিমন্যু ও ঘটোৎকচ নিহত হইলেও পূর্ব্বে কখনও আমি ইহার এপ্রকার রূপ দেখি নাই ॥১৬॥

ইনি ক্রুদ্ধ হইয়া প্রলয়াগ্নির তুল্য যেপ্রকার রূপ ধারণ করিয়াছেন, তাহাতে বোধ হয়—ইনি সমগ্র ত্রিভুবনকেও নিবারণ করিতে সমর্থ হন' ॥১৭॥

সঞ্জয় বলিলেন—'রাজা! শল্য কর্ণকে এইরূপ বলিতেছিলেন, এমন সময়েই ক্রোধোত্তেজিত ভীমসেন কর্ণের অভিমুখে উপস্থিত হইলেন ॥১৮॥

যুদ্ধামোদী ভীমসেনকে এইভাবে উপস্থিত দেখিয়া কর্ণ হাসিতে হাসিতেই যেন শল্যকে এই কথা বলিলেন—॥১৯॥

'শক্তিশালী মদ্ররাজ! আপনি এখন আমার নিকট ভীমসেনের বিষয়ে যে কথা বলিলেন, সে কথা সত্য; এ বিষয়ে কোন সন্দেহ নাই ॥২০॥

(১৭)···বিভর্ত্তি সদৃশং রূপম্···পি বা সো।

এষ শূরশ্চ বীরশ্চ ক্রোধনশ্চ বৃকোদরঃ।
নিরপেক্ষঃ শরীরে চ প্রাণতশ্চ বলাধিকঃ ॥২১॥
অজ্ঞাতবাসং বসতা বিরাটনগরে তদা।
দ্রৌপদ্যাঃ প্রিয়কামেণ কেবলং বাহুসংশ্রয়াৎ ॥২২॥
গূঢ়ভাবং সমাশ্রিত্য কীচকঃ সগণো হতঃ।
সোঽদ্য সংগ্রামশিরসি সন্নদ্ধঃ ক্রোধমূর্চ্ছিতঃ ॥২৩॥
কিং করোদ্যতদণ্ডেন মৃত্যুনাপি ব্রজেদ্রণে।
চিরকালাভিলষিতো মমায়ন্তু মনোরথঃ ॥২৪॥ (বিশেষকম্)
অর্জ্জুনং সমরে হন্যাং মাং বা হন্যাদ্ধনঞ্জয়ঃ।
স মে কদাচিদদ্যৈব ভবেদ্ভীমসমাগমাৎ ॥২৫॥

---

ভারতকৌমুদী

এষ ইতি। শূরঃ শিক্ষয়া, বীরঃ শরীরশক্ত্যা। প্রাণত উৎসাহাচ্চ ॥২১॥

অজ্ঞাতেতি। বসতা কুর্ব্বতা। গণৈরুপকীচকৈঃ সহেতি সঃ। তথাপি কিম্, করেণ উদ্যত উত্তোলিতো দণ্ডো যেন তাদৃশেন, মৃত্যুনা তদধিষ্ঠাত্রা যমেনাপি সহ, রণে ব্রজেৎ ব্রজিতুং শক্নুয়াৎ। কথমপি নেত্যর্থঃ। এতেনাহং যমতুল্য এবেতি সূচিতম্। মনোরথস্তদ্বিষয়ঃ ॥২২—২৪॥

অথ কোঽসৌ মনোরথবিষয় ইত্যাহ অর্জ্জুনমিতি। ভবেদিতি কাকা প্রশ্নো ব্যজ্যতে ॥২৫॥

ভারতভাবদীপঃ

তানিতি ॥১—২৩॥ কিং করোদ্যতদণ্ডেন করেণোদ্যতো দণ্ডো যেন তেন মৃত্যুনা সমঃ, কিংশব্দ উপমার্থে ॥২৪—৪৯॥

ইতি কর্ণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টত্রিংশোঽধ্যায়ঃ ॥৩৮॥

---

এই ভীম শিক্ষাতে বীর, দৈহিক শক্তিতে বীর, কোপনস্বভাব, দেহের প্রতি নিরপেক্ষ এবং উৎসাহেও অধিকবলশালী ॥২১॥

ভীমসেন তখন বিরাটরাজধানীতে অজ্ঞাতবাস করিবার সময়ে দ্রৌপদীর প্রিয় কার্য্য করিবার ইচ্ছায় গুপ্তভাবে থাকিয়া কেবল বাহুবল অবলম্বন করিয়া অনুচরবর্গের সহিত কীচককে বধ করিয়াছিলেন; তিনি আজ যুদ্ধসজ্জায় সজ্জিত এবং ক্রোধে অধীর হইয়া যুদ্ধে আসিয়াছেন, তাই বলিয়া কি উনি দণ্ডধারী যমের সহিতও যুদ্ধে যাইতে পারেন? সে যাহা হউক, আমি চিরকাল এই অভিলাষ করিয়া আসিতেছি ॥২২—২৪॥

'আমি যুদ্ধে অর্জ্জুনকে বধ করিব, কিংবা অর্জ্জুন আমাকে বধ করিবেন'।

---

(২৪)···ব্রজেদ্রণম্···পি বঙ্গ বর্দ্ধ সো,···মমায়ন্ত···বর্দ্ধ বা সো।

নিহতে ভীমসেনে তু যদি বা বিরথীকৃতে।
অভিযাস্যতি মাং পার্থস্তন্মে সাধু ভবিষ্যতি ॥২৬॥
অত্র যন্মন্যসে প্রাপ্তং তচ্ছীঘ্রং সম্প্রধারয়।
এতচ্ছ্রুত্বা তু বচনং রাধেয়স্যামিতৌজসঃ ॥২৭॥
উবাচ বচনং শল্যঃ সূতপুত্রং তথাগতম্।
অভিযাহি মহাবাহো! ভীমসেনং মহাবলম্ ॥২৮॥ (যুগ্মকম্)
নিরস্য ভীমসেনস্তু ততঃ প্রাপ্স্যসি ফাল্গুনম্।
যস্তে কামোঽভিলষিতশ্চিরাৎ প্রভৃতি হৃদ্গতঃ ॥২৯॥
স বৈ সম্পৎস্যতে কর্ণ! সত্যমেতদ্ব্রবীমি তে।
এবমুক্তে ততঃ কর্ণঃ শল্যং পুনরভাষত ॥৩০॥ (যুগ্মকম্)
হন্তাহমর্জ্জুনং সংখ্যে মাং বা হন্যাদ্ধনঞ্জয়ঃ।
যুদ্ধে মনঃ সমাধায় যাহি যত্র বৃকোদরঃ ॥৩১॥

---

ভারতকৌমুদী

তৎসম্ভাবনামাহ নিহত ইতি। পার্থোঽর্জ্জুনঃ। সাধু ভবিষ্যতি, অভীষ্টপূর্ত্তিসম্ভবাৎ ॥২৬॥ অত্রেতি। প্রাপ্তমুচিতম্। সম্প্রধারয় নিশ্চিনু। তথাগতং তৎকালোচিতম্ ॥২৭—২৮॥ নিরস্যেতি। নিরস্য বধেন বিরথীকরণেন বা নিবর্ত্ত্য। সম্পৎস্যতে পূর্ণো ভবিষ্যতি ॥২৯-৩০॥ হন্তেতি। হন্তা হনিষ্যামি। সংখ্যে যুদ্ধে। সমাধায় নিবেশ্য ॥৩১॥

ভীমের সহিত সম্মেলনবশতঃ আমার সেই অভিলাষ অদ্যই কোন সময়ে পূর্ণ হইবে কি? ॥২৫॥

কেন না, আমি ভীমসেনকে নিহত বা বিরথ করিলে, অর্জ্জুন নিশ্চয়ই আমার দিকে আসিবেন; তাহা হইলেই তাহা আমার পক্ষে উত্তম হইবে ॥২৬॥

অতএব মদ্ররাজ! এখন আপনি যাহা উচিত মনে করেন, তাহা সত্বর স্থির করুন'। অমিততেজা কর্ণের এই কথা শুনিয়া শল্য কর্ণকে তৎকালোচিত এই কথা বলিলেন—'মহাবাহু! তুমি মহাবল ভীমসেনের দিকেই গমন কর ॥২৭—২৮॥

কর্ণ! তুমি ভীমসেনকে নিরস্ত করিয়া পরে অর্জ্জুনকে পাইবে; তাহা হইলেই চিরকাল তোমার মনে যে অভীষ্ট বিষয় ছিল, তাহা সম্পূর্ণ হইবে; ইহা তোমার নিকট সত্য বলিতেছি'। শল্য এইরূপ বলিলে, তাহার পর কর্ণ পুনরায় শল্যকে বলিলেন—॥২৯—৩০॥

'যুদ্ধে আমি অর্জ্জুনকে বধ করিব, কিংবা অর্জ্জুন আমাকে বধ করিবেন। অতএব মদ্ররাজ! আপনি যুদ্ধে মনোনিবেশ করিয়া—যেখানে ভীমসেন রহিয়াছেন, সেইখানে যান' ॥৩১॥

সঞ্জয় উবাচ।

ততঃ প্রায়াদ্রথেনাশু শল্যস্তত্র বিশাংপতে ! ।
যত্র ভীমো মহেম্বাসো ব্যদ্রাবয়ত বাহিনীম্ ॥৩২॥
ততস্তূর্য্যনিনাদশ্চ ভেরীণাঞ্চ মহাস্বনঃ।
উদতিষ্ঠচ্চ রাজেন্দ্র ! কর্ণভীমসমাগমে ॥৩৩॥
ভীমসেনোঽথ সংক্রুদ্ধস্তব সৈন্যং দুরাসদম্।
নারাচৈর্বিমলৈস্তীক্ষ্ণৈর্দিশঃ প্রাদ্রাবয়দ্বলী ॥৩৪॥
স সন্নিপাতস্তুমুলো ঘোররূপো বিশাংপতে ! ।
আসীদ্রৌদ্রো মহারাজ ! কর্ণপাণ্ডবয়োর্ম্মৃধে ॥৩৫॥
ততো মুহূর্ত্তাদ্রাজেন্দ্র ! পাণ্ডবঃ কর্ণমাদ্রবৎ।
তমাপতন্তং সংপ্রেক্ষ্য কর্ণো বৈকর্ত্তনো বৃষঃ ॥৩৬॥
আজঘান সুসংক্রুদ্ধো নারাচেন স্তনান্তরে।
পুনশ্চৈনমমেয়াত্মা শরবর্ষৈরবাকিরৎ ॥৩৭॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তত ইতি। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ, ব্যদ্রাবয়ত অপীড়য়ৎ, বাহিনীং কৌরবসেনাম্ ॥৩২॥
তত ইতি। কর্ণভীময়োঃ সমাগমে যুদ্ধে সম্মেলনে ॥৩৩॥
ভীমেতি। দিশঃ সম্মুখদেশাৎ, ব্যদ্রাবয়ৎ নিপীড্যাপাসারয়ৎ ॥৩৪॥
স ইতি। সন্নিপাতঃ সংঘর্ষঃ। রৌদ্রস্তীব্রঃ। মৃধে রণাঙ্গনে ॥৩৫॥
তত ইতি। পাণ্ডবো ভীমঃ, আদ্রবদভ্যধাবৎ। অমেয়াত্মা অজ্ঞেয়স্বভাবঃ ॥৩৬—৩৭॥

সঞ্জয় বলিলেন—'নরনাথ ! তাহার পর মহাধনুর্দ্ধর ভীমসেন যেখানে থাকিয়া কৌরবসৈন্য পীড়ন করিতেছিলেন, শল্য সত্বর সেই দিকে রথে গমন করিলেন ॥৩২॥

রাজশ্রেষ্ঠ ! তদনন্তর কর্ণ ও ভীমের সম্মেলন হইবার সম্ভব হইলে, উভয় পক্ষেই তূর্য্যধ্বনি ও ভেরীর মহাশব্দ উঠিল ॥৩৩॥

মহারাজ ! তৎপরে বলবান্ ভীমসেন অত্যন্তক্রুদ্ধ হইয়া নির্ম্মল ও তীক্ষ্ণ নারাচসমূহদ্বারা পীড়ন করিয়া সম্মুখদেশ হইতে আপনার দুর্দ্ধর্ষ সৈন্যদিগকে অপসারিত করিতে লাগিলেন ॥৩৪॥

নরনাথ মহারাজ ! ক্রমে সেই রণস্থলে কর্ণ ও ভীমসেনের তুমুল, ভয়ঙ্কর ও তীব্র সংঘর্ষ হইতে লাগিল ॥৩৫॥

রাজশ্রেষ্ঠ ! তাহার পর ভীমসেন মুহূর্ত্তমধ্যেই কর্ণের দিকে ধাবিত হইলেন।

(৩৩)···উদতিষ্ঠত···পি।

স বিদ্ধঃ সূতপুত্রেণ চ্ছাদয়ামাস পত্রিভিঃ।
বিব্যাধ নিশিতৈঃ কর্ণং নবভির্নতপর্ববভিঃ ॥৩৮॥
তস্য কর্ণো ধনুর্মধ্যে দ্বিধা চিচ্ছেদ পত্রিভিঃ।
অথৈনং ছিন্নধন্বানং প্রত্যবিধ্যৎ স্তনান্তরে ॥৩৯॥
নারাচেন সুতীক্ষ্নেন সর্বাবরণভেদিনা।
সোঽন্যৎ কার্ম্মুকমাদায় সূতপুত্রং বৃকোদরঃ ॥৪০॥
রাজন্! মর্ম্মসু মর্ম্মজ্ঞো বিব্যাধ নিশিতৈঃ শরৈঃ।
ননাদ বলবন্নাদং কম্পয়ন্নিব মেদিনীম্ ॥৪১॥ (বিশেষকম্)
তং কর্ণঃ পঞ্চবিংশত্যা নারাচানাং সমার্পয়ৎ।
মদোৎকটং বনে দৃপ্তমুল্কাভিরিব কুঞ্জরম্ ॥৪২॥
ততঃ সায়কভিন্নাঙ্গঃ পাণ্ডবঃ ক্রোধমূর্চ্ছিতঃ।
সংরম্ভামর্ষতাম্রাক্ষঃ সূতপুত্রবধেপ্সয়া ॥৪৩॥

ভারতকৌমুদী

স ইতি। পত্রিভির্বাণৈঃ। বিব্যাধ তাড়য়ামাস। নতপর্ব্বভিরীষদ্বক্রোপান্তৈঃ ॥৩৮॥

তস্যেতি। স্তনান্তরে বক্ষসি। সর্বাবরণভেদিনা বর্ম্মাদিবিদারকেণ। মর্ম্মজ্ঞো দেহস্য প্রধানস্থানবিৎ। ননাদ চকার, বলবৎ বিশালম্ ॥৩৯—৪১॥

তমিতি। সমার্পয়দপীড়য়ৎ। মদেন উৎকটং মত্তম্, দৃপ্তং দর্পান্বিতম্ ॥৪২॥

---

তিনি আসিতেছেন দেখিয়া বৈকর্ত্তন ও বৃষ কর্ণ অত্যন্তক্রুদ্ধ হইয়া একটা নারাচদ্বারা তাঁহার বক্ষস্থলে আঘাত করিলেন এবং অজ্ঞেয়স্বভাব কর্ণ বাণবর্ষণ করিয়া পুনরায় ভীমসেনকে আবৃত করিলেন ॥৩৬—৩৭॥

কর্ণ বিদ্ধ করিলে, ভীমসেন বাণদ্বারা কর্ণকে আচ্ছাদন করিলেন এবং নতপর্ব্ব ও সুধার নয়টা বাণদ্বারা তাঁহাকে তাড়ন করিলেন ॥৩৮॥

তখন কর্ণ বাণদ্বারা ভীমসেনের ধনুর মধ্য স্থান দুই খণ্ডে ছেদন করিলেন এবং সুতীক্ষ্ন ও সর্ব্বাবরণভেদী একটা নারাচদ্বারা ছিন্নকার্ম্মুক ভীমের বক্ষস্থল প্রতিবিদ্ধ করিলেন। রাজা! পরে মর্ম্মবিৎ ভীমসেন অন্য ধনু লইয়া সুধার বাণসমূহদ্বারা কর্ণের সমস্ত মর্ম্মস্থানে তাড়ন করিলেন এবং সমরভূমি কম্পিত করিয়াই যেন বিশাল সিংহনাদ করিয়া উঠিলেন ॥৩৯—৪১॥

তৎপরে মানুষ যেমন উল্কাদ্বারা মদমত্ত ও গর্বিত হস্তীকে বনমধ্যে পীড়ন করে, কর্ণ সেইরূপ পঁচিশটা নারাচদ্বারা ভীমকে পীড়ন করিলেন ॥৪২॥

---

(৪১)···কম্পয়ন্নিব রোদসী—পি বা সো।

স কার্ম্মুকে মহাবেগং ভারসাধনমুত্তমম্।
গিরীণামপি ভেত্তারং সায়কং সমযোজয়ৎ ॥৪৪॥ (যুগ্মকম্)
বিকৃষ্য বলবচ্চাপমাকর্ণাদতি মারুতিঃ।
তং মুমোচ মহেষ্বাসঃ ক্রুদ্ধঃ কর্ণজিঘাংসয়া ॥৪৫॥
স বিসৃষ্টো বলবতা বাণো বজ্রাশনিস্বনঃ।
অদারয়দ্রণে কর্ণং বজ্রবেগো যথাচলম্ ॥৪৬॥
স ভীমসেনাভিহতঃ সূতপুত্রঃ কুরূদ্বহ!।
নিষসাদ রথোপস্থে বিসংজ্ঞঃ পৃতনাপতিঃ ॥৪৭॥
ততো মদ্রাধিপো দৃষ্ট্বা বিসংজ্ঞং সূতনন্দনম্।
অপোবাহ রথেনাজৌ কর্ণমাহবশোভিনম্ ॥৪৮॥

ভারতকৌমুদী

তত ইতি। সংরম্ভেণ ক্রোধেন অমর্ষেণ অসহিষ্ণুতয়া চ তাম্রে অক্ষিণী যস্য সঃ। ভারসাধনং বিপক্ষবিনাশাত্মকদুষ্করকার্য্যসাধকম্। ভেত্তারং ভেদক্ষমম্ ॥৪৩—৪৪॥

বিকৃষ্যেতি। বিকৃষ্য আকৃষ্য, বলবৎ দৃঢ়ম্, অতি অতিশয়েন, মারুতির্বায়ুপুত্রো ভীমঃ ॥৪৫॥

স ইতি। বজ্রস্য অশনের্বিদ্যুতশ্চ স্বন ইব স্বনঃ শব্দো যস্য সঃ। অচলং গিরিম্ ॥৪৬॥

স ইতি। নিষসাদ উপবিবেশ, রথস্য উপস্থে মধ্যে, পৃতনাপতিঃ কৌরবসেনাপতিঃ ॥৪৭॥

তত ইতি। অপোবাহ অপসারয়ামাস। আহবশোভিনং বীরশ্রিয়া ॥৪৮॥

---

তখন কর্ণের বাণে ভীমের অঙ্গ সকল বিদীর্ণ হওয়ায় ভীম ক্রোধে অধীর হইয়া পড়িলেন এবং ক্রোধে ও অসহিষ্ণুতায় তাঁহার নয়নযুগল তাম্রবর্ণ হইল; সেই অবস্থায় তিনি ধনুতে মহাবেগশালী, দুষ্করকার্য্যসাধক ও পর্বতবিদারণক্ষম একটা উত্তম বাণ যোজনা করিলেন ॥৪৩—৪৪॥

পরে ক্রুদ্ধ ও মহাধনুর্দ্ধর ভীমসেন দৃঢ় ধনুখানাকে কর্ণপর্য্যন্ত গুরুতর আকর্ষণ করিয়া কর্ণকে বধ করিবার ইচ্ছায় সেই বাণটা নিক্ষেপ করিলেন ॥৪৫॥

তখন বজ্র যেমন পর্ব্বত বিদারণ করে, সেইরূপ বলবান্ ভীমসেনের নিক্ষিপ্ত সেই বাণটা বজ্র ও বিদ্যুতের ন্যায় শব্দ করিতে করিতে যাইয়া কর্ণকে বিদারণ করিল ॥৪৬॥

কৌরবশ্রেষ্ঠ! তখন কৌরবসেনাপতি কর্ণ ভীমসেনের আঘাতে অচৈতন্য হইয়া রথমধ্যে উপবেশন করিলেন ॥৪৭॥

তাহার পর শল্য যুদ্ধশোভী সূতনন্দন কর্ণকে অচৈতন্য দেখিয়া রথে করিয়াই তাঁহাকে রণস্থল হইতে অপসারিত করিলেন ॥৪৮॥

ততঃ পরাজিতে কর্ণে ধার্ত্তরাষ্ট্রীং মহাচমূম্ ।
ব্যদ্রাবয়দ্ভীমসেনো যথেন্দ্রো দানবান্ পুরা ॥৪৯॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি
কর্ণাপযানে অষ্টত্রিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

## উনচত্বারিংশোঽধ্যায়ঃ

——:-০-:——

ধৃতরাষ্ট্র উবাচ।
সুদুষ্করমিদং কর্ম্ম কৃতং ভীমেন সঞ্জয় ! ।
যেন কর্ণো মহাবাহু রথোপস্থে নিপাতিতঃ ॥১॥
কর্ণো হ্যেকো রণে হন্তা পাণ্ডবান্ সৃঞ্জয়ৈঃ সহ।
ইতি দুর্য্যোধনঃ সূত ! প্রাব্রবীন্মাং মুহুর্ম্মুহুঃ ॥২॥
পরাজিতন্তু রাধেয়ং দৃষ্ট্বা ভীমেন সংযুগে ।
ততঃ পরং কিমকরোৎ পুত্রো দুর্য্যোধনো মম ॥৩॥

ভারতকৌমুদী

তত ইতি। ধার্ত্তরাষ্ট্রীং দৌর্য্যোধনীম্। ব্যদ্রাবয়ৎ অপীড়য়ৎ ॥৪৯॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি অষ্টত্রিংশোঽধ্যায়ঃ ॥০॥

——:-০-:——

সুদুষ্করমিতি। রথস্য উপস্থে উপবেশনস্থানে। মহাবাহোর্নিপাতনমাশ্চর্য্যমেবেতি ভাবঃ ॥১॥
কর্ণ ইতি। হন্তা হনিষ্যতি। ততঃ কথমেতদিত্যাশয়ঃ ॥২॥

সেইভাবে কর্ণ পরাজিত হইলে, ইন্দ্র যেমন পূর্ব্বকালে দানবগণকে পীড়ন করিতেন, সেইরূপ ভীমসেন দুর্য্যোধনের বিশাল সৈন্যকে পীড়ন করিতে লাগিলেন' ॥৪৯॥

——:-০-:——

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয় ! ভীম এটা অতিদুষ্কর কার্য্যই করিয়াছিল। যে হেতু সে, মহাবাহু কর্ণকে রথমধ্যে নিপাতিত করিয়াছিল ॥১॥
সঞ্জয় ! দুর্য্যোধন আমাকে মুহুর্মুহু বলিত যে, 'এক কর্ণই যুদ্ধে সৃঞ্জয়গণের সহিত পাণ্ডবগণকে বধ করিবেন' ॥২॥

* '...পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ বা সো।

সঞ্জয় উবাচ।

বিমুখং প্রেক্ষ্য রাধেয়ং সূতপুত্রং মহাহবে।
পুত্রস্তব মহারাজ! সোদর্য্যান্ সমভাষত ॥৪॥
শীঘ্রং গচ্ছত ভদ্রং বো রাধেয়ং পরিরক্ষত।
ভীমসেনভয়াগাধে মজ্জন্তং ব্যসনার্ণবে ॥৫॥
তে তু রাজ্ঞা সমাদিষ্টা ভীমসেনং জিঘাংসবঃ।
অভ্যবর্ত্তন্ত সংক্রুদ্ধাঃ পতঙ্গাঃ পাবকং যথা ॥৬॥
শ্রুতর্বা দুর্দ্ধরঃ ক্রাথো বিবিৎসুর্বিকটঃ সমঃ।
নিষঙ্গী কবচী পাশী তথা নন্দোপনন্দকৌ ॥৭॥
দুষ্প্রধর্ষঃ সুবাহুশ্চ বাতবেগসুবর্চ্চসৌ।
ধনুর্গ্রাহো দুর্ম্মদশ্চ জলসন্ধঃ শলঃ সহঃ ॥৮॥
এতে রথৈঃ পরিবৃতা বীর্য্যবন্তো মহাবলাঃ।
ভীমসেনং সমাসাদ্য সমন্তাৎ পর্য্যবারয়ন্ ॥৯॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

পরেতি। দুর্য্যোধনোঽপি পলায়ত অযুধ্যতৈব বেতি প্রশ্নার্থঃ ॥৩॥

বিমুখমিতি। পুত্রো দুর্য্যোধনঃ। সোদর্য্যান্ অবশিষ্টান্ সহোদরান্ ॥৪॥

শীঘ্রমিতি। বো যুষ্মাকম্, ভদ্রং মঙ্গলম্, অস্ত্বিতি শেষঃ। ভীমসেনভয়েন অগাধে অতলস্পর্শে, ব্যসনার্ণবে বিপৎসাগরে। যদি পরিবৃত্য ভীমস্তং হন্যাদিতি ভাবঃ ॥৫॥

ত ইতি। পতঙ্গানামিব তেষাং মৃত্যুর্ভাবীত্যুপমালঙ্কারেণ বস্তুধ্বনিঃ ॥৬॥

শ্রুতর্বেতি। একস্যাপ্যনেকনামদর্শনাৎ প্রাগুক্তনামবিরোধঃ পরিহর্ত্তব্যঃ। নিষঙ্গ্যাদীনি বিশেষণানি। বাতবেগেত্যাদি নামদ্বয়ম্। রথৈঃ পরিবৃতা রথান্তর্গতা ইত্যর্থঃ ॥৭—৯॥

সে যাহা হউক, ভীম যুদ্ধে কর্ণকে পরাজয় করিয়াছে দেখিয়া আমার পুত্র দুর্য্যোধন তাহার পরে কি করিলেন?' ॥৩॥

সঞ্জয় কহিলেন—'মহারাজ! রাধানন্দন কর্ণকে মহাযুদ্ধে বিমুখ দেখিয়া আপনার পুত্র দুর্য্যোধন সহোদরগণকে বলিলেন—॥৪॥

'ভ্রাতৃগণ! কর্ণ ভীমভয়সঞ্জাত অতলস্পর্শ বিপৎসাগরে মগ্ন হইতেছেন; সুতরাং তোমরা সত্বর যাও, কর্ণকে রক্ষা কর। তোমাদের মঙ্গল হউক' ॥৫॥

রাজা দুর্য্যোধন আদেশ করিলে, পতঙ্গ যেমন অগ্নির দিকে গমন করে, সেইরূপ সেই ধার্ত্তরাষ্ট্রেরা ক্রুদ্ধ হইয়া ভীমকে বধ করিবার ইচ্ছা করিয়া তাঁহার অভিমুখে গমন করিতে লাগিলেন ॥৬॥

(৬)···ভীমসেনং জিঘাংসয়া···বর্দ্ধ বা সো।

তে ব্যমুঞ্চন্ শরব্রাতান্ নানালিঙ্গান্ সমন্ততঃ।
স তৈরভ্যর্দ্দ্যমানস্ত ভীমসেনো মহাবলঃ ॥১০॥
তেষামাপততাং ক্ষিপ্রং সুতানাং তে জনাধিপ।।
রথৈঃ পঞ্চশতৈঃ সার্দ্ধং পঞ্চাশদহনদ্রথান্ ॥১১॥ (যুগ্মকম্)
বিবিৎসোস্ত ততঃ ক্রুদ্ধো ভল্লেনাপাহরচ্ছিরঃ।
ভীমসেনো মহারাজ! তৎ পপাত ততো ভুবি।
সকুণ্ডলশিরস্ত্রাণং পূর্ণচন্দ্রোপমং তদা ॥১২॥
তং দৃষ্ট্বা নিহতং শূরং ভ্রাতরঃ সর্বতঃ প্রভো।।
অভ্যদ্রবন্ত সমরে ভীমং ভীমপরাক্রমম্ ॥১৩॥
ততোঽপরাভ্যাং ভল্লাভ্যাং পুত্রয়োস্তে মহাহবে।
জহার সমরে প্রাণান্ ভীমো ভীমপরাক্রমঃ ॥১৪॥

ভারতকৌমুদী

ত ইতি। শরাণাং ব্রাতান্ সমূহান্, নানালিঙ্গান্ বিবিধচিহ্নযুক্তান্। পঞ্চশতৈ রথৈঃ সার্দ্ধমাপততাং তেষাং তে পুত্রাণাং পঞ্চাশদ্রথানহনদিতি সম্বন্ধঃ ॥১০—১১॥

বিবিৎসোরিতি। কুণ্ডলাভ্যাং শিরস্ত্রাণেন চ সহেতি তৎ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১২॥

তমিতি। অভ্যদ্রবন্ত প্রহারায় অভ্যধাবন্ ॥১৩॥

শ্রুতবর্ম্মা, দুর্দ্ধর, ক্রাথ, বিবিৎসু, বিকট, সম, নন্দ, উপনন্দ, দুষ্প্রধর্ষ, সুবাহু, বাতবেগ, সুবর্চ্চা, ধনুর্গ্রাহ, দুর্ম্মদ, জলসন্ধ, শল ও সহ---দৈহিক ও মানসিকবলশালী এই ধার্ত্তরাষ্ট্রেরা তূণ, কবচ ও পাশ ধারণপূর্ব্বক রথারোহণ করিয়া নিকটবর্ত্তী হইয়া সকল দিক্ হইতে ভীমসেনকে পরিবেষ্টন করিলেন ॥৭---৯॥

ক্রমে তাঁহারা সকল দিক্ হইতে নানাচিহ্নযুক্ত বাণসমূহ ভীমের উপরে নিক্ষেপ করিতে লাগিলেন। নরনাথ! তাঁহারা পীড়ন করিতে লাগিলে, পঞ্চশত রথীর সহিত আগত আপনার পুত্রগণের সহচর পঞ্চাশ জন রথীকে মহাবল ভীমসেন বধ করিলেন ॥১০---১১॥

মহারাজ! তাহার পর ক্রুদ্ধ ভীমসেন একটা ভল্লদ্বারা বিবিৎসুর মস্তক ছেদন করিলেন। তখন কুণ্ডল ও শিরস্ত্রাণের সহিত পূর্ণচন্দ্রতুল্য সেই মস্তকটী ভূতলে পতিত হইল ॥১২॥

রাজা! সেই বীর বিবিৎসুকে নিহত দেখিয়া অপর ভ্রাতারা সকল দিক্ হইতে ভয়ঙ্করপরাক্রমশালী ভীমসেনের প্রতি ধাবিত হইলেন ॥১৩॥

(১১)···পুত্রাণাং তে জনাধিপ।···বর্দ্ধ। (১২)···তৎ পপাত হতং ভুবি···পি বা গো।

তৌ ধরামন্বপদ্যেতাং বাতরুগ্ণাবিব দ্রুমৌ।
বিকটশ্চ সহশ্চোভৌ দেবপুত্রোপমৌ নৃপ ! ॥১৫॥
ততস্তু ত্বরিতো ভীমঃ ক্রাথং নিন্যে যমক্ষয়ম্।
নারাচেন সুতীক্ষ্ণেন স হতো ন্যপতদ্ভুবি ॥১৬॥
হাহাকারস্ততস্তীব্রঃ সংবভূব জনেশ্বর !।
বধ্যমানেষু বীরেষু তব পুত্রেষু ধন্বিষু ॥১৭॥
তেষাং সংলুলিতে সৈন্যে পুনর্ভীমো মহাবলঃ।
নন্দোপনন্দৌ সমরে প্রৈষয়দ্‌যমসাদনম্ ॥১৮॥
ততস্তে প্রাদ্রবন্ ভীতাঃ পুত্রাস্তে বিহ্বলীকৃতাঃ।
ভীমসেনং রণে দৃষ্ট্বা কালান্তকযমোপমম্ ॥১৯॥
পুত্রাংস্তে নিহতান্ দৃষ্ট্বা সূতপুত্রঃ সুদুর্ম্মনাঃ।
হংসবর্ণান্ হয়ান্ ভূয়ঃ প্রাহিণোদ্‌যত্র পাণ্ডবঃ ॥২০॥

ভারতকৌমুদী

তত ইতি। পুত্রয়োর্বিকটসহাখ্যয়োস্তথৈব বক্ষ্যমাণত্বাৎ ॥১৪॥
তাবিতি। অন্বপদ্যেতাং প্রাপ্নুতাম্, বাতরুগ্ণৌ বায়ুভগ্নৌ ॥১৫॥
তত ইতি। যমস্য ক্ষয়ং ভবনম্, "নিলয়াপচয়ৌ ক্ষয়ৌ" ইত্যমরঃ ॥১৬॥
হাহেতি। বধ্যমানেষু ভীমসেনেন। ধন্বিষু ধনুর্দ্ধরেষু ॥১৭॥
তেষামিতি। বিলুলিতে ভগ্নে। প্রৈষয়ৎ প্রৈরয়ৎ, যমস্য সাদনমালয়ম্ ॥১৮॥
তত ইতি। কালে আয়ুঃশেষসময়ে অন্তকো বন্ধনকারী যো যমস্তদুপমম্ ॥১৯॥

মহারাজ! তাহার পর ভয়ঙ্করপরাক্রমশালী ভীমসেন অপর দুইটা ভল্লদ্বারা আপনার পুত্র বিকট ও সহের প্রাণ হরণ করিলেন ॥১৪॥

রাজা! তখন দেবপুত্রের তুল্য বিকট ও সহ বায়ুভগ্ন দুইটা বৃক্ষের ন্যায় ভূতলে পতিত হইলেন ॥১৫॥

তদনন্তর ভীমসেন ত্বরান্বিত হইয়া একটা সুতীক্ষ্ণ নারাচদ্বারা ক্রাথকে যমালয়ে প্রেরণ করিলেন; তখন তিনিও নিহত হইয়া ভূতলে পতিত হইলেন ॥১৬॥

নরনাথ! আপনার বীর ও ধনুর্দ্ধর পুত্রেরা নিহত হইলে, তীব্র হাহাকার হইতে লাগিল ॥১৭॥

ক্রমে তাঁহাদের সৈন্য ভগ্ন হইলে, মহাবল ভীমসেন পুনরায় নন্দ ও উপনন্দকে যমালয়ে পাঠাইলেন ॥১৮॥

রাজা! তৎপরে আপনার অবশিষ্ট পুত্রেরা যুদ্ধে ভীমসেনকে কালান্তক যমের ন্যায় দেখিয়া ভীত ও বিহ্বল হইয়া পলায়ন করিতে লাগিলেন ॥১৯॥

তে প্রেরিতা মহারাজ! মদ্ররাজেন বাজিনঃ।
ভীমসেনরথং প্রাপ্য সমসজ্জন্ত বেগিতাঃ ॥২১॥
স সন্নিপাতস্তুমুলো ঘোররূপো বিশাংপতে!।
আসীদ্রৌদ্রো মহারাজ! কর্ণপাণ্ডবয়োর্ম্মৃধে ॥২২॥
দৃষ্ট্বা মম মহারাজ! তৌ সমেতৌ মহারথৌ।
আসীদ্‌বুদ্ধিঃ কথং যুদ্ধমেতদদ্য ভবিষ্যতি ॥২৩॥
ততো ভীমো রণশ্লাঘী চ্ছাদয়ামাস পত্রিভিঃ।
কর্ণং রণে মহারাজ! পুত্রাণাং তব পশ্যতাম্ ॥২৪॥
ততঃ কর্ণো ভৃশং ক্রুদ্ধো ভীমং নবভিরায়সৈঃ।
বিব্যাধ পরমাস্ত্রজ্ঞো ভল্লৈঃ সন্নতপর্ববভিঃ ॥২৫॥

ভারতকৌমুদী

পুত্রানিতি। সুহৃন্মনা অতীবদুঃখিতচিত্তঃ। পাণ্ডবো ভীমঃ ॥২০॥
ত ইতি। সমসজ্জন্ত ভীমসেনসৈন্যেন সহ মিলিতা অভবন্ ॥২১॥
স ইতি। সন্নিপাতঃ সংঘর্ষঃ। রৌদ্রস্তীব্রঃ। মৃধে রণস্থলে ॥২২॥
দৃষ্ট্বেতি। সমেতৌ যুদ্ধে মিলিতৌ। বুদ্ধিশ্চিন্তা ॥২৩॥
তত ইতি। রণশ্লাঘী যুদ্ধপ্রশংসী, পত্রিভির্বাণৈঃ ॥২৪॥
তত ইতি। আয়সৈর্লৌহময়ৈঃ। সন্নতপর্ব্বভির্বক্রোপান্তদেশৈঃ ॥২৫॥

---

ওদিকে কর্ণ আপনার পুত্রগণকে নিহত দেখিয়া অত্যন্ত দুঃখিত হইয়া—যেখানে ভীম ছিলেন, সেই দিকে পুনর্বায় হংসের ন্যায় শুভ্রবর্ণ অশ্বগুলিকে প্রেরণ করিলেন ॥২০॥

মহারাজ! শল্য চালাইয়া দিলে, সেই বেগবান্ অশ্বগণ ভীমসেনের রথের নিকটে যাইয়া তাঁহার সৈন্যের সহিত মিলিত হইল ॥২১॥

নরনাথ মহারাজ! তখন রণস্থলে কর্ণ ও ভীমসেনের তুমুল, দারুণ ও তীব্র সংঘর্ষ উপস্থিত হইল ॥২২॥

মহারাজ! সেই মহারথ দুই জনকে মিলিত দেখিয়া আমার চিন্তা হইল যে, আজ এই যুদ্ধ কিরূপ হইবে ॥২৩॥

* মহারাজ! তাহার পর রণশ্লাঘী ভীমসেন আপনার পুত্রগণের সমক্ষেই বাণসমূহদ্বারা কর্ণকে আবৃত করিয়া ফেলিলেন ॥২৪॥

তৎপরে পরমাস্ত্রজ্ঞ কর্ণ অত্যন্তক্রুদ্ধ হইয়া লৌহময় নতপর্ব্ব নয়টা ভল্লদ্বারা ভীমসেনকে বিদ্ধ করিলেন ॥২৫॥

(২১) তে প্রেষিতা মহারাজ!…বর্দ্ধ বা সো।

আহতঃ স মহাবাহুর্ভীমো ভীমপরাক্রমঃ।
আকর্ণপূর্ণৈর্বিশিখৈঃ কর্ণং বিব্যাধ সপ্তভিঃ ॥২৬॥
ততঃ কর্ণো মহারাজ! আশীবিষ ইব শ্বসন্।
শরবর্ষেণ মহতা চ্ছাদয়ামাস পাণ্ডবম্ ॥২৭॥
ভীমোঽপি তং শরব্রাতৈশ্ছাদয়িত্বা মহারথম্।
পশ্যতাং কৌরবেয়াণাং বিননাদ মহাবলঃ ॥২৮॥
ততঃ কর্ণো ভৃশং ক্রুদ্ধো দৃঢ়মাদায় কার্ম্মুকম্।
ভীমং বিব্যাধ দশভিঃ কঙ্কপত্রৈঃ শিলাশিতৈঃ ॥২৯॥
কার্ম্মুকঞ্চাস্য চিচ্ছেদ ভল্লেন নিশিতেন চ।
ততো ভীমো মহাবাহুর্হেমপট্টপরিষ্কৃতম্ ॥৩০॥
পরিঘং ঘোরমাদায় মৃত্যুদণ্ডমিবাপরম্।
কর্ণস্য নিধনাকাঙ্ক্ষী চিক্ষেপাতিবলো নদন্ ॥৩১॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

আহত ইতি। আকর্ণপূর্ণৈঃ আকর্ণধনুরাকর্ষণেন পূর্ণবেগীকৃতৈরিত্যর্থঃ ॥২৬॥
তত ইতি। আশীবিষস্তীক্ষ্ণবিষঃ সর্পঃ। পাণ্ডবং ভীমসেনম্ ॥২৭॥
ভীম ইতি। শরাণাং ব্রাতৈঃ সমূহৈঃ। পশ্যতাং কৌরবেয়াণামিত্যনাদরে ষষ্ঠী ॥২৮॥
তত ইতি। কঙ্কানাং পক্ষিণাং পত্রাণি পক্ষা যেষু তৈর্বাণৈঃ ॥২৯॥
কার্ম্মুকমিতি। হেমপট্টেন পরিষ্কৃতং শোভিতম্। মৃত্যুদণ্ডং যমদণ্ডম্ ॥৩০—৩১॥

---

তখন মহাবাহু ও ভয়ঙ্করপরাক্রমশালী ভীমসেন আহত হইয়া কর্ণপর্য্যন্ত ধনু আকর্ষণ করিয়া পূর্ণবেগযুক্ত সাতটা বাণদ্বারা কর্ণকে প্রতিবিদ্ধ করিলেন ॥২৬॥

মহারাজ! তদনন্তর কর্ণ সর্পের ন্যায় শ্বাস ত্যাগ করিতে থাকিয়া বিশাল বাণবর্ষণদ্বারা ভীমসেনকে আচ্ছাদন করিয়া ফেলিলেন ॥২৭॥

তখন মহাবল ভীমসেনও বাণসমূহদ্বারা কৌরবগণের সমক্ষেই মহারথ কর্ণকে আবৃত করিয়া সিংহনাদ করিলেন ॥২৮॥

তৎপরে কর্ণ অত্যন্তক্রুদ্ধ হইয়া দৃঢ় ধনু গ্রহণ করিয়া দশটা শিলাশাণিত বাণদ্বারা ভীমসেনকে বিদ্ধ করিলেন ॥২৯॥

এবং তিনি একটা সুধার ভল্লদ্বারা ভীমের ধনু ছেদন করিয়া ফেলিলেন। তদনন্তর মহাবাহু ও মহাবল ভীমসেন কর্ণকে বধ করিবার ইচ্ছা করিয়া গর্জন করিতে থাকিয়া স্বর্ণপট্টশোভিত অপর যমদণ্ডতুল্য ভয়ঙ্কর একটা পরিঘ গ্রহণপূর্ব্বক তাহা নিক্ষেপ করিলেন ॥৩০—৩১॥

---

(২৮)···বিননর্দ্দ মহাবলঃ—বা সো। (৩০)···হেমপট্টবিভূষিতম্—বা. সো।

তমাপতন্তং পরিঘং বজ্রাশনিসমস্বনম্ ।
চিচ্ছেদ বহুধা কর্ণঃ শরৈরাশীবিষোপমৈঃ ॥৩২॥
ততঃ কার্ম্মুকমাদায় ভীমো দৃঢ়তরং তদা ।
ছাদয়ামাস বিশিখৈঃ কর্ণং পরবলার্দ্দনঃ ॥৩৩॥
ততো যুদ্ধমভূদ্ঘোরং কর্ণপাণ্ডবয়োর্ম্মৃধে ।
হরীন্দ্রয়োরিব মুহুঃ পরস্পরবধৈষিণোঃ ॥৩৪॥
ততঃ কর্ণো মহারাজ ! ভীমসেনং ত্রিভিঃ শরৈঃ ।
আকর্ণমূলং বিব্যাধ দৃঢ়মায়ম্য কার্ম্মুকম্ ॥৩৫॥
সোঽতিবিদ্ধো মহেম্বাসঃ কর্ণেন বলিনাং বরঃ ।
ঘোরমাদত্ত বিশিখং কর্ণকায়বিদারণম্ ॥৩৬॥
তস্য চ্ছিত্ত্বা তনুত্রাণং ভিত্ত্বা কায়ঞ্চ সায়কঃ ।
প্রাবিশদ্ধরণীং রাজন্ ! বল্মীকমিব পন্নগঃ ॥৩৭॥

ভারতকৌমুদী

তমিতি। বজ্রস্য অশনের্বিদ্যুতশ্চ সমঃ স্বনতুল্যঃ স্বনো যস্য তম্ ॥৩২॥
তত ইতি। বিশিখৈর্বাণৈঃ, পরবলার্দ্দনো বিপক্ষসৈন্যপীড়কঃ ॥৩৩॥
তত ইতি। মৃধে রণস্থলে। হরীন্দ্রয়োর্বানরশ্রেষ্ঠয়োর্বালিসুগ্রীবয়োঃ ॥৩৪॥
তত ইতি। দৃঢ়ং কার্ম্মুকমাকর্ণমূলমায়ম্য আকৃষ্যেতি সম্বন্ধঃ ॥৩৫॥
স ইতি। মহেম্বাসো মহাধনুর্দ্ধরঃ। আদত্ত অগৃহ্লাৎ, বিশিখং বাণম্ ॥৩৬॥
তস্যেতি। তনুত্রাণং বর্ম্ম। বল্মীকম্ উঁয়ীমৃত্তিকাস্তূপম্ ॥৩৭॥

বজ্র ও বিদ্যুতের ন্যায় শব্দকারী সেই পরিঘটা আসিতে লাগিলে, কর্ণ সর্পতুল্য বাণসমূহদ্বারা সেটাকে বহুভাবে ছেদন করিলেন ॥৩২॥

তৎপরে বিপক্ষসৈন্যপীড়নকারী ভীমসেন সুদৃঢ় ধনু লইয়া বাণদ্বারা কর্ণকে আবৃত করিয়া ফেলিলেন ॥৩৩॥

তাহার পর রণস্থলে বানরশ্রেষ্ঠ বালি ও সুগ্রীবের ন্যায় অনবরত পরস্পর-বধাভিলাষী কর্ণ ও ভীমসেনের ভীষণ যুদ্ধ হইতে লাগিল ॥৩৪॥

মহারাজ ! তাহার পর কর্ণ দৃঢ় ধনুখানাকে কর্ণমূলপর্য্যন্ত আকর্ষণ করিয়া তিনটা বাণদ্বারা ভীমসেনকে বিদ্ধ করিলেন ॥৩৫॥

কর্ণ অত্যন্তবিদ্ধ করিলে, মহাধনুর্দ্ধর ও বলিশ্রেষ্ঠ ভীমসেন কর্ণের দেহবিদারণ-যোগ্য ভয়ঙ্কর একটা বাণ গ্রহণ করিলেন ॥৩৬॥

(৩৩)…কর্ণং পরবলার্দ্দনম্—ম্রো। (৩৭) তস্য ভিত্ত্বা তনুত্রাণম্…বা সো।

স তেনাতিপ্রহারেণ ব্যথিতো বিহ্বলন্নিব।
সঞ্চচাল রথে কর্ণঃ ক্ষিতিকম্পে যথাচলঃ ॥৩৮॥
ততঃ কর্ণো মহারাজ! রোষামর্ষসমন্বিতঃ।
ভীমং তং পঞ্চবিংশত্যা নারাচানাং সমার্পয়ৎ ॥৩৯॥
আজঘ্নে বহুভির্বাণৈর্ধ্বজমেকেষুণাহনৎ।
সারথিঞ্চাস্য ভল্লেন প্রেষয়ামাস মৃত্যবে ॥৪০॥
ছিত্ত্বা চ কার্ম্মুকং তূর্ণং পাণ্ডবস্যাশু পত্রিণা।
বিরথং ভীমকর্ম্মাণং ভীমং কর্ণশ্চকার হ ॥৪১॥
বিরথো ভরতশ্রেষ্ঠ! প্রহসন্ননিলোপমঃ।
গদাং গৃহ্য মহাবাহুরপতৎ স্যন্দনোত্তমাৎ ॥৪২॥

ভারতকৌমুদী

স ইতি। বিহ্বলন্ বিহ্বলীভবন্। অচলঃ পর্ব্বতঃ ॥৩৮॥
তত ইতি। রোষেণ ক্রোধেন অমর্ষেণাসহিষ্ণুতয়া চ সমন্বিতঃ। সমার্পয়দপীড়য়ৎ ॥৩৯॥
আজঘ্ন ইতি। একেষুণা একবাণেন, অহনদচ্ছিনৎ। বিকরণলোপাভাব আর্ষঃ ॥৪০॥
ছিত্ত্বেতি। পাণ্ডবস্য ভীমস্য, পত্রিণা বাণেন। ভীমং ভীষণং কর্ম্ম যস্য তম্ ॥৪১॥
বিরথ ইতি। অনিলোপমো বলবান্। গৃহ্য গৃহীত্বা। স্যন্দনোত্তমাচ্ছিন্নরথশ্রেষ্ঠাৎ ॥৪২॥

রাজা! ভীমের সেই বাণটা যাইয়া কর্ণের বর্ম্মচ্ছেদ ও দেহভেদ করিয়া—সর্প যেমন উয়ীমৃত্তিকাস্তূপের ভিতরে প্রবেশ করে, সেইরূপ ভূমিতে প্রবেশ করিল ॥৩৭॥

কর্ণ সেই গুরুতর প্রহারে ব্যথিত ও বিহ্বলের ন্যায় হইয়া—ভূমিকম্পে পর্বতের তুল্য রথমধ্যে কাঁপিতে লাগিলেন ॥৩৮॥

মহারাজ! তদনন্তর কর্ণ ক্রুদ্ধ ও সহিষ্ণু হইয়া পঁচিশটা নারাচদ্বারা ভীমকে পীড়ন করিলেন ॥৩৯॥

এবং তিনি বহুতর বাণদ্বারা ভীমকে আঘাত করিলেন, একটা বাণে তাঁহার ধ্বজ কাটিয়া ফেলিলেন, আর একটা ভল্লদ্বারা তাঁহার সারথিকে যমালয়ে পাঠাইলেন ॥৪০॥

কর্ণ ক্রমে সত্বর ভীমের ধনু ছেদন করিয়া সত্বরই বাণসমূহদ্বারা ভীমকর্ম্মা ভীমসেনের রথখানা বিনষ্ট করিলেন ॥৪১॥

ভরতশ্রেষ্ঠ! রথ বিনষ্ট হইলে, বায়ুর তুল্য বলবান্ মহাবাহু ভীমসেন গদা লইয়া ভগ্ন রথ হইতে লাফাইয়া পড়িলেন ॥৪২॥

(৪১) অত্র পূর্বার্দ্ধাৎ পরম্ 'ততো মুহূর্ত্তাদ্রাজেন্দ্র! নাতিকৃচ্ছ্রাদ্ধসন্নিব' ইত্যর্দ্ধমধিকং বা লো।

অবপ্লুত্য তু বেগেন তব সৈন্যং বিশাংপতে ! ।
ব্যধমদ্‌গদয়া ভীমঃ শরন্মেঘানিবানিলঃ ॥৪৩॥
নাগান্ সপ্তশতান্ রাজন্ ! ঈষাদন্তান্ প্রহারিণঃ ।
ব্যধমৎ সহসা ভীমঃ ক্রুদ্ধরূপঃ পরন্তপঃ ॥৪৪॥
দন্তবেষ্টেষু নেত্রেষু কুম্ভেষু চ কটেষু চ ।
মর্ম্মস্বপি চ মর্ম্মজ্ঞস্তান্ নাগানবধীদ্বলী ॥৪৫॥
ততস্তে প্রাদ্রবন্ ভীতাঃ প্রতীপং প্রহিতাঃ পুনঃ !
মহামাত্রৈস্তমাবব্রুর্মেঘা ইব দিবাকরম্ ॥৪৬॥
তান্ স সপ্তশতান্ নাগান্ সারোহায়ুধকেতনান্ ।
ভূমিষ্ঠো গদয়া জঘ্নে বজ্রেণেন্দ্র ইবাচলান্ ॥৪৭॥

ভারতকৌমুদী

অবেতি। অবপ্লুত্য প্লবেনাবতীর্য্য। ব্যধমৎ ব্যনাশয়ৎ ॥৪৩॥
নাগানিতি। নাগান্ গজান্। ঈষা লাঙ্গলদণ্ডা ইব দন্তা যেষাং তান্ ॥৪৪॥
দন্তেতি। দন্তবেষ্টেষু দন্তাবরণেষু। কটেষু গণ্ডেষু। অবধীদতাড়য়ৎ ॥৪৫॥
তত ইতি। প্রাদ্রবন্ পলায়ন্ত। প্রতীপং প্রতিকূলম্, প্রহিতাঃ প্রেরিতাঃ ॥৪৬॥
তানিতি। আরোহৈরারোহিভিঃ আয়ুধৈরস্ত্রৈঃ কেতনৈর্ধ্বজৈশ্চ সহেতি তান্ ॥৪৭॥

নরনাথ ! ভীমসেন লাফাইয়া পড়িয়া—বায়ু যেমন শরৎকালের মেঘ বিনষ্ট করে, সেইরূপ গদাদ্বারা বেগে আপনার সৈন্য বিনষ্ট করিতে লাগিলেন ॥৪৩॥

রাজা ! শত্রুসন্তাপক ক্রুদ্ধ ভীম লাঙ্গলদণ্ডের ন্যায় দীর্ঘদন্তশালী ও প্রহারনিপুণ সাত শত হস্তীকে সত্বর বিনষ্ট করিলেন ॥৪৪॥

মর্ম্মজ্ঞ ও বলবান্ ভীমসেন গদাদ্বারা সেই হস্তিগণের দন্তাবরণে, নয়নে, কুম্ভে, গণ্ডে ও মর্ম্মদেশে আঘাত করিয়াছিলেন ॥৪৫॥

তাহার পর সেই হস্তিগণ ভীত হইয়া পলায়ন করিতে লাগিলে, হস্তিপকেরা পুনরায় সেগুলিকে ভীমের প্রতিকূলে প্রেরণ করিল ; তখন মেঘ যেমন সূর্য্যকে আবরণ করে, সেইরূপ সেই হস্তিগণ ভীমকে আবরণ করিল ॥৪৬॥

তখন, ইন্দ্র যেমন বজ্রদ্বারা পর্ব্বত বিনষ্ট করিয়াছিলেন, সেইরূপ ভীমসেন ভূতলে থাকিয়াই গদাদ্বারা আরোহী, অস্ত্র ও ধ্বজের সহিত সেই সাত শত হস্তীকে বিনষ্ট করিলেন ॥৪৭॥

(৪৫)···অহনদ্বলী—বঙ্গ সং।

ততঃ সুবলপুত্রস্য নাগানতিবলান্ পুনঃ।
পোথয়ামাস কৌন্তেয়ো দ্বিপঞ্চাশদরিন্দমঃ ॥৪৮॥
তথা রথশতং সাগ্রং পত্তীংশ্চ শতশোঽপরান্।
ন্যহনৎ পাণ্ডবো যুদ্ধে তাপয়ংস্তব বাহিনীম্ ॥৪৯॥
প্রতাপ্যমানং সূর্য্যেণ ভীমেন চ মহাত্মনা।
তব সৈন্যং সঞ্চুকোচ চর্ম্মাগ্নাবাহিতং যথা ॥৫০॥
তে ভীমভয়সংত্রস্তাস্তাবকা ভরতর্ষভ !।
বিহায় সমরে ভীমং দুদ্রুবুর্বৈ দিশো দশ ॥৫১॥
রথাঃ পঞ্চশতাশ্চান্যে হ্রাদিনশ্চ সুবর্ম্মিণঃ।
ভীমমভ্যদ্রবন্ ঘ্নন্তঃ শরপূগৈঃ সমন্ততঃ ॥৫২॥
তান্ সসূতরথান্ বীরান্ সপতাকাধ্বজায়ুধান্।
পোথয়ামাস গদয়া ভীমো বিষ্ণুরিবাসুরান্ ॥৫৩॥

ভারতকৌমুদী

তত ইতি। সুবলপুত্রস্য শকুনেঃ, নাগান্ গজান্। কৌন্তেয়ো ভীমঃ ॥৪৮॥
তথেতি। সাগ্রং সাধিকম্, পত্তীন্ পদাতীন্ ॥৪৯॥
প্রেতি। সূর্য্যেণ ঊর্দ্ধগতেন। সঞ্চুকোচ সঙ্কুচিতং বভূব। আহিতং স্থাপিতম্ ॥৫০॥
ত ইতি। তাবকা যোদ্ধারঃ। দুদ্রুবুঃ পলায়াঞ্চক্রিরে ॥৫১॥
রথা ইতি। হ্রাদিনো গর্জনকারিণঃ, সুবর্ম্মিণঃ সুষ্ঠু বর্ম্মধারিণঃ। শরাণাং পূগৈশ্চয়ৈঃ ॥৫২॥
তানিতি। সূতৈঃ সারথিভিঃ রথৈশ্চ সহেতি তান্ ॥৫৩॥

তৎপরে শত্রুদমনকারী ভীমসেন পুনরায় শকুনির মহাবল বায়ান্নটা হস্তীকে পোথিত করিলেন ॥৪৮॥

রাজা! আর ভীমসেন আপনার সৈন্য সন্তপ্ত করতঃ সমধিক শত রথী এবং অপর শত শত পদাতি বিনাশ করিলেন ॥৪৯॥

সূর্য্য ও মহাত্মা ভীমসেন সন্তপ্ত করিতে লাগিলে, অগ্নিতে সমর্পিত চর্ম্মের ন্যায় আপনার সৈন্য সঙ্কুচিত হইয়া পড়িল ॥৫০॥

ভরতশ্রেষ্ঠ! আপনার সেই যোদ্ধারা ভীমের ভয়ে অস্থির হইয়া তাঁহাকে ত্যাগ করিয়া দশ দিকে পলায়ন করিতে লাগিলেন ॥৫১॥

সুন্দরবর্ম্মধারী অপর পঞ্চশত রথী গর্জন সহকারে সকল দিক্ হইতে বাণসমূহদ্বারা প্রহার করিতে থাকিয়া ভীমের দিকে ধাবিত হইলেন ॥৫২॥

তখন বিষ্ণু যেমন অসুরগণকে পোথিত করিয়াছিলেন, সেইরূপ ভীমসেন

(৪৮)···দ্বাপঞ্চাশদরিন্দমঃ—বর্দ্ধ। (৫২)···হ্রাদিনশ্চর্ম্মবর্ম্মিণঃ···বা সো।

ততঃ শকুনিনির্দ্দিষ্টাঃ সাদিনঃ শূরসম্মতাঃ।
ত্রিসাহস্রা যযুর্ভীমং শক্ত্যৃষ্টিপ্রাসপাণয়ঃ ॥৫৪॥
প্রত্যুদগম্য জবেনাশু সাশ্বারোহাংস্তদারিহা।
বিবিধান্ বিচরন্ মার্গান্ গদয়া সমপোথয়ৎ ॥৫৫॥
তেষামাসীন্মহাশব্দস্তাড়িতানাঞ্চ সর্বশঃ।
অশ্মভির্বধ্যমানানাং নাগানামিব ভারত! ॥৫৬॥
এবং সুবলপুত্রস্য ত্রিসাহস্রান্ হয়োত্তমান্।
হত্বান্যং রথমাস্থায় ক্রুদ্ধো রাধেয়মভ্যয়াৎ ॥৫৭॥
কর্ণোহপি সমরে রাজন্! ধর্ম্মপুত্রমরিন্দমম্।
স শরৈশ্ছাদয়ামাস সারথিঞ্চাপ্যপাতয়ৎ ॥৫৮॥

ভারতকৌমুদী

তত ইতি। শকুনিনা নির্দ্দিষ্টা আদিষ্টাঃ, সাদিনঃ অশ্বারোহিণঃ ॥৫৪॥
প্রত্যুতি। জবেন বেগেন, সাশ্বারোহান্ আরোহিসহিতানশ্বান্, অরিহা শত্রুহন্তা ॥৫৫॥
তেষামিতি। তাড়িতানাং গদয়া। অশ্মভিঃ পাষাণৈঃ, নাগানাং গজানাম্ ॥৫৬॥
এবমিতি। সুবলপুত্রস্য শকুনেঃ। আস্থায় আরুহ্য। অভ্যয়াদভ্যধাবদ্ভীমঃ ॥৫৭॥
কর্ণ ইতি। ধর্ম্মপুত্রং যুধিষ্ঠিরম্। সারথিং ধর্ম্মপুত্রস্যৈব ॥৫৮॥

গদাদ্বারা সারথি, রথ, পতাকা, অস্ত্র ও ধ্বজের সহিত সেই বীরগণকে পোথিত করিলেন ॥৫৩॥

তাহার পর শকুনির আদেশক্রমে বীর বলিয়া অভিমত তিন সহস্র অশ্বারোহী শক্তি, ঋষ্টি ও প্রাস ধারণ করিয়া ভীমের দিকে ধাবিত হইল ॥৫৪॥

তখন শত্রুহন্তা ভীমসেন নানাবিধ পথে বিচরণ করতঃ বেগে উপস্থিত হইয়া হইয়া গদাদ্বারা আরোহীদের সহিত সেই অশ্বগুলিকে সত্বর পোথিত করিলেন ॥৫৫॥

ভরতনন্দন! ভীমসেন গদাদ্বারা সকল দিকের অশ্বগুলির উপরে যখন তাড়ন করিতেছিলেন, তখন প্রস্তরদ্বারা তাড্যমান হস্তিগণের শব্দের ন্যায় সেগুলির মহাশব্দ হইতেছিল ॥৫৬॥

এইভাবে ক্রুদ্ধ ভীমসেন শকুনির তিন সহস্র উত্তম অশ্বকে বিনাশ করিয়া অন্য রথে উঠিয়া কর্ণের দিকে ধাবিত হইলেন ॥৫৭॥

রাজা! এই সময়ে কর্ণও যুদ্ধে বাণদ্বারা অরিন্দম যুধিষ্ঠিরকে আবৃত করিলেন এবং তাঁহার সারথিকেও নিপাতিত করিলেন ॥৫৮॥

(৫৪)···ত্রিসাহস্রাভ্যযুর্ভীমম্···পি বর্দ্ধ। ইতঃ প্রভৃতিচতুর্বিংশতিঃ শ্লোকাঃ পিতামহপুস্তকে পূর্ব্বং বিভক্তাঃ। (৫৮)···সারথিঞ্চাপ্যতাড়য়ৎ—পি।

ততঃ স প্রদ্রুতং সংখ্যে রথং দৃষ্ট্বা মহারথঃ।
অন্বধাবৎ কিরন্ বাণৈঃ কঙ্কপত্রৈরজিহ্মগৈঃ ॥৫৯॥
রাজানমভিধাবন্তং শরৈরাবৃত্য রোদসী।
ক্রুদ্ধঃ প্রাচ্ছাদয়ামাস শরজালেন মারুতিঃ ॥৬০॥
স নিবৃত্তস্ততস্তূর্ণং রাধেয়ঃ শত্রুকর্ষণঃ।
ভীমং প্রচ্ছাদয়ামাস সমন্তান্নিশিতৈঃ শরৈঃ ॥৬১॥
ভীমসেনরথব্যগ্রং কর্ণং ভারত! সাত্যকিঃ।
অভ্যর্দ্দয়দমেয়াত্মা পার্ষ্ণিগ্রহণকারণাৎ।
অভ্যবর্ত্তত কর্ণস্তমর্দ্দিতোঽপি শরৈর্ভৃশম্ ॥৬২॥
তাবন্যোন্যং সমাসাদ্য বৃষভৌ সর্বধন্বিনাম্।
বিসৃজন্তৌ শরাংশ্চিত্রান্ বিভ্রাজেতাং মনস্বিনৌ ॥৬৩॥
তাভ্যাং বিয়তি রাজেন্দ্র! বিততং ভীমদর্শনম্।
ক্রৌঞ্চপৃষ্ঠারুণং রৌদ্রং বাণজালং ব্যদৃশ্যত ॥৬৪॥

---

ভারতকৌমুদী

তত ইতি। প্রদ্রুতং পলায়িতম্। কঙ্কানাং পক্ষিণাং পত্রাণি পক্ষা যেষু তৈঃ ॥৫৯॥
রাজানমিতি। রাজানং যুধিষ্ঠিরম্, অভিধাবন্তং কর্ণম্। রোদসী দ্যাবাপৃথিব্যৌ ॥৬০॥
স ইতি। নিবৃত্তো যুধিষ্ঠিরং প্রত্যভিধাবনাৎ ॥৬১॥
ভীমেতি। পার্ষ্ণিগ্রহণকারণাৎ ভীমপৃষ্ঠরক্ষাহেতোঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৬২॥
তাবিতি। তৌ কর্ণভীমৌ, পরত্র "কর্ণপাণ্ডবয়ো"রিত্যুক্তেঃ। বৃষভৌ শ্রেষ্ঠৌ ॥৬৩॥

তখন যুধিষ্ঠিরের রথ অপসৃত হইতেছে দেখিয়া মহারথ কর্ণ কঙ্কপক্ষযুক্ত ও সরলগামী বাণ ক্ষেপ করিতে করিতে তাঁহার পিছনে ধাবিত হইলেন ॥৫৯॥

কর্ণ যুধিষ্ঠিরের দিকে ধাবিত হইলে, ভীমসেন ক্রুদ্ধ হইয়া বাণে বাণে ভূমি ও আকাশ আবৃত করিয়া অপর বাণজালদ্বারা কর্ণকেও আবৃত করিলেন ॥৬০॥

তাহার পর শত্রুহন্তা কর্ণ প্রতিনিবৃত্ত হইয়া সত্বর সুধার বাণসমূহদ্বারা সকল দিকে ভীমকে আচ্ছাদন করিয়া ফেলিলেন ॥৬১॥

ভরতনন্দন! এই সময়ে অজ্ঞেয়স্বভাব সাত্যকি ভীমের পৃষ্ঠরক্ষক হইবার জন্য তাঁহার সহিত যুদ্ধে ব্যাপৃত কর্ণকে পীড়ন করিতে লাগিলেন। কর্ণ পীড়িত হইয়াও বাণদ্বারা তাঁহাকে গুরুতরভাবে প্রতিপীড়নপূর্ব্বক ভীমের অভিমুখবর্ত্তী হইলেন ॥৬২॥

সর্ব্বধনুর্দ্ধরশ্রেষ্ঠ ও মনস্বী কর্ণ এবং ভীমসেন পরস্পর প্রাপ্ত হইয়া বিচিত্র বাণ সকল নিক্ষেপ করিতে থাকিয়া শোভা পাইতে লাগিলেন ॥৬৩॥

নৈব সূর্য্যপ্রভাং রাজন্ ! ন দিশঃ প্রদিশস্তথা।
প্রাজ্ঞাসিষ্ম বয়ং তে বা শরৈর্মুক্তৈঃ সহস্রশঃ ॥৬৫॥
মধ্যাহ্নে তপতো রাজন্ ! ভাস্করস্য মহাপ্রভাঃ।
হৃতাঃ সর্বাঃ শরৌঘৈস্তৈঃ কর্ণপাণ্ডবয়োস্তদা ॥৬৬॥
সৌবলং কৃতবর্ম্মাণং দ্রৌণিমাধিরথিং কৃপম্।
সংসক্তান্ পাণ্ডবৈর্দৃষ্ট্বা নিবৃত্তাঃ কুরবঃ পুনঃ ॥৬৭॥
তেষামাপততাং শব্দস্তীব্র আসীদ্বিশাংপতে ! ।
উদ্বৃত্তানাং যথা বৃষ্ট্যা সাগরাণাং ভয়াবহঃ ॥৬৮॥
তে সেনে ভৃশসংসক্তে দৃষ্ট্বান্যোন্যং মহাহবে।
হর্ষেণ মহতা যুক্তে পরিগৃহ্য পরস্পরম্ ॥৬৯॥

ভারতকৌমুদী

তাভ্যামিতি। বিয়তি আকাশে, বিতভং বিস্তৃতম্। ক্রৌঞ্চস্য পক্ষিণঃ পৃষ্ঠবৎ অরুণং রক্তম্ ॥৬৪॥

নেতি। প্রাজ্ঞাসিষ্ম দৃষ্টবন্তঃ, তে কুরুপক্ষীয়া বা ॥৬৫॥

মধ্যাহ্ন ইতি। তপতস্তাপং কুর্ব্বতঃ। হৃতা নিরুদ্ধাঃ। পাণ্ডবো ভীমঃ ॥৬৬॥

সৌবলমিতি। সংসক্তান্ যুদ্ধে মিলিতান্। নিবৃত্তা যুদ্ধায় প্রতিবৃত্তাঃ ॥৬৭॥

তেষামিতি। উদ্বৃত্তানাং বহুলীভূতজলানাম্ ॥৬৮॥

তে ইতি। যুক্তে আস্তামিতি শেষঃ। বীরাণামেষ স্বভাব ইতি ভাবঃ ॥৬৯॥

---

রাজশ্রেষ্ঠ! ক্রমে দেখা গেল—তাঁহারা আকাশে ক্রৌঞ্চপক্ষীর পৃষ্ঠের ন্যায় অরুণবর্ণ, ভীষণ ও প্রখর বাণজাল বিস্তার করিয়াছেন ॥৬৪॥

রাজা! তাঁহারা সহস্র সহস্র বাণ ক্ষেপ করিলে, আমরা বা পাণ্ডবপক্ষীয়েরা সূর্য্যের প্রভা, দিক্ বা বিদিক্ কিছুই দেখিতে পাইলাম না ॥৬৫॥

রাজা! তৎকালে কর্ণ ও ভীমসেনের সেই বাণসমূহ মধ্যাহ্নকালের সন্তাপকারী সূর্য্যের সমস্ত মহাপ্রভাই নিরুদ্ধ করিয়াছিল ॥৬৬॥

তখন শকুনি, কৃতবর্ম্মা, অশ্বত্থামা, কর্ণ ও কৃপাচার্য্যকে পাণ্ডবগণের সহিত যুদ্ধে ব্যাপৃত দেখিয়া কৌরবেরা পুনরায় ফিরিলেন ॥৬৭॥

নরনাথ! তাঁহারা আসিতে লাগিলে, বৃষ্টির জলে পরিস্ফীত সমুদ্রের শব্দের ন্যায় তাঁহাদের ভয়াবহ তীব্র শব্দ হইতে লাগিল ॥৬৮॥

ক্রমে সেই দুইটী সৈন্য মহাযুদ্ধে অত্যন্তভাবে সম্মিলিত হইয়া পরস্পর দেখিয়া এবং পরস্পরকে গ্রহণ করিয়া মহাহর্ষান্বিত হইল ॥৬৯॥

---

(৬৫)···নৈব সূর্য্যপ্রভাং খক···পি, নৈব সূর্য্যপ্রভা রাজন্!···বা সো।

ততঃ প্রববৃতে যুদ্ধং মধ্যং প্রাপ্তে দিবাকরে।
যাদৃশং ন কদাচিদ্ধি দৃষ্টপূর্ব্বং ন চ শ্রুতম্ ॥৭০॥
বলৌঘস্তু সমাসাদ্য বলৌঘং সহসা রণে।
উপাসর্পত বেগেন বার্য্যোঘ ইব সাগরম্ ॥৭১॥
আসীন্নিনাদঃ সুমহান্ বলৌঘানাং পরস্পরম্।
গর্জ্জতাং সাগরৌঘানাং যথা স্যান্নিস্বনো মহান্ ॥৭২॥
তে তু সেনে সমাসাদ্য বেগবত্যৌ পরস্পরম্।
একীভাবমনুপ্রাপ্তে নদ্যাবিব সমাগতে ॥৭৩॥
ততঃ প্রববৃতে যুদ্ধং ঘোররূপং বিশাংপতে!।
কুরূণাং পাণ্ডবানাঞ্চ লিপ্সতাং সুমহদ্‌যশঃ ॥৭৪॥
শূরাণাং গর্জ্জতাং তত্র হ্যবিচ্ছেদকৃতা গিরঃ।
শ্রূয়ন্তে বিবিধা রাজন্! নামান্যুদ্দিশ্য ভারত! ॥৭৫॥

ভারতকৌমুদী

তত ইতি। মধ্যং গগনস্য মধ্যভাগম্। তাদৃশং যুদ্ধমিত্যর্থাৎ ॥৭০॥
বলৌঘ ইতি। বলৌঘঃ সৈন্যসমূহঃ। উপাসর্পত উপাগচ্ছৎ, বার্য্যোঘো জলপ্রবাহঃ ॥৭১॥
আসীদিতি। সাগরৌঘানাং সমুদ্রজলপ্রবাহাণাম্, "ওঘো বৃন্দেঽম্ভসাং রয়ে" ইত্যমরঃ ॥৭২॥
তে ইতি। সমাসাদ্য মিলিত্বা। সমাগতে সম্মিলিতে ॥৭৩॥
তত ইতি। লিপ্সতাং লিপ্সমানানাম্, জয়েন মৃত্যুনা বা ॥৭৪॥
শূরাণামিতি। অবিচ্ছেদেন অবিরামেণ কৃতাঃ, গিরঃ এহীত্যাদিবাক্যানি ॥৭৫॥

তাহার পর সূর্য্য আকাশের মধ্যস্থানে গমন করিলে, যেরূপ যুদ্ধ চলিতে লাগিল, সেরূপ যুদ্ধ আমরা পূর্ব্বে কখনও দেখি নাই বা শুনিও নাই ॥৭০॥

এক সৈন্যসমূহ অপর সৈন্যসমূহকে হঠাৎ যুদ্ধে পাইয়া—অন্য জলপ্রবাহ যেমন বেগে সমুদ্রের দিকে অগ্রসর হয়, সেইরূপ বেগে অগ্রসর হইতে লাগিল ॥৭১॥

গর্জ্জনকারী সমুদ্রপ্রবাহের যেমন মহাকোলাহল হয়, সেইরূপ পরস্পর গর্জ্জনকারী সৈন্যসমূহের মহাকোলাহল হইতে থাকিল ॥৭২॥

সেই বেগবান্ দুইটা সৈন্য পরস্পর মিলিত হইয়া সম্মিলিত দুইটা নদীর ন্যায় যেন একতা প্রাপ্ত হইল ॥৭৩॥

নরনাথ! তদনন্তর মহাযশের অভিলাষী কৌরব ও পাণ্ডবগণের দারুণ যুদ্ধ হইতে লাগিল ॥৭৪॥

(৭৪)···ঘোররূপং ভয়ানকম্···বর্দ্ধ।

যস্য যদ্ধি রণে ব্যঙ্গং পিতৃতো মাতৃতোঽপি বা।
কর্ম্মতঃ শীলতো বাপি স তচ্ছ্রাবয়তে যুধি ॥৭৬॥
তান্ দৃষ্ট্বা সমরে শূরাংস্তর্জ্জমানান্ পরস্পরম্।
অভবন্মে মতী রাজন্! নৈষামস্তীতি জীবিতম্ ॥৭৭॥
তেষাং দৃষ্ট্বা তু ক্রুদ্ধানাং বপূংস্যমিততেজসাম্।
অভবন্মে ভয়ং তীব্রং কথমেতদ্ভবিষ্যতি ॥৭৮॥
ততস্তে পাণ্ডবা রাজন্! কৌরবাশ্চ মহারথাঃ।
ততক্ষুঃ সায়কৈস্তীক্ষ্ণৈর্নিঘ্নন্তো হি পরস্পরম্ ॥৭৯॥
ক্ষত্রিয়াস্তে মহারাজ! পরস্পরবধৈষিণঃ।
অন্যোন্যং সমরে জঘ্নুঃ কৃতবৈরাঃ পরস্পরম্ ॥৮০॥

ভারতকৌমুদী

যস্যেতি। ব্যঙ্গং গৌরবম্, পিতৃত আগতমিতি শেষঃ। এবমন্যত্র ॥৭৬॥
তানিতি। মতিঃ সম্ভাবনা, এষাং শূরাণাং জীবিতং নাস্তি, সর্বেষামেব মরণাৎ ॥৭৭॥
তেষামিতি। বপূংষি দেহান্। এতদ্যুদ্ধম্, কথং কীদৃশং ভবিষ্যতি ॥৭৮॥
তত ইতি। ততক্ষুঃ ছিত্বা ছিত্বা তনূচক্রুঃ। নিঘ্নন্তঃ প্রহরন্তঃ ॥৭৯॥
ক্ষত্রিয়া ইতি। কৃতবৈরাঃ পূর্বমনিষ্টাচরণাদিনেতি ভাবঃ ॥৮০॥

---

ভরতনন্দন রাজা! তৎকালে নাম উচ্চারণ করিয়া করিয়া গর্জনকারী বীরগণের অনবরত নানাবিধ বাক্য শুনা যাইতে থাকিল ॥৭৫॥

পিতা ও মাতা হইতে যাঁহার যে গৌরব চলিয়া আসিতেছিল, কিংবা কর্ম্ম ও স্বভাববশতঃ যাঁহার যে গৌরব জন্মিয়াছিল, তিনি তাহা যুদ্ধে শুনাইতে লাগিলেন ॥৭৬॥

রাজা! সেই বীরেরা পরস্পর তর্জন করিতেছেন দেখিয়া আমার ধারণা হইল যে, ইহাদের জীবন আর থাকিল না ॥৭৭॥

এবং ক্রুদ্ধ ও অমিততেজা সেই বীরগণের শরীর দেখিয়া আমার গুরুতর ভয় হইল যে, এ যুদ্ধ কিরূপ হইবে ॥৭৮॥

রাজা! তাহার পর সেই মহারথ পাণ্ডবেরা ও কৌরবেরা পরস্পর প্রহার করিতে থাকিয়া তীক্ষ্ণ বাণসমূহদ্বারা পরস্পর ক্ষত-বিক্ষত করিতে লাগিলেন ॥৭৯॥

মহারাজ! ক্রমে পরস্পর কৃতবৈর ও পরস্পর বধাভিলাষী সেই ক্ষত্রিয়েরা যুদ্ধে পরস্পর বধ করিতে থাকিলেন ॥৮০॥

---

(৭৯) ইতঃ পরম্ 'একপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ।' পি বঙ্গ বৰ্দ্ধ বা সো।

রথৌঘাশ্চ হয়ৌঘাশ্চ নরৌঘাশ্চ সমন্ততঃ।
গজৌঘাশ্চ মহারাজ! সংসক্তাশ্চ পরস্পরম্ ॥৮১॥
গদানাং পরিঘাণাঞ্চ কুণপানাঞ্চ ক্ষিপ্যতাম্।
প্রাসানাং ভিন্দিপালানাং ভুষুণ্ডীনাঞ্চ সর্বশঃ ॥৮২॥
সম্পাতঞ্চানুপশ্যামঃ সংগ্রামে ভৃশদারুণে।
শলভা ইব সংপেতুঃ শরবৃষ্ট্যঃ সুদারুণাঃ ॥৮৩॥ (যুগ্মকম্)
নাগা নাগান্ সমাসাদ্য ব্যধমন্ত পরস্পরম্।
হয়া হয়াংশ্চ সমরে রথিনো রথিনস্তথা ॥৮৪॥
পত্তয়ঃ পত্তিসংঘাংশ্চ হয়সংঘাংশ্চ পত্তয়ঃ।
পত্তয়ো রথমাতঙ্গান্ রথা হস্ত্যশ্বমেব চ ॥৮৫॥
নাগাশ্চ সমরে ত্র্যঙ্গং মম্নুঃ শীঘ্রগা নৃপ!।
বধ্যতাং তত্র শূরাণাং ক্রোশতাঞ্চ পরস্পরম্ ॥৮৬॥
ঘোরমায়োধনং জজ্ঞে পশূনাং বৈশসং যথা।
রুধিরেণ সমাস্তীর্ণা ভাতি ভারত! মেদিনী ॥৮৭॥

ভারতকৌমুদী

রথৌঘা ইতি। সংসক্তা যুদ্ধে মিলিতা অভবন্ ॥৮১॥

গদানামিতি। ক্ষিপ্যতাং ক্ষিপ্যমাণানাম্। শরবৃষ্ট্যো বাণবৃষ্টয়ঃ ॥৮২—৮৩॥

নাগা ইতি। নাগা গজাঃ। ব্যধমন্ত ব্যনাশয়ন্ ॥৮৪॥

পত্তয় ইতি। রথাশ্চ মাতঙ্গাশ্চেতি তান্। ইতরেতরদ্বন্দ্বোঽয়ম্। হস্তিনশ্চ অশ্বাশ্চেতি হস্ত্যশ্বম্। অত্র বহুত্বে সমাহারদ্বন্দ্বে চৈকত্বম্। নাগা গজাঃ, ত্রীণি অঙ্গানি অশ্বরথপদাতিরূপাণি সেনাঙ্গানি যস্য তৎ ত্র্যঙ্গং সৈন্যম্। বধ্যতাং বধ্যমানানাম্। ক্রোশতামাহ্বয়তাম্।

মহারাজ! পরে হস্তী, অশ্ব, রথ ও পদাতি সকল পরস্পর মিলিত হইল ॥৮১॥

পরে দেখিলাম—অতিদারুণ যুদ্ধে ক্ষিপ্যমাণ গদা, পরিঘ, কুণপ, প্রাস, ভিন্দিপাল ও ভুষুণ্ডি সকল সমস্ত দিক্ হইতে পড়িতেছে এবং পতঙ্গের ন্যায় অতিভীষণ বাণবৃষ্টি পতিত হইতেছে ॥৮২—৮৩॥

রণস্থলে সম্মুখে পাইয়া হস্তিগণ হস্তিগণকে, অশ্বগণ অশ্বগণকে এবং রথিগণ রথিগণকে পরস্পর বিনাশ করিতে লাগিল ॥৮৪॥

ভরতনন্দন রাজা! পদাতিরা পদাতি, অশ্ব, রথী ও হস্তীদিগকে এবং রথীরা হস্তী ও অশ্বগণকে বধ করিতে থাকিল; আর দ্রুতগামী হস্তিগণ অশ্ব, রথ ও পদাতিসমূহকে মর্দ্দন করিতে লাগিল। এইভাবে হিংসাস্থানে পশুগণের মহামারীর ন্যায়

(৮৪)···ব্যদ্রবন্ত পরস্পরম্···পি। (৮৬)···ক্রোশতামিতরেতরম্—পি।

শক্রগোপগণাকীর্ণা প্রাবৃষীব যথা ধরা।
যথা বা বাসসী শুক্লে মহারজনরঞ্জিতে ॥৮৮॥
বিভৃয়াদ্যুবতী শ্যামা তদ্বদাসীদ্বসুন্ধরা।
মাংসশোণিতচিত্রেব শাতকুম্ভময়ীব চ ॥৮৯॥ (কুলকম্)
ছিন্নানাঞ্চোত্তমাঙ্গানাং বাহূনাঞ্চোরুভিঃ সহ।
কুণ্ডলানাং প্রবৃদ্ধানাং ভূষণানাঞ্চ ভারত! ॥৯০॥
নিষ্কাণামথ শূরাণাং শরীরাণাঞ্চ ধন্বিনাম্।
বর্ম্মণাং সপতাকানাং সংঘাস্তত্রাপতন্ ভুবি ॥৯১॥ (যুগ্মকম্)
গজা গজান্ সমাসাদ্য বিষাণৈরার্দ্দয়ন্ নৃপ!।
বিষাণাভিহতাস্তত্র ভ্রাজন্তে দ্বিরদাস্তথা ॥৯২॥
রুধিরেণাবসিক্তাঙ্গা গৈরিকপ্রস্রবা ইব।
যথা ভ্রাজন্তি স্যন্দন্তঃ পর্বতা ধাতুমণ্ডিতাঃ ॥৯৩॥

ভারতকৌমুদী

আয়োধনং যুদ্ধং যুদ্ধে মরণমিত্যর্থঃ। বৈশসং মহামারী। সমাস্তীর্ণা ব্যাপ্তা। মেদিনী সমরভূমিঃ। শক্রগোপগণৈঃ রক্তবর্ণৈরিন্দ্রগোপাখ্যকীটসমূহৈঃ আকীর্ণা ব্যাপ্তা, প্রাবৃষি বর্ষাসু। অত্র যথাশব্দস্থিতেরিবশব্দঃ সম্ভাবনায়াম্। মহারজনেন কুসুম্ভেন রঞ্জিতে। শ্যামা শ্যামবর্ণা। দূর্বাবৃতবসুন্ধরাসাম্যার্থমিদম্। শাতকুম্ভময়ী স্বর্ণময়ী ॥৮৫—৮৯॥

ছিন্নানামিতি। উত্তমাঙ্গানাং শিরসাম্। নিষ্কাণাং বক্ষোভূষণানাম্ ॥৯০—৯১॥

গজা ইতি। বিষাণৈর্দন্তৈঃ। ভ্রাজন্তে রক্তাক্ততয়া শোভন্তে স্ম ॥৯২॥

সেই ভীষণ যুদ্ধে পরস্পর বধ্যমান ও আহ্বানকারী বীরগণের মহামারী হইতে থাকিল; এইভাবে বর্ষাকালে ইন্দ্রগোপকীটব্যাপ্ত ভূমির ন্যায় সমরভূমি রক্তে ব্যাপ্ত হইয়া প্রকাশ পাইতে লাগিল; অথবা কুসুম্ভরঞ্জিত বস্ত্রযুগলধারিণী শ্যামবর্ণা যুবতির ন্যায়, কিংবা স্বর্ণময়ী রমণীর তুল্য রণভূমি মাংসে ও রক্তে বিচিত্র হইয়া শোভা পাইতে থাকিল ॥৮৫—৮৯॥

ভরতনন্দন! ক্রমে ছিন্ন মস্তক, বাহু, উরু, বৃহৎ কুণ্ডল, অন্য অলঙ্কার, বক্ষের ভূষণ, ধনুর্দ্ধর বীরগণের শরীর, বর্ম্ম ও পতাকা সকল সেই রণভূমিতে পতিত হইতে লাগিল ॥৯০—৯১॥

রাজা! হস্তিগণ অপর হস্তিগণকে পাইয়া দন্তদ্বারা পীড়ন করিতে থাকিল। তখন দন্তাহত হস্তিগণ রক্তাক্ত হইয়া শোভা পাইতে লাগিল ॥৯২॥

(৯১) নিষ্কাণামথ স্বত্রাণাম্…পি।

তোমরান্ ভুজনির্ম্মুক্তান্ প্রতীপানাস্থিতান্ বহূন্।
হস্তৈর্বিচেরুস্তে নাগা বভঞ্জুশ্চাপরে তথা ॥৯৪॥
নারাচৈশ্ছিন্নবর্ম্মাণো ভ্রাজন্তি স্ম গজোত্তমাঃ।
হিমাগমে মহারাজ! ব্যভ্রা ইব মহীধরাঃ ॥৯৫॥
শরৈঃ কনকপুঙ্খৈশ্চ চিতা রেজুর্গজোত্তমাঃ।
উল্কাভিঃ সম্প্রদীপ্তাগ্রাঃ পর্বতা ইব মারিষ! ॥৯৬॥
কেচিদভ্যাহতা নাগা নাগৈর্নগনিভোপমাঃ।
বিনেশুঃ সমরে তস্মিন্ পক্ষবন্ত ইবাদ্রয়ঃ ॥৯৭॥
অপরে প্রাদ্রবন্ নাগাঃ শল্যার্ত্তা ব্রণতাপিতাঃ।
প্রতিমানৈশ্চ কুম্ভৈশ্চ পেতুরুর্ব্যাং মহাহবে ॥৯৮॥

### ভারতকৌমুদী

রুধিরেণেতি। গৈরিকাণাং প্রস্রবাঃ স্থূলনির্ঝরাঃ। শুন্দস্তো গৈরিকধারাঃ ক্ষরন্তঃ ॥৯৩॥

তোমরানিতি। প্রতীপান্ প্রতিকূলান্, আস্থিতান্ হস্তানেবাশ্রিতান্। হস্তৈঃ শুণ্ডাভিঃ ॥৯৪॥

নারাচৈরিতি। ব্যভ্রা নির্মেঘাঃ, মেঘসত্ত্বে শুভ্রতায়া অপি সম্ভবাৎ সাম্যাসম্ভবঃ ॥৯৫॥

শরৈরিতি। চিতা ব্যাপ্তোর্দ্ধদেহাঃ। সম্প্রদীপ্তানি উজ্জ্বলানি অগ্রাণি যেষাং তে ॥৯৬॥

কেচিদিতি। নাগা গজাঃ। নগনিভোপমাঃ পর্বততুল্যাঃ। নিভপদমধিকম্ ॥৯৭॥

অপর ইতি। শল্যার্ত্তা বাণাগ্রাদিনা পীড়িতাঃ। প্রতিমানৈর্দন্তদ্বয়মধ্যদেশৈঃ ॥৯৮॥

---

কতকগুলি হস্তী রক্তাক্তদেহ হইয়া গৈরিকের স্থূলধারা এবং গৈরিকধাতুমণ্ডিত ও গৈরিকস্রাবী পর্ব্বতসমূহের ন্যায় প্রকাশ পাইতে থাকিল ॥৯৩॥

বিভিন্ন হস্তী সকল বিপক্ষবাহুনিক্ষিপ্ত প্রতিকূলভাবে আগত বহুতর তোমর শুণ্ডে ধারণ করিয়া বিচরণ করিতে লাগিল এবং অন্য হস্তীরা সে তোমরগুলিকে ভাঙ্গিতে থাকিল ॥৯৪॥

মহারাজ! নারাচের আঘাতে বর্ম্ম ছিন্ন হইলে, উত্তম হস্তিগণ হেমন্তকালে মেঘশূন্য পর্বতসমূহের ন্যায় শোভা পাইতে লাগিল ॥৯৫॥

মাননীয় রাজা! স্বর্ণপুঙ্খ বাণসমূহ আসিয়া মস্তকে প্রবিষ্ট হইলে, বিশাল হস্তী সকল উল্কার আলোকে উজ্জ্বলাগ্র পর্বতসমূহের ন্যায় প্রকাশ পাইতে থাকিল ॥৯৬॥

বিপক্ষহস্তীরা আঘাত করিলে, পর্ব্বতপ্রমাণ কতকগুলি হস্তী সেই যুদ্ধে পক্ষযুক্ত পর্বতের ন্যায় বিনষ্ট হইতে লাগিল ॥৯৭॥

---

(৯৫)…হিমাগমে যথা রাজন্!…পি।

বিনেদুঃ সিংহবচ্চান্যে নদন্তো ভৈরবান্ রবান্।
বভ্রমুর্বহবো রাজংশ্চক্রুশুশ্চাপরে গজাঃ ॥৯৯॥
হয়াশ্চ নিহতা বাণৈঃ স্বর্ণভাণ্ডপরিচ্ছদাঃ।
নিষেদুশ্চৈব মম্লুশ্চ বভ্রমুশ্চ দিশো দশ ॥১০০॥
অপরে কৃষ্যমাণাশ্চ বিচেষ্টন্তো মহীতলে।
ভাবান্ বহুবিধাংশ্চক্রুস্তাড়িতাঃ শরতোমরৈঃ ॥১০১॥
নরাস্তু নিহতা ভূমৌ কূজন্তস্তত্র মারিষ।।
দৃষ্ট্বা চ বান্ধবানন্যে পিতৄনন্যে পিতামহান্ ॥১০২॥
ধাবমানান্ পরাংশ্চান্যান্ দৃষ্ট্বান্যে তত্র ভারত।।
খ্যাতানি নামগোত্রাণি শশংসুরিতরেতরম্ ॥১০৩॥

ভারতকৌমুদী

বিনেদুরিতি। নদন্ত আবিষ্কুর্বন্তঃ। চুক্রুশুঃ আর্ত্তনাদং চক্রুঃ ॥৯৯॥
হয়া ইতি। নিহতা আহতাঃ, স্বর্ণানাং ভাণ্ডানি ভূষণানি পরিচ্ছদাশ্চ যেষাং তে ॥১০০॥
অপর ইতি। কৃষ্যমাণা গজৈঃ, বিচেষ্টন্তঃ স্পন্দমানাঃ। ভাবানবস্থাঃ ॥১০১॥
নরা ইতি। নিহতা ভৃশমাহতাঃ, কূজন্তঃ অব্যক্তশব্দং কুর্বন্ত আসন্ ॥১০২॥
ধাবেতি। শশংসুঃ সাহায্যার্থমূচুঃ, ইতরেতরং পরস্পরম্ ॥১০৩॥

অপর হস্তী সকল বাণপীড়িত ও ক্ষতসন্তপ্ত হইয়া পলায়ন করিতে থাকিল; আবার কতকগুলি হস্তী সেই অবস্থায় দন্তদ্বয়ের মধ্যস্থান ও কুম্ভদেশ ভূতলে লাগাইয়া পতিত হইতে লাগিল ॥৯৮॥

রাজা! অন্য হস্তীরা ভয়ঙ্কর স্বর আবিষ্কার করিয়া সিংহের ন্যায় শব্দ করিতে লাগিল, বহু হস্তী ঘুরিতে থাকিল এবং অন্য হস্তীরা আর্ত্তনাদ করিতে লাগিল ॥৯৯॥

স্বর্ণভূষণ ও স্বর্ণময়পরিচ্ছদযুক্ত অশ্বগণ বাণে আহত হইয়া বিষণ্ণ ও ম্লান হইতে থাকিল এবং দশ দিকে ভ্রমণ করিতে লাগিল ॥১০০॥

বাণ ও তোমরদ্বারা তাড়িত অপর কতকগুলি অশ্ব হস্তিকর্ত্তৃক আকৃষ্ট হইতে থাকিয়া স্পন্দন সহকারে নানাবিধ ভাব প্রকাশ করিতে থাকিল ॥১০১॥

মাননীয় রাজা! কতকগুলি মানুষ আহত ও ভূতলে পতিত হইয়া বন্ধুগণকে দেখিয়া অব্যক্ত শব্দ করিতে লাগিল এবং সেইরূপ অন্য মানুষেরা পিতৃগণ বা পিতামহগণকে অবলোকন করিয়া অস্পষ্ট শব্দ করিতে থাকিল ॥১০২॥

(১০০)…হেমভাণ্ডবিভূষিতাঃ…বা সো। (১০২)…কূজন্তস্তত্র মারিষ!…সো।

তেষাং ছিন্না মহারাজ! ভুজাঃ কনকভূষণাঃ।
উদ্বেষ্টন্তে বিচেষ্টন্তে পতন্তি চোৎপতন্তি চ ॥১০৪॥
নিপতন্তি তথৈবান্যে স্ফুরন্তি চ সহস্রশঃ।
বেগাংশ্চান্যে রণে চক্রুঃ পঞ্চাস্যা ইব পন্নগাঃ ॥১০৫॥
তে ভুজা ভোগিভোগাভাশ্চন্দনাক্তা বিশাংপতে!।
লোহিতার্দ্রা ভৃশং রেজুস্তপনীয়ধ্বজা ইব ॥১০৬॥
বর্ত্তমানে তথা ঘোরে সঙ্কুলে সর্বতো দিশম্।
অবিজ্ঞাতাঃ স্ম যুধ্যন্তে বিনিঘ্নন্তঃ পরস্পরম্ ॥১০৭॥
ভৌমেন রজসাকীর্ণে শস্ত্রসম্পাতসঙ্কুলে।
নৈব স্বে ন পরে রাজন্! ব্যজ্ঞায়ন্ত তমোবৃতাঃ ॥১০৮॥
তথা সমভবদ্‌যুদ্ধং ঘোররূপং ভয়ানকম্!
শোণিতোদা মহানদ্যঃ প্রসস্রুস্তত্র চাসকৃৎ ॥১০৯॥

ভারতকৌমুদী

তেষামিতি। উদ্বেষ্টন্তে আত্মানং বক্রীকুর্বন্তি। সর্বত্র বায়ুপ্রভাবাদিতি ভাবঃ ॥১০৪॥
নিপতন্তীতি। স্ফুরন্তি স্পন্দন্তে। পঞ্চাস্যাঃ পঞ্চমুখাঃ। পঞ্চাঙ্গুলীসাম্যার্থমিদম্ ॥১০৫॥
ত ইতি। ভোগিভোগাভাঃ বৃহৎসর্পদেহতুল্যাঃ। তপনীয়ধ্বজাঃ স্বর্ণধ্বজাঃ ॥১০৬॥
বর্ত্তমান ইতি। তথা তাদৃশে যুদ্ধে। দিশং ব্যাপ্যেতি শেষঃ ॥১০৭॥
ভৌমেনেতি। ভৌমেন ভূমিত উত্থিতেন, রজসা ধূল্যা। তমসান্ধকারেণ বৃতাঃ ॥১০৮॥

ভরতনন্দন! অন্যান্য মানুষেরা অন্যান্য মানুষদিগকে দৌড়াইতে দেখিয়া পরস্পর নিজেদের প্রসিদ্ধ নাম-গোত্র বলিতে লাগিল ॥১০৩॥

মহারাজ! মানুষগণের স্বর্ণভূষিত ছিন্ন বাহু সকল বক্র হইতে থাকিল, ছট্‌ফট্ করিতে লাগিল, পড়িতে থাকিল এবং উঠিতে লাগিল ॥১০৪॥

মনুষ্যগণের অন্য সহস্র সহস্র ছিন্ন বাহু পড়িতে থাকিল, ছট্‌ফট্ করিতে লাগিল এবং পঞ্চমুখ সর্পের ন্যায় বেগ করিতে থাকিল ॥১০৫॥

নরনাথ! বৃহৎ সর্পের শরীরের তুল্য, চন্দনলিপ্ত ও রক্তে আর্দ্র সেই বাহুগুলি স্বর্ণধ্বজের ন্যায় অত্যন্ত শোভা পাইতে লাগিল ॥১০৬॥

সেইরূপ দারুণ ও সঙ্কুল যুদ্ধ চলিতে লাগিলে, সকল দিকেই যোদ্ধারা পরস্পর অবিদিত থাকিয়াই আঘাত করতঃ যুদ্ধ করিতে থাকিলেন ॥১০৭॥

রাজা! অস্ত্রপাতসঙ্কুল সেই যুদ্ধ ভূতলধূলিজালে ব্যাপ্ত হইয়া গেলে, সকলেই অন্ধকারে আবৃত হইয়া পড়ায় স্বপক্ষ বা পরপক্ষ জানিতে পারে নাই ॥১০৮॥

(১০৪)···পতন্তে চোৎপতন্তি চ—পি বা সো। (১০৬)···লোহিতাক্তা ভৃশং রেজুঃ···পি।

শীর্ষপাষাণসংছন্নাঃ কেশশৈবলশাদ্বলাঃ।
অস্থিমীনসমাকীর্ণা ধনুঃশরগদোড়ুপাঃ ॥১১০॥
মাংসশোণিতপঙ্কিন্যো ঘোররূপাঃ সুদারুণাঃ।
নদীঃ প্রবর্ত্তয়ামাসুঃ শোণিতৌঘপ্রবর্দ্ধিনীঃ ॥১১১॥ (যুগ্মকম্)
ভীরুবিত্রাসকারিণ্যঃ শূরাণাং হর্ষবর্দ্ধনাঃ।
তা নদ্যো ঘোররূপাস্তু নয়ন্ত্যো যমসাদনম্ ॥১১২॥
অবগাঢ়ান্ মজ্জয়ন্ত্যঃ ক্ষত্রস্যাজনয়ন্ ভয়ম্।
ক্রব্যাদানাং নরব্যাঘ্র! নর্দ্দতাং তত্র তত্র হ ॥১১৩॥
ঘোরমায়োধনং জজ্ঞে প্রেতরাজপুরোপমম্।
উত্থিতান্যগণেয়ানি কবন্ধানি সমন্ততঃ ॥১১৪॥ (বিশেষকম্)

## ভারতকৌমুদী

তথেতি। শোণিতান্যেব উদকানি যাসাং তাঃ, প্রসক্তঃ প্রবহন্তি স্ম ॥১০৯॥

বিশিনষ্টি শীর্ষেতি। শীর্ষাণি বীরাণাং শিরাংস্যেব পাষাণাস্তৈঃ সংছন্না ব্যাপ্তাঃ, কেশা এব শৈবলানি তৈঃ শাদ্বলা হরিদ্বর্ণাঃ। অস্থীন্যেব মীনাস্তৈঃ সমাকীর্ণাঃ, ধনূংষি শরা গদা এব চ উড়ুপানি তরয়ো যাসু তাঃ। মাংসানি শোণিতানি ঘনীভূতরক্তান্যেব চ পঙ্কাঃ কর্দ্দমা আসাং সন্তীতি তাঃ। শস্ আদিলোপাভাব আর্ষঃ। প্রবর্ত্তয়ামাসুঃ উভয়পক্ষীয়া এব বীরা ইতি শেষঃ। শোণিতৌঘপ্রবর্দ্ধিনীশ্চ ক্রমেণ ॥১১০—১১১॥

ভীর্বিতি। নয়ন্ত্যো যোধান্। অবগাঢ়ান্ তাসু পতিতান্। নর্দ্দতাং ক্রব্যাদানাং মাংসভোজিপশুপক্ষিণামপি তত্র তত্র ঘোরমায়োধনং যুদ্ধং জজ্ঞে জাতম্ ॥১১২—১১৪॥

---

ক্রমে সেই যুদ্ধ অতিভয়ঙ্করভাবে চলিতে লাগিল। তখন বার বার রক্তের বহু মহানদী প্রবাহিত হইতে থাকিল ॥১০৯॥

মস্তকরূপ প্রস্তরে ব্যাপ্ত, কেশরূপ শৈবলে (সেওলাতে) হরিদ্বর্ণ, অস্থিরূপ মৎস্যে সমাকীর্ণ, ধনু, বাণ ও গদারূপ নৌকাযুক্ত, মাংস ও রক্তরূপ কর্দ্দমসমন্বিত এবং ক্রমিক রক্তপ্রবাহপ্রবর্দ্ধিনী সেই অতিভয়ঙ্কর নদীগুলিকে বীরেরা প্রবর্ত্তিত করিতে লাগিলেন ॥১১০—১১১॥

ভীরুজনের ত্রাসজনক ও শূরগণের হর্ষবর্দ্ধক সেই ভয়ঙ্কর নদীগুলি যোদ্ধাদিগকে যমালয়ে নিতে থাকিয়া এবং পতিত লোকদিগকে মগ্ন করতঃ ক্ষত্রিয়গণেরও ভয় উৎপাদন করিতে লাগিল। নরশ্রেষ্ঠ! আর শ্মশানের ন্যায় ভিন্ন ভিন্ন স্থানে রবকারী মাংসভোজী পশুপক্ষিগণেরও ভীষণ যুদ্ধ হইতে থাকিল এবং সকল দিকে অসংখ্য কবন্ধ উত্থিত হইতে লাগিল ॥১১২—১১৪॥

---

(১১০)...ধনুঃশররথোড়ুপাঃ—পি।

সর্বতশ্চাভিপন্নৈষা ধার্ত্তরাষ্ট্রী মহাচমূঃ।
পাঞ্চালৈর্মানসাদেত্য হংসৈর্গঙ্গেব বেগিতৈঃ ॥৭২॥
সুভৃশঞ্চ পরাক্রান্তাঃ পাঞ্চালানাং নিবারণে।
কৃপকর্ণাদয়ো বীরা ঋষভাণামিবর্ষভাঃ ॥৭৩॥
সুনিমগ্নাংশ্চ ভীমাস্ত্রে ধার্ত্তরাষ্ট্রান্ মহারথান্।
ধৃষ্টদ্যুম্নমুখা বীরা ঘ্নন্তি শত্রূন্ সহস্রশঃ ॥৭৪॥
পাঞ্চালেষভিভূতেষু দ্বিষদ্ভিরপভীর্নদন্।
শত্রুপক্ষমবস্কন্দ্য শরানস্যতি মারুতিঃ ॥৭৫॥
বিষণ্ণভূয়িষ্ঠতরা ধার্ত্তরাষ্ট্রী মহাচমূঃ।
রথাশ্বেভাঃ সুবিত্রস্তা ভীমসেনভয়ার্দ্দিতাঃ ॥৭৬॥

## ভারতকৌমুদী

শিরাংসীতি। সর্বে পাতিতাঃ পতাকাশ্চ যশস্যাঃ, বীরত্বপ্রকাশাদিতি ভাবঃ ॥৭১॥
সর্বত ইতি। অভিপন্না আক্রান্তা। মানসাৎ তদাখ্যাৎ সরোবরাৎ ॥৭২॥
সুভৃশমিতি। পরাক্রান্তাঃ পরাক্রমং প্রকাশয়ন্তে। ঋষভা বৃষাঃ ॥৭৩॥
সুনিমগ্নানিতি। ভীমাস্ত্রে সাগর ইবেত্যাশয়ঃ। ঘ্নন্তি অনায়াসেন ॥৭৪॥
পাঞ্চালেম্বিতি। অপভীর্নির্ভয়ঃ। অবস্কন্দ্য আক্রম্য, অস্যতি ক্ষিপতি, মারুতির্ভীমঃ ॥৭৫॥
বিষণ্ণেতি। বিষণ্ণা ভূয়িষ্ঠতরা বহুলাংশা যস্যাঃ সা। রথশ্চাশ্বশ্চ ইভো গজশ্চ তে ॥৭৬॥

শত্রুগণের এই সকল মস্তক ও বাহু নিপাতিত হইতেছে এবং হস্তী, অশ্ব, রথ ও বীরগণ নিপতিত হইতেছে। ইহারা সকলেই যশস্বী ॥৭১॥

বেগবান্ হংসগণ যেমন মানসসরোবর হইতে আসিয়া গঙ্গাকে আক্রমণ করে, সেইরূপ বেগবান্ পাঞ্চালেরা দুর্য্যোধনের বিশাল সেনাকে সকল দিক্ হইতে আক্রমণ করিয়াছে ॥৭২॥

সুতরাং বৃষগণ যেমন অপর বৃষগণের নিবারণে পরাক্রম প্রকাশ করে, তেমন কৃপ ও কর্ণপ্রভৃতি বীরগণ পাঞ্চালগণের নিবারণে গুরুতর পরাক্রম প্রকাশ করিতেছেন ॥৭৩॥

দুর্য্যোধনের মহারথেরা ভীমসেনের অস্ত্রসাগরে অত্যন্ত নিমগ্ন হইয়াছেন। অতএব ধৃষ্টদ্যুম্নপ্রভৃতি বীরেরা অনায়াসে সহস্র সহস্র শত্রু সংহার করিতে পারিতেছেন ॥৭৪॥

শত্রুগণ পাঞ্চালগণকে অভিভূত করিলে, ভীমসেন নির্ভয় চিত্তে গর্জন করিতে থাকিয়া শত্রুপক্ষকে আক্রমণ করিয়া বাণক্ষেপ করিতেছেন ॥৭৫॥

(৭৩) সদৃশঞ্চ পরাক্রান্তাঃ পাঞ্চালানাং নিবর্ত্তনে…পি।

পশ্য ভীমেন নারাচৈর্ভিন্না নাগাঃ পতন্ত্যমী।
বজ্রিবজ্রহতানীব শিখরাণি ধরাভৃতাম্ ॥৭৭॥
ভীমসেনস্য নির্বিদ্ধা বাণৈঃ সন্নতপর্বভিঃ।
স্বান্যনীকানি মৃদ্নন্তো দ্রবন্ত্যেতে মহাগজাঃ ॥৭৮॥
নাভিজানাসি ভীমস্য সিংহনাদং সুদুঃসহম্।
নদতোঽর্জ্জুন! সংগ্রামে ভৈরবং জিতকাশিনঃ ॥৭৯॥
এষ নৈষাদিরভ্যেতি দ্বিপমুখ্যেন পাণ্ডবম্।
জিঘাংসুস্তোমরৈঃ ক্রুদ্ধো দণ্ডপাণিরিবান্তকঃ ॥৮০॥
সতোমরাবস্য ভুজৌ চ্ছিন্নৌ ভীমেন গর্জ্জতঃ।
তীক্ষ্ণৈরগ্নিরবিপ্রখ্যৈর্নারাচৈর্দশভির্হতঃ ॥৮১॥

ভারতকৌমুদী

পশ্যেতি। ভিন্না বিদীর্ণাঃ, নাগা গজাঃ। শিখরাণি শৃঙ্গাণি, ধরাভৃতাং পর্বতানাম্ ॥৭৭॥
ভীমেতি। অনীকানি সৈন্যানি, মৃদ্নন্তো মর্দ্দয়ন্তঃ, দ্রবন্তি দ্রুতং ব্রজন্তি ॥৭৮॥
নেতি। নাভিজানাসি, অসান্নিধ্যান্ন শৃণোষি। জিতেন জয়েন কাশত ইতি তস্য ॥৭৯॥
এষ ইতি। নৈষাদির্নিষাদরাজপুত্রঃ, দ্বিপমুখ্যেন প্রধানগজারোহণেন। জিঘাংসুর্হন্তুমিচ্ছুঃ ॥৮০॥
সেতি। সতোমরৌ তোমরাস্ত্রযুক্তৌ। অগ্নিরবিপ্রখ্যৈঃ অগ্নিসূর্য্যবদুজ্জ্বলৈঃ ॥৮১॥

দুর্য্যোধনের বিশাল সৈন্যের অধিক অংশই অবসন্ন হইয়া পড়িয়াছে এবং হস্তী, অশ্ব ও রথ সকল ভীমসেনের ভয়ে কাতর হইয়াছে ॥৭৬॥

অর্জ্জুন! দেখ—ভীমসেন নারাচদ্বারা বিদীর্ণ করিলে, ইন্দ্রের বজ্রাহত পর্ব্বত-শৃঙ্গের ন্যায় ঐ হস্তিগণ পতিত হইতেছে ॥৭৭॥

এই সকল মহাহস্তী ভীমসেনের নতপর্ব্ব বাণসমূহে বিদীর্ণ হইয়া স্বপক্ষের সৈন্যদিগকেই মর্দ্দন করিতে থাকিয়া বেগে গমন করিতেছে ॥৭৮॥

অর্জ্জুন! তুমি যুদ্ধে বিজয়শোভী গর্জ্জনকারী ভীমসেনের ভীষণ ও অতিদুঃসহ সিংহনাদ শুনিতেছ না? ॥৭৯॥

এই নিষাদরাজপুত্র ক্রুদ্ধ হইয়া তোমরদ্বারা ভীমসেনকে বধ করিবার ইচ্ছা করিয়া বিশালগজারোহণে দণ্ডপাণি যমের ন্যায় আসিতেছেন ॥৮০॥

ঐ ভীমসেন গর্জ্জনকারী নিষাদরাজপুত্রের তোমরযুক্ত বাহুযুগল ছেদন করিলেন এবং অগ্নি ও সূর্য্যের ন্যায় উজ্জ্বল এবং তীক্ষ্ণ দশটা নারাচদ্বারা উঁহাকে বধ করিলেন ॥৮১॥

(৭৯)···বীরস্য জিতকাশিনঃ—পি বা সো।

হত্বৈনং পুনরায়াতি নাগানন্যান্ প্রহারিণঃ।
পশ্য নীলাম্বুদনিভান্ মহামাত্রৈরধিষ্ঠিতান্ ॥৮২॥
শক্তিতোমরসংঘাতৈর্বিনিঘ্নন্তং বৃকোদরম্।
সপ্তসপ্ত চ নাগাংস্তান্ বৈজয়ন্তীশ্চ সধ্বজাঃ ॥৮৩॥
নিহত্য নিশিতৈর্বাণৈশ্ছিন্নাঃ পার্থাগ্রজেন তে।
দশভির্দশভিশ্চৈকো নারাচৈর্নিহতো গজঃ ॥৮৪॥ (বিশেষকম্)
ন চাসৌ ধার্ত্তরাষ্ট্রাণাং শ্রূয়তে নিনদস্তথা।
পুরন্দরসমে যুদ্ধে নিবৃত্তে ভরতর্ষভ ! ॥৮৫॥
অক্ষৌহিণ্যস্তথা তিস্রো ধার্ত্তরাষ্ট্রস্য সংহতাঃ।
ক্রুদ্ধেন নরসিংহেন ভীমসেনেন বারিতাঃ ॥৮৬॥

সঞ্জয় উবাচ।

ভীমসেনেন তৎ কর্ম্ম কৃতং দৃষ্ট্বা সুদুষ্করম্।
অর্জ্জুনো ব্যধমচ্ছিষ্টানহিতান্ নিশিতৈঃ শরৈঃ ॥৮৭॥

ভারতকৌমুদী

হত্বেতি। আয়াতি ভীমঃ, নাগান্ গজান্। মহামাত্রৈর্হস্তিপকৈঃ। শক্তিতোমরাণাং সংঘাতৈরাঘাতৈঃ। সপ্তগুণিতাঃ সপ্ত সপ্তসপ্ত উনপঞ্চাশৎসংখ্যকানিত্যর্থঃ। বৈজয়ন্তীঃ পতাকাঃ। হে পার্থ ! ॥৮২—৮৪॥

নেতি। অসৌ শ্রুতপূর্ব্বঃ। পুরন্দরসমে ইন্দ্রতুল্যে ভীমে, নিবৃত্তে প্রত্যাগতে সতি ॥৮৫॥

অক্ষৌহিণ্য ইতি। সংহতাঃ সম্মিলিতাঃ। নরসিংহেন মানবশ্রেষ্ঠেন ॥৮৬॥

অর্জ্জুন ! দেখ—ভীমসেন নিষাদরাজপুত্রকে বধ করিয়া পুনরায় প্রহারনিপুণ, নীলমেঘের তুল্য এবং হস্তিপকগণাধিষ্ঠিত অন্য হস্তিগণের দিকে আসিতেছেন এবং ভীমসেন শক্তি ও তোমরের আঘাতে সেই উনপঞ্চাশটা হস্তীকে বধ করিতেছেন। পৃথানন্দন ! তোমার অগ্রজ (ভীমসেন) ঐ হস্তীগুলিকে বধ করিয়া সুধার বাণসমূহদ্বারা ধ্বজের পতাকাগুলিকে ছেদন করলেন এবং দশ দশটা নারাচদ্বারা অপর এক একটা হস্তীকে বধ করিলেন ॥৮২—৮৪॥

ভরতশ্রেষ্ঠ ! ইন্দ্রতুল্য ভীমসেন যুদ্ধে ফিরিয়া আসিলে, কৌরবপক্ষের সে কোলাহল আর শুনা যাইতেছে না ॥৮৫॥

দুর্য্যোধনের তিন অক্ষৌহিণী সৈন্য মিলিত হইয়াছিল; কিন্তু নরশ্রেষ্ঠ এক ভীমসেনই ক্রুদ্ধ হইয়া তাহাদিগকে বারণ করিয়াছেন' ॥৮৬॥

(৮২)···পশ্য নীলাঞ্জনপ্রখ্যান্···পি। (৮৫)···নিবৃত্তে ভরতর্ষভ !—পি।

তে বধ্যমানাঃ সমরে সংশপ্তকগণাঃ প্রভো ! ।
প্রভগ্নাঃ সমরে ভীতা দিশো দশ মহাবলাঃ ।
শক্রস্যাতিথিতাং গত্বা বিশোকা হ্যভবংস্তদা ॥৮৮॥
পার্থশ্চ পুরুষব্যাঘ্রঃ শরৈঃ সন্নতপর্ব্বভিঃ ।
জঘান ধার্ত্তরাষ্ট্রস্য চতুর্বিধবলাং চমূম্ ॥৮৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি সঙ্কুলযুদ্ধে ষট্‌চত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

——:-০-:——

# সপ্তচত্বারিংশোঽধ্যায়ঃ

——:-c-:——

ধৃতরাষ্ট্র উবাচ ।
নিবৃত্তে ভীমসেনে চ পাণ্ডবে চ যুধিষ্ঠিরে ।
বধ্যমানে বলে চাপি মামকে পাণ্ডুসৃঞ্জয়ৈঃ ॥১॥

ভারতকৌমুদী

ভীমেতি। ব্যধমৎ ব্যনাশয়ৎ, শিষ্টান্ অবশিষ্টান্, অহিতান্ সংশপ্তকরূপশত্রূন্ ॥৮৭॥

ত ইতি। দশ দিশো গচ্ছন্ত ইতি শেষঃ। শক্রস্যাতিথিতাং স্বর্গমিত্যর্থঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৮৮॥

পার্থ ইতি। পার্থোঽর্জ্জুনঃ। চতুর্বিধানি হস্ত্যশ্বরথপদাতিরূপাণি বলানি যস্যাং তাম্ ॥৮৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি ষট্‌চত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

---

সঞ্জয় বলিলেন—'মহারাজ! ভীমসেন সেই অতিদুষ্কর কার্য্য করিয়াছেন দেখিয়া অর্জ্জুন সুধার বাণসমূহদ্বারা অবশিষ্ট সংশপ্তক শত্রুগণকে বিনাশ করিতে লাগিলেন ॥৮৭॥

রাজা! সেই মহাবল সংশপ্তকেরা যুদ্ধে নিহত হইতে থাকিয়া ভীত ও ভগ্ন হইয়া প্রথমে দশ দিকে পরে স্বর্গলোকে যাইয়া তখন অনুতাপশূন্য হইল ॥৮৮॥

পুরুষশ্রেষ্ঠ অর্জ্জুনও নতপর্ব্ব বাণসমূহদ্বারা দুর্য্যোধনের চতুর্বিধ সৈন্য সংহার করিতে লাগিলেন' ॥৮৯॥

---

(৮৯) পার্থশ্চ পুরুষব্যাঘ্র!···বঙ্গ বর্দ্ধ সো। * '···ষষ্টিতমোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ বা সো।

(১) নিবৃত্তে ভীমসেনে তু···পি বর্দ্ধ।

দ্রবমাণে বলৌঘে চ নিরানন্দে মুহুর্মুহুঃ।
কিমকুর্বন্ত কুরবস্তন্মমাচক্ষ্ব সঞ্জয়! ॥২॥ (যুগ্মকম্)

সঞ্জয় উবাচ।

দৃষ্ট্বা ভীমং মহাবাহুং সূতপুত্রঃ প্রতাপবান্।
ক্রোধরক্তেক্ষণো রাজন্! ভীমসেনমুপাদ্রবৎ ॥৩॥
তাবকস্তু বলং দৃষ্ট্বা ভীমসেনাৎ পরাঙ্মুখম্।
যত্নেন মহতা রাজন্! পর্য্যবস্থাপয়দ্বলী ॥৪॥
ব্যবস্থাপ্য মহাবাহুস্তব পুত্রস্য বাহিনীম্।
প্রত্যুদ্যযৌ তদা কর্ণঃ পাণ্ডবান্ যুদ্ধদুর্ম্মদান্ ॥৫॥
প্রত্যুদ্যযুশ্চ রাধেয়ং পাণ্ডবানাং মহারথাঃ।
ধুন্বানাঃ কার্ম্মুকাণ্যাজৌ বিক্ষিপন্তশ্চ সায়কান্ ॥৬॥
ভীমসেনঃ শিনের্নপ্তা শিখণ্ডী জনমেজয়ঃ।
ধৃষ্টদ্যুম্নশ্চ বলবান্ সর্ব্বে চাপি প্রভদ্রকাঃ ॥৭॥ (যুগ্মকম্)

## ভারতকৌমুদী

নিবৃত্ত ইতি। নিবৃত্তে যোদ্ধুং প্রত্যাবৃত্তে। দ্রবমাণে পলায়মানে ॥১—২॥
দৃষ্ট্বেতি। সূতপুত্রঃ কর্ণঃ। ক্রোধেন রক্তেক্ষণো রক্তবর্ণনেত্রঃ। উপাদ্রবদভ্যধাবৎ ॥৩॥
তাবকমিতি। বলং সৈন্যম্। বলী বলবান্ কর্ণঃ ॥৪॥
ব্যবেতি। ব্যবস্থাপ্য ব্যূহস্থ যথাস্থানে স্থাপয়িত্বা ॥৫॥
প্রতীতি। রাধেয়ং কর্ণম্। ধুন্বানাশ্চালয়ন্তঃ। শিনের্নপ্তা পৌত্রঃ সাত্যকিঃ ॥৬—৭॥

---

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! পাণ্ডুনন্দন যুধিষ্ঠির ও ভীমসেন ফিরিয়া আসিলে, পাণ্ডব ও সৃঞ্জয়েরা আমার সৈন্য সংহার করিতে লাগিলে এবং আমার নিরানন্দ সৈন্যগণ মুহুর্মুহু পলায়ন করিতে থাকিলে, কৌরবেরা কি করিলেন, তাহা আমার নিকট বল' ॥১—২॥

সঞ্জয় কহিলেন—'রাজা! প্রতাপশালী কর্ণ মহাবাহু ভীমকে দেখিয়া ক্রোধে আরক্তনয়ন হইয়া ভীমের দিকে ধাবিত হইলেন ॥৩॥

রাজা! বলবান্ কর্ণ আপনার সৈন্যগণকে ভীমসেনের ভয়ে পরাঙ্মুখ দেখিয়া বিশেষ যত্ন সহকারে তাহাদিগকে প্রথমে স্থির করিলেন ॥৪॥

পরে মহাবাহু কর্ণ দুর্য্যোধনের সৈন্যগণকে যথাস্থানে স্থাপন করিয়া যুদ্ধদুর্দ্ধর্ষ পাণ্ডবগণের দিকে ধাবিত হইলেন ॥৫॥

---

(২)…নিরাক্রন্দে মুহুর্মুহুঃ…পি।

পাঞ্চালাশ্চ নরব্যাঘ্রাঃ সমন্তাত্তব বাহিনীম্।
অভ্যদ্রবন্ত সংক্রুদ্ধাঃ সমরে জিতকাশিনঃ ॥৮॥
তথৈব তাবকা রাজন্! পাণ্ডবানামনীকিনীম্।
অভ্যদ্রবন্ত ত্বরিতা জিঘাংসন্তো মহারথাঃ ॥৯॥
রথনাগাশ্বকলিলং পত্তিধ্বজসমাকুলম্।
বভূব পুরুষব্যাঘ্র! সৈন্যমদ্ভুতদর্শনম্ ॥১০॥
শিখণ্ডী তু যযৌ কর্ণং ধৃষ্টদ্যুম্নঃ সুতং তব।
দুঃশাসনং মহারাজ! মহত্যা সেনয়া বৃতঃ ॥১১॥
নকুলো বৃষসেনন্তু চিত্রসেনং যুধিষ্ঠিরঃ।
উলূকং সমরে রাজন্! সহদেবঃ সমভ্যয়াৎ ॥১২॥

ভারতকৌমুদী

পাঞ্চালা ইতি। অভ্যদ্রবন্ত অভ্যধাবন্। জিতেন জয়েন কাশন্তে শোভন্ত ইতি তে ॥৮॥
তথেতি। তাবকাত্বদীয়াঃ। জিঘাংসন্তো হন্তমিচ্ছন্তঃ ॥৯॥
রথেতি। রথৈর্নাগৈর্গজৈরশ্বৈশ্চ কলিলং ব্যাপ্তম্। সৈন্যমুভয়মেব ॥১০॥
এবং সামান্তেনাভিধায় বিশেষেণাভিধত্তে শিখণ্ডীতি। বৃতঃ পরিবেষ্টিতঃ ॥১১॥
নকুল ইতি। বৃষসেনচিত্রসেনৌ কর্ণপুত্রৌ। উলূকঃ শকুনিপুত্রঃ ॥১২॥

---

ওদিকে পাণ্ডবপক্ষের ভীমসেন, সাত্যকি, শিখণ্ডী, জনমেজয় ও বলবান ধৃষ্টদ্যুম্ন এই সকল মহারথ এবং প্রভদ্রকেরা সকলে ধনু সঞ্চালন ও বাণক্ষেপ করিতে করিতে কর্ণের দিকে আসিতে থাকিলেন ॥৬—৭॥

মহারাজ! নরশ্রেষ্ঠ ও বিজয়শোভী পাঞ্চালেরা ক্রুদ্ধ হইয়া সকল দিক্ হইতে আপনার সৈন্যের দিকে ধাবিত হইল ॥৮॥

রাজা! আবার আপনার পক্ষের মহারথেরাও সেইরূপই ত্বরান্বিত ও বধার্থী হইয়া পাণ্ডবসৈন্যের প্রতি ধাবিত হইলেন ॥৯॥

পুরুষশ্রেষ্ঠ! তৎকালে হস্তী, অশ্ব ও রথে ব্যাপ্ত এবং পদাতি ও ধ্বজে পরিপূর্ণ সেই উভয় সৈন্যই অদ্ভুত দেখা যাইতে লাগিল ॥১০॥

মহারাজ! ক্রমে বিশাল সৈন্যে পরিবেষ্টিত হইয়া শিখণ্ডী কর্ণের দিকে এবং ধৃষ্টদ্যুম্ন আপনার পুত্র দুঃশাসনের প্রতি যাইতে লাগিলেন ॥১১॥

নকুল বৃষসেনের, যুধিষ্ঠির চিত্রসেনের এবং সহদেব উলূকের দিকে ধাবিত হইলেন ॥১২॥

---

(৮) জিঘাংসন্তো নরব্যাঘ্রাঃ···বা সো। (১২)···সহদেবঃ সমভ্যগাৎ—পি।

সাত্যকিঃ শকুনিঞ্চাপি দ্রৌপদেয়াশ্চ কৌরবান্।
অর্জ্জুনঞ্চ রণে যত্তো দ্রোণপুত্রো মহারথঃ ॥১৩॥
যুধামন্যুং মহেষ্বাসং গৌতমোঽভ্যপতদ্রণে।
কৃতবর্ম্মা চ বলবানুত্তমৌজসমাদ্রবৎ ॥১৪॥
ভীমসেনঃ কুরূন্ সর্বান্ পুত্রাংশ্চ তব মারিষ!।
সহানীকান্ মহাবাহুরেক এব ন্যবারয়ৎ ॥১৫॥
শিখণ্ডী তু ততঃ কর্ণং বিচরন্তমভীতবৎ।
ভীষ্মহন্তা মহারাজ! বারয়ামাস পত্রিভিঃ ॥১৬॥
প্রতিরুদ্ধস্ততঃ কর্ণো রোষাৎ প্রস্ফুরিতাধরঃ।
শিখণ্ডিনং ত্রিভির্বাণৈর্ভ্রুবোর্মধ্যেঽভ্যতাড়য়ৎ ॥১৭॥
ধারয়ংস্তু স তান্ বাণান্ শিখণ্ডী বহ্বশোভত।
রাজতঃ পর্বতো যদ্বত্ত্রিভিঃ শৃঙ্গৈরিবোচ্ছ্রিতৈঃ ॥১৮॥

ভারতকৌমুদী

সাত্যকিরিতি। দ্রৌপদেয়া দ্রৌপদ্যাঃ পুত্রাঃ। যত্তো যত্নবান্, অভ্যয়াদিত্যনুবৃত্তির্যথাসম্ভবম্ ॥১৩॥

যুধেতি। গৌতমো গৌতমগোত্রঃ কৃপঃ। আদ্রবৎ অভ্যধাবৎ ॥১৪॥

ভীমেতি। অনীকৈঃ সৈন্যৈঃ সহেতি তান্ ॥১৫॥

শিখণ্ডীতি। অভীতবৎ নির্ভয় ইবেতি ভয়সত্তা ব্যজ্যতে। পত্রিভির্বাণৈঃ ॥১৬॥

প্রতীতি। প্রতিরুদ্ধঃ শিখণ্ডিনা। প্রস্ফুরিতাধরঃ কম্পিতৌষ্ঠঃ ॥১৭॥

সাত্যকি শকুনির প্রতি, দ্রৌপদীয় পুত্রগণ কৌরবগণের দিকে, আর মহারথ অশ্বত্থামা যত্নবান্ হইয়া অর্জ্জুনের দিকে চলিলেন ॥১৩॥

কৃপাচার্য্য মহাধনুর্দ্ধর যুধামন্যুর উপরে যাইয়া পতিত হইলেন এবং বলবান্ কৃতবর্ম্মা উত্তমৌজার দিকে বেগে যাইতে থাকিলেন ॥১৪॥

মাননীয় রাজা! আর মহাবাহু ভীমসেন একাকীই সৈন্যগণের সহিত সমস্ত কৌরব ও আপনার পুত্রগণকে নিবারণ করিতে লাগিলেন ॥১৫॥

মহারাজ! তাহার পর ভীষ্মহন্তা শিখণ্ডী নির্ভয়ের ন্যায় বাণদ্বারা বিচরণকারী কর্ণকে বারণ করিতে থাকিলেন ॥১৬॥

শিখণ্ডী কর্ণকে প্রতিরুদ্ধ করিলে, ক্রোধে কর্ণের ওষ্ঠযুগল স্ফুরিত হইতে লাগিল; সেই অবস্থায় তিনি তিনটা বাণদ্বারা শিখণ্ডীর ভ্রূমধ্যে তাড়ন করিলেন ॥১৭॥

(১৪)···উত্তমৌজসমাব্রজৎ—পি।

সোঽতিবিদ্ধো মহেষ্বাসঃ সূতপুত্রেণ সংযুগে।
কর্ণং বিব্যাধ সমরে নবত্যা নিশিতৈঃ শরৈঃ ॥১৯॥
তস্য কর্ণো হয়ান্ হত্বা সারথিঞ্চ ত্রিভিঃ শরৈঃ।
উন্মমাথ ধ্বজঞ্চাস্য ক্ষুরপ্রেণ মহারথঃ ॥২০॥
হতাশ্বাত্তু ততো যানাদবপ্লুত্য মহারথঃ।
শক্তিং চিক্ষেপ কর্ণায় সংক্রুদ্ধঃ শত্রুতাপনঃ ॥২১॥
তাং ছিত্ত্বা সমরে কর্ণস্ত্রিভির্ভারত! সায়কৈঃ।
শিখণ্ডিনমথাবিধ্যন্নবভির্নিশিতৈঃ শরৈঃ ॥২২॥
কর্ণচাপচ্যুতান্ বাণান্ বর্জয়ংস্তু নরোত্তমঃ।
অপযাতস্ততস্তূর্ণং শিখণ্ডী ভৃশবিক্ষতঃ ॥২৩॥

## ভারতকৌমুদী

ধারয়ন্নিতি। রাজতো রৌপ্যময়ঃ। এতেন শিখণ্ডিনো গৌরবর্ণত্বং ব্যজ্যতে ॥১৮॥
স ইতি। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ, সূতপুত্রেণ কর্ণেন ॥১৯॥
তস্যেতি। হয়ানশ্বান্। উন্মমাথ চিচ্ছেদ। ক্ষুরপ্রেণ তদাখ্যেন বাণেন ॥২০॥
হতেতি। হতা অশ্বা যস্য তস্মাৎ, যানাৎ রথাৎ, মহারথঃ শিখণ্ডী ॥২১॥
তামিতি। নিশিতৈঃ শিলাঘর্ষণাদিনা তনূকৃতমুখৈঃ সুধারৈরিত্যর্থঃ ॥২২॥
কর্ণেতি। অপযাতঃ অপসৃতঃ, ততঃ শরপাতস্থানাৎ ॥২৩॥

শিখণ্ডী তখন সেই তিনটা বাণ ভ্রূমধ্যে ধারণ করতঃ উত্থিত তিনটা শৃঙ্গদ্বারা রৌপ্যময় পর্বতের ন্যায় অত্যন্ত শোভা পাইতে লাগিলেন ॥১৮॥

কর্ণ অত্যন্তবিদ্ধ করিলে, মহাধনুর্দ্ধর শিখণ্ডী নব্বইটা সুধার বাণদ্বারা কর্ণকে তাড়ন করিলেন ॥১৯॥

পরে মহারথ কর্ণ শিখণ্ডীর অশ্বগুলিকে বধ করিয়া তিনটা বাণদ্বারা তাঁহার সারথিকে এবং ক্ষুরপ্রদ্বারা উঁহার ধ্বজটাকে ছেদন করিলেন ॥২০॥

অশ্বগুলি নিহত হইলে, মহারথ ও শত্রুতাপন শিখণ্ডী অতিশয় ক্রুদ্ধ হইয়া রথ হইতে লাফাইয়া পড়িয়া কর্ণের উপরে একটা শক্তি নিক্ষেপ করিলেন ॥২১॥

ভরতনন্দন! তদনন্তর কর্ণ তিনটা বাণদ্বারা সেই শক্তিটাকে ছেদন করিয়া নয়টা সুধার বাণদ্বারা শিখণ্ডীকে বিদ্ধ করিলেন ॥২২॥

তখন অত্যন্তবিক্ষতদেহ নরশ্রেষ্ঠ শিখণ্ডী কর্ণের কার্ম্মুকনির্গত বাণ সকল পরিত্যাগ করিবার জন্য সত্বর সে স্থান হইতে অপসৃত হইলেন ॥২৩॥

(২১) হতাশ্বাৎ স ততো যানাৎ...পি।

ততঃ কর্ণো মহারাজ! পাণ্ডুসৈন্যান্যপাতয়ৎ।
তূলরাশিং সমাসাদ্য যথা বায়ুর্মহাবলঃ ॥২৪॥
ধৃষ্টদ্যুম্নো মহারাজ! তব পুত্রেণ পীড়িতঃ।
দুঃশাসনং ত্রিভির্বাণৈঃ প্রত্যবিধ্যৎ স্তনান্তরে ॥২৫॥
তস্য দুঃশাসনো বাহুং সব্যং বিব্যাধ মারিষ!।
শিতেন রুক্মপুঙ্খেন ভল্লেনানতপর্বণা ॥২৬॥
ধৃষ্টদ্যুম্নস্তু নির্বিদ্ধঃ শরং ঘোরমমর্ষণঃ।
দুঃশাসনায় সংক্রুদ্ধঃ প্রেষয়ামাস ভারত! ॥২৭॥
আপতন্তং মহাবেগং ধৃষ্টদ্যুম্নসমীরিতম্।
শরৈশ্চিচ্ছেদ পুত্রস্তে ত্রিভিরেব বিশাংপতে! ॥২৮॥
অথাপরৈঃ সপ্তদশৈর্ভল্লৈঃ কনকভূষণৈঃ।
ধৃষ্টদ্যুম্নং সমাসাদ্য বাহ্বোরুরসি চার্পয়ৎ ॥২৯॥

## ভারতকৌমুদী

তত ইতি। পাণ্ডূনাং পাণ্ডবানাং সৈন্যানি, অপাতয়ৎ অপাসারয়ৎ ॥২৪॥
ধৃষ্টেতি। পুত্রেণ দুঃশাসনেন। স্তনয়োরন্তরে মধ্যে বক্ষসি ॥২৫॥
তস্যেতি। সব্যং বামম্। রুক্মং স্বর্ণং পুঙ্খে মূলদেশে যস্য তেন ॥২৬॥
ধৃষ্টেতি। নির্বিদ্ধো দুঃশাসনেন তাড়িতঃ। অমর্ষণঃ অসহিষ্ণুঃ ॥২৭॥
আপতন্তমিতি। ধৃষ্টদ্যুম্নেন সমীরিতং ক্ষিপ্তম্। পুত্রো দুঃশাসন এব ॥২৮॥

মহারাজ! তাহার পর মহাবল বায়ু যেমন তূলরাশি অপসারিত করে, সেইরূপ কর্ণ পাণ্ডবসৈন্য অপসারিত করিতে লাগিলেন ॥২৪॥

মহারাজ! ওদিকে আপনার পুত্র দুঃশাসন পীড়ন করিলে, ধৃষ্টদ্যুম্ন তিনটা বাণদ্বারা তাঁহার বক্ষস্থল প্রতিবিদ্ধ করিলেন ॥২৫॥

মাননীয় রাজা! তখন দুঃশাসন সুধার, স্বর্ণপুঙ্খ ও নতপর্ব্ব একটা ভল্লদ্বারা ধৃষ্টদ্যুম্নের বাম বাহু বিদ্ধ করিলেন ॥২৬॥

ভরতনন্দন! অসহিষ্ণু ধৃষ্টদ্যুম্ন দুঃশাসনের ভল্লে নির্বিদ্ধ ও ক্রুদ্ধ হইয়া দুঃশাসনের উপরে একটা ভয়ঙ্কর বাণ নিক্ষেপ করিলেন ॥২৭॥

নরনাথ! ধৃষ্টদ্যুম্ননিক্ষিপ্ত সেই বাণটা মহাবেগে আসিতে লাগিলে, দুঃশাসন তিনটা বাণদ্বারা সেটাকে ছেদন করিলেন ॥২৮॥

---

(২৪)···পাণ্ডুসৈন্যানপাতয়ৎ···পি,···পাণ্ডুসৈন্যান্যপাতয়ৎ···ব। (২৯) অথাপরৈঃ সপ্তশতৈঃ···পি।

ততঃ স পার্ষতঃ ক্রুদ্ধো ধনুশ্চিচ্ছেদ মারিষ ! ।
ক্ষুরপ্রেণ সুতীক্ষ্ণেন তত উচ্চুক্রুশুর্জনাঃ ॥৩০॥
অথান্যদ্ধনুরাদায় পুত্রস্তে প্রহসন্নিব ।
ধৃষ্টদ্যুম্নং শরব্রাতৈঃ সমন্তাৎ পর্য্যবারয়ৎ ॥৩১॥
তব পুত্রস্য তে দৃষ্ট্বা বিক্রমং সুমহাত্মনঃ ।
ব্যস্ময়ন্ত রণে যোধাঃ সিদ্ধাশ্চাপ্সরসস্তথা ॥৩২॥
ধৃষ্টদ্যুম্নমপশ্যাম ঘটমানং মহাবলম্ ।
দুঃশাসনেন সংরুদ্ধং সিংহেনেব মহাদ্বিপম্ ॥৩৩॥
ততঃ সরথনাগাশ্বাঃ পাঞ্চালাঃ পাণ্ডুপূর্বজ ! ।
সেনাপতিং পরীপ্সন্তো রুরুধুস্তনয়ং তব ॥৩৪॥

ভারতকৌমুদী

অথেতি। সপ্তদশৈরিত্যকারান্তত্বমার্ষম্। উরসি বক্ষসি, আর্পয়দপীড়য়ৎ ॥২৯॥
তত ইতি। পার্ষতো ধৃষ্টদ্যুম্নঃ, ধনুর্দুঃশাসনস্য। উচ্চুক্রুশুর্বিস্ময়কোলাহলং চক্রুঃ ॥৩০॥
অথেতি। শরাণাং ব্রাতৈঃ সমূহৈঃ, পর্য্যবারয়ৎ আচ্ছাদয়ৎ ॥৩১॥
তবেতি। ব্যস্ময়ন্ত বিস্মিতা অভবন্। সিদ্ধা দেবযোনিবিশেষাঃ ॥৩২॥
ধৃষ্টেতি। ঘটমানং জয়ায় চেষ্টমানম্। মহাদ্বিপং বিশালহস্তিনম্ ॥৩৩॥
তত ইতি। হে পাণ্ডুপূর্বজ ! পাণ্ডোর্জ্যেষ্ঠভ্রাতঃ ! । পরীপ্সন্তো রক্ষিতুমিচ্ছন্তঃ ॥৩৪॥

---

তদনন্তর দুঃশাসন অপর সতরটা স্বর্ণভূষিত ভল্লদ্বারা ধৃষ্টদ্যুম্নের বাহুযুগলে ও বক্ষস্থলে পীড়ন করিলেন ॥২৯॥

মাননীয় রাজা ! তাহার পর ধৃষ্টদ্যুম্ন ক্রুদ্ধ হইয়া একটা সুতীক্ষ্ণ ক্ষুরপ্রদ্বারা দুঃশাসনের ধনু ছেদন করিলেন। তখন তত্রত্য লোকেরা বিস্ময়কোলাহল করিয়া উঠিল ॥৩০॥

রাজা ! তৎপরে আপনার পুত্র দুঃশাসন হাস্য করতই যেন অন্য একখানা ধনু লইয়া বাণসমূহদ্বারা ধৃষ্টদ্যুম্নের সকল দিক্ আবৃত করিয়া ফেলিলেন ॥৩১॥

তৎকালে অতিমহাবল দুঃশাসনের বিক্রম দেখিয়া যোদ্ধারা, সিদ্ধেরা ও অপ্সরারা বিস্ময়াপন্ন হইলেন ॥৩২॥

তখন আমরা দেখিলাম—সিংহ যেমন মহাহস্তীকে রুদ্ধ করে, সেইরূপ দুঃশাসন জয়ে যত্নশীল মহাবল ধৃষ্টদ্যুম্নকে রুদ্ধ করিলেন ॥৩৩॥

---

(৩২)···স্থিতাশ্চাপ্সরসাং গণাঃ—পি,···সিদ্ধাশ্চাপ্সরসাং গণাঃ—বা। (৩৩)···ধৃষ্টদ্যুম্নং ন পশ্যাম···সিংহেনেব মহাগজম্—পি বা সো।

ততঃ প্রববৃতে যুদ্ধং তাবকানাং পরৈঃ সহ।
ঘোরং প্রাণভৃতাং কালে ভীমরূপং পরন্তপ! ॥৩৫॥
নকুলং বৃষসেনস্তু ভিত্ত্বা পঞ্চভিরায়সৈঃ।
পিতুঃ সমীপে তিষ্ঠন্ বৈ ত্রিভিরন্যৈরবিধ্যত ॥৩৬॥
নকুলস্তু ততঃ শূরো বৃষসেনং হসন্নিব।
নারাচেন সুতীক্ষ্ণেন বিব্যাধ হৃদয়ে ভৃশম্ ॥৩৭॥
সোঽতিবিদ্ধো বলবতা শত্রুণা শত্রুকর্ষণঃ।
শত্রুং বিব্যাধ বিংশত্যা স চ তং পঞ্চভিঃ শরৈঃ ॥৩৮॥
ততঃ শরসহস্রেণ তাবুভৌ পুরুষর্ষভৌ।
আচ্ছাদয়েতামন্যোন্যমথাভজ্যত বাহিনী ॥৩৯॥
দৃষ্ট্বা তু প্রদ্রুতাং সেনাং ধার্ত্তরাষ্ট্রস্য সূতজঃ।
নিবারয়ামাস বলাদনুসৃত্য বিশাংপতে! ॥৪০॥

ভারতকৌমুদী

তত ইতি। কালে প্রলয়সময়ে, প্রাণভৃতাম্, ভীমরূপং ভীষণনাশরূপম্ ॥৩৫॥
নকুলমিতি। আয়সৈর্লৌহময়ৈর্বাণৈঃ। পিতুঃ কর্ণস্য ॥৩৬॥
নকুল ইতি। হসন্নিব অবজ্ঞয়া। বিব্যাধ তাড়য়ামাস ॥৩৭॥
স ইতি। স বৃষসেনঃ। শত্রুণা নকুলেন। স নকুলশ্চ ॥৩৮॥
তত ইতি। অভজ্যত বিশ্লিষ্টা অভবৎ, বাহিনী কৌরবসেনা ॥৩৯॥

রাজা! তদনন্তর পাঞ্চালেরা হস্তী, অশ্ব ও রথের সহিত সেনাপতি ধৃষ্টদ্যুম্নকে রক্ষা করিবার ইচ্ছা করিয়া দুঃশাসনকে বারণ করিতে লাগিল ॥৩৪॥

পরন্তপ! তৎপরে প্রলয়কালে প্রাণিগণের ভীষণসংহাররূপ, বিপক্ষগণের সহিত আপনার পক্ষীয়গণের ভীষণ যুদ্ধ চলিতে থাকিল ॥৩৫॥

বৃষসেন পিতার (কর্ণের) নিকটে থাকিয়া লৌহময় পাঁচটা বাণদ্বারা নকুলকে বিদীর্ণ করিয়া পুনরায় অপর তিনটা বাণে তাঁহাকে বিদ্ধ করিলেন ॥৩৬॥

তৎপরে বীর নকুল হাসিতে হাসিতেই যেন একটা সুতীক্ষ্ণ নারাচদ্বারা বৃষসেনের হৃদয়ে গুরুতর আঘাত করিলেন ॥৩৭॥

বলবান্ শত্রু (নকুল) অত্যন্ত বিদ্ধ করিলে, শত্রুদমন বৃষসেন কুড়িটা বাণে নকুলকে বিদ্ধ করিলেন; তখন নকুলও পাঁচ বাণে তাঁহাকে প্রতিবিদ্ধ করিলেন ॥৩৮॥

তদনন্তর সেই পুরুষশ্রেষ্ঠেরা দুই জন সহস্র সহস্র বাণদ্বারা পরস্পরকে আচ্ছাদন করিলেন। তৎপরে কৌরবসৈন্য ভগ্ন হইল ॥৩৯॥

(৩৯)…অন্যোন্যমাচ্ছাদয়তাম্…পি বা সো,…অথোঽভজ্যত বাহিনী—বা সো।

নিবৃত্তে তু ততঃ কর্ণে নকুলঃ কৌরবান্ যযৌ।
কর্ণপুত্রস্তু সমরে হিত্বা নকুলমেব তু ॥৪১॥
জুগোপ চক্রং ত্বরিতো রাধেয়স্যৈব মারিষ।।
উলূকস্তু রণে ক্রুদ্ধঃ সহদেবেন বারিতঃ ॥৪২॥ (যুগ্মকম্)
তস্যাশ্বাংশ্চতুরো হত্বা সহদেবঃ প্রতাপবান্।
সারথিং প্রেষয়ামাস যমস্য সদনং প্রতি ॥৪৩॥
উলূকস্তু ততো যানাদবপ্লুত্য বিশাংপতে।।
ত্রিগর্ত্তানাং বলং তূর্ণং জগাম পিতৃনন্দনঃ ॥৪৪॥
সাত্যকিঃ শকুনিং বিদ্ধা বিংশত্যা নিশিতৈঃ শরৈঃ।
ধ্বজং চিচ্ছেদ ভল্লেন সৌবলস্য হসন্নিব ॥৪৫॥
সৌবলস্তস্য সমরে ক্রুদ্ধো রাজন্! প্রতাপবান্।
বিদার্য্য কবচং ভূয়ো ধ্বজং চিচ্ছেদ কাঞ্চনম্ ॥৪৬॥

ভারতকৌমুদী

দৃষ্ট্বেতি। প্রক্রুতাং দ্রুতং পলায়মানাম্। সূতজঃ কর্ণঃ ॥৪০॥
নিবৃত্ত ইতি। নিবৃত্তে সৈন্যস্থাপনায়। জুগোপ ররক্ষ, চক্রং সৈন্যম্ ॥৪১—৪২॥
তস্যেতি। চতুরঃ চতুঃসংখ্যকান্। সদনং ভবনম্ ॥৪৩॥
উলূক ইতি। যানাৎ রথাৎ। পিতুঃ শকুনেঃ নন্দনঃ স্বভাবেনানন্দজনকঃ ॥৪৪॥
সাত্যকিরিতি। নিশিতৈঃ শিলাঘর্ষণাদিনা তনূকৃতমুখৈঃ সুধারৈঃ ॥৪৫॥

নরনাথ! দুর্য্যোধনের সৈন্য বেগে পলায়ন করিতে লাগিলে, কর্ণ অনুসরণ করিয়া বলপূর্ব্বক তাহাদিগকে বারণ করিতে লাগিলেন ॥৪০॥

কর্ণ সেস্থান হইতে চলিয়া গেলে, নকুল কৌরবগণের দিকে গমন করিলেন এবং বৃষসেন নকুলকে ত্যাগ করিয়া সত্বর কর্ণের সৈন্যই রক্ষা করিতে লাগিলেন। মাননীয় রাজা! আর উলূক ক্রুদ্ধ হইয়া যাইতে থাকিলে, সহদেব তাঁহাকে বারণ করিতে থাকিলেন ॥৪১—৪২॥

ক্রমে প্রতাপশালী সহদেব উলূকের চারিটা অশ্বকে বধ করিয়া তাঁহার সারথিকেও যমালয়ে প্রেরণ করিলেন ॥৪৩॥

নরনাথ! তাহার পর পিতার আনন্দজনক উলূক রথ হইতে লাফাইয়া পড়িয়া সত্বর ত্রিগর্ত্তসৈন্যের দিকে গমন করিলেন ॥৪৪॥

এই সময়ে সাত্যকি হাসিতে হাসিতেই যেন কুড়িটা সুধার বাণদ্বারা শকুনিকে বিদ্ধ করিয়া একটা ভল্লদ্বারা তাঁহার ধ্বজটাকে ছেদন করিলেন ॥৪৫॥

(৪৪) পূর্বার্দ্ধাৎ পরম্ 'রথমন্যং সমাস্থায় জগাম পিতুরন্তিকে' ইত্যর্দ্ধমধিকং পি।

অথৈনং নিশিতৈর্বাণৈঃ সাত্যকিঃ প্রত্যবিধ্যত।
সারথিঞ্চ মহারাজ! ত্রিভিরেব সমার্পয়ৎ ॥৪৭॥
অথাস্য বাহাংস্ত্বরিতঃ শরৈর্নিন্যে যমক্ষয়ম্।
ততোঽবপ্লুত্য সহসা শকুনির্ভরতর্ষভ! ॥৪৮॥
আরুরোহ রথং তূর্ণমুলূকস্য মহারথঃ।
অপোবাহাথ শীঘ্রং স শৈনেয়াদ্‌যুদ্ধশালিনঃ ॥৪৯॥ (যুগ্মকম্)
সাত্যকিস্তু রণে রাজন্! তাবকানামনীকিনীম্।
অভিদুদ্রাব বেগেন ততোঽনীকমভজ্যত ॥৫০॥
শৈনেয়শরসংছন্নং তব সৈন্যং বিশাংপতে!।
ভেজে দশ দিশস্তূর্ণং ন্যপতচ্চ গতাসুবৎ ॥৫১॥

ভারতকৌমুদী

সৌবল ইতি। কাঞ্চনস্য স্বর্ণস্যায়মিতি কাঞ্চনস্তম্। ইদমর্থে অণ্ ॥৪৬॥

অথেতি। ত্রিভির্বাণৈঃ, সমার্পয়ৎ অপীড়য়ৎ ॥৪৭॥

অথেতি। বাহানশ্বান্। নিন্যে সাত্যকিরেব, যমস্য ক্ষয়মালয়ম্। অবপ্লুত্য রথাৎ প্লবেনাবতীর্য্য। অপোবাহ অপসারয়ামাস, স উলূকসারথিঃ, যুদ্ধশালিনো যুদ্ধপ্রবৃত্তাৎ উলূকস্তু ত্রিগর্ত্তসৈন্যং গত্বা রথান্তরমারূঢ় ইতি প্রত্যেতব্যম্ ॥৪৮—৪৯॥

সাত্যকিরিতি। তাবকানাং ত্বৎপুত্রাণাম্, অনীকিনীং সেনাম্ ॥৫০॥

শৈনেয়েতি। শৈনেয়স্য সাত্যকেঃ শরৈঃ সংছন্নমাবৃতম্। গতাসুবৎ মৃতমিব ॥৫১॥

---

রাজা! তখন প্রতাপশালী শকুনি ক্রুদ্ধ হইয়া সাত্যকির কবচ ভেদ করিয়া পুনরায় তাঁহার স্বর্ণময় ধ্বজটাকে কাটিয়া ফেলিলেন ॥৪৬॥

মহারাজ! তৎপরে সাত্যকি সুধার বাণসমূহদ্বারা শকুনিকে বিদ্ধ করিলেন এবং তিনটা বাণদ্বারা তাঁহার সারথিকে পীড়ন করিলেন ॥৪৭॥

ভরতশ্রেষ্ঠ! পরে সাত্যকি বাণসমূহদ্বারা শকুনির অশ্বগুলিকে যমালয়ে প্রেরণ করিলেন; তখন মহারথ শকুনি বেগে রথ হইতে লাফাইয়া পড়িয়া সত্বর যাইয়া উলূকের রথে আরোহণ করিলেন; পরে উলূকের সারথি যুদ্ধকারী সাত্যকির নিকট হইতে শকুনিকে লইয়া গেল ॥৪৮—৪৯॥

রাজা! ক্রমে সাত্যকি বেগে আপনার পুত্রগণের সৈন্যের দিকে ধাবিত হইলেন; পরে সেই সৈন্য ভগ্ন হইয়া গেল ॥৫০॥

এবং নরনাথ! আপনার সৈন্য সাত্যকির বাণে আবৃত হইয়া সত্বর দশ দিকে পালায়ন করিতে লাগিল ও প্রাণহীনের ন্যায় পতিত হইতে থাকিল ॥৫১॥

ভীমসেনং তব সুতো বারয়ামাস সংযুগে।
তং তু ভীমো মুহূর্ত্তেন ব্যশ্বসূতরথধ্বজম্ ॥৫২॥
চক্রে লোকেশ্বরং তত্র তেনাতুষ্যন্ত বৈ জনাঃ।
ততোঽপায়ান্নৃপস্তত্র ভীমসেনস্য গোচরাৎ ॥৫৩॥ (যুগ্মকম্)
কুরুসৈন্যং ততঃ সর্বং ভীমসেনমুপাদ্রবৎ।
তত্র নাদো মহানাসীদ্ভীমসেনং জিঘাংসতাম্ ॥৫৪॥
যুধামন্যুঃ কৃপং বিদ্ধা ধনুরস্যাশু চিচ্ছিদে।
অথান্যদ্ধনুরাদায় কৃপঃ শস্ত্রভৃতাং বরঃ ॥৫৫॥
যুধামন্যোর্ধ্বজং সূতং ছত্রঞ্চাপাতয়ৎ ক্ষিতৌ।
ততোঽপায়াদ্রথেনৈব যুধামন্যুর্মহারথঃ ॥৫৬॥ (যুগ্মকম্)
উত্তমৌজাশ্চ হার্দ্দিক্যং ভীমং ভীমপরাক্রমম্।
ছাদয়ামাস সহসা বৃষ্ট্যা মেঘ ইবাচলম্ ॥৫৭॥

ভারতকৌমুদী

ভীমেতি। সুতো দুর্য্যোধনঃ। বিগতা অশ্বাঃ সূতঃ সারথিঃ রথো ধ্বজশ্চ যস্য তং তাদৃশম্। জনাঃ পাণ্ডবপক্ষীয়াঃ। অপায়াৎ অপাগচ্ছৎ। গোচরাদস্ত্রবিষয়াৎ ॥৫২—৫৩॥

কুর্বিতি। উপাদ্রবৎ অভ্যধাবৎ। জিঘাংসতাং হন্তুমিচ্ছতাং তেষাং সৈন্যানাম্ ॥৫৪॥

যুধেতি। চিচ্ছিদে চিচ্ছেদ। রথেনৈব স্বয়ং চালিতেন ॥৫৫—৫৬॥

---

মহারাজ! ওদিকে আপনার পুত্র দুর্য্যোধন যুদ্ধে ভীমসেনকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন। তখন ভীমসেন মুহূর্ত্তমধ্যেই রাজা দুর্য্যোধনের অশ্ব, সারথি, রথ ও ধ্বজ বিনষ্ট করিয়া ফেলিলেন; তাহাতে পাণ্ডবপক্ষের লোকেরা সন্তুষ্ট হইল। তদনন্তর দুর্য্যোধন ভীমের সম্মুখ হইতে অপসৃত হইলেন ॥৫২—৫৩॥

তাহার পর সমস্ত কৌরবসৈন্য ভীমের দিকে ধাবিত হইল এবং তাঁহাকে বধ করিবার ইচ্ছা করিল; তখন তাহাদের বিশাল কোলাহল হইতে লাগিল ॥৫৪॥

অন্য দিকে যুধামন্যু কৃপকে বিদ্ধ করিয়া সত্বর তাঁহার ধনু ছেদন করিলেন। পরে অস্ত্রধারিশ্রেষ্ঠ কৃপ অন্য ধনু লইয়া যুধামন্যুর ধ্বজ, সারথি ও ছত্র ছেদন করিয়া ভূতলে নিপাতিত করিলেন। তখন মহারথ যুধামন্যু নিজেই রথ চালাইয়া রণস্থল হইতে অপসৃত হইলেন ॥৫৫—৫৬॥

অপর দিকে মেঘ যেমন বারি বর্ষণ করিয়া পর্ব্বত আবৃত করে, সেইরূপ উত্তমৌজা বেগে বাণবর্ষণ করিয়া ভীষণমূর্ত্তি ও ভীষণপরাক্রমশালী কৃতবর্ম্মাকে আবৃত করিলেন ॥৫৭॥

---

(৫৬)···ততোঽপায়াদ্রথেনাজৌ···পি। (৫৭)···মেঘো বৃষ্ট্যেব পর্বতম্—পি বা সো।

তদ্‌যুদ্ধং সুমহচ্চাসীদ্‌ঘোররূপং পরন্তপ ।
যাদৃশং ন ময়া যুদ্ধং দৃষ্টপূর্ব্বং বিশাংপতে ! ॥৫৮॥
কৃতবর্ম্মা ততো রাজন্ ! উত্তমৌজসমাহবে ।
হৃদি বিব্যাধ সহসা স রথোপস্থ আবিশৎ ॥৫৯॥
সারথিস্তমপোবাহ রথেন রথিনাং বরম্ ।
কুরুসৈন্যং ততঃ সর্ব্বং ভীমসেনমুপাদ্রবৎ ॥৬০॥
দুঃশাসনঃ সৌবলশ্চ গজানীকেন পাণ্ডবম্ ।
মহতা পরিবার্য্যৈব ক্ষুদ্রকৈরভ্যতাড়য়ৎ ॥৬১॥
ততো ভীমঃ শরশতৈর্দুর্য্যোধনমমর্ষণম্ ।
বিমুখীকৃত্য তরসা গজানীকমুপাদ্রবৎ ॥৬২॥
তমাপতন্তং সহসা গজানীকং বৃকোদরঃ ।
দৃষ্ট্বৈব সুভৃশং ক্রুদ্ধো দিব্যমস্ত্রমুদৈরয়ৎ ।
গজৈর্গজানভ্যহনদ্বজ্রেণেন্দ্র ইবাসুরান্ ॥৬৩॥

ভারতকৌমুদী

উত্তমৌজা ইতি। হার্দ্দিক্যং হৃদিকপুত্রং কৃতবর্ম্মাণম্, ভীমং ভীষণমূর্ত্তিম্ ॥৫৭॥
তদিতি। বিশাং নরাণাম্, "দ্বৌ বিশৌ বৈশ্যমনুজৌ" ইত্যমরঃ ॥৫৮॥
কৃতেতি। বিব্যাধ বাণেন তাড়য়ামাস। রথস্য উপস্থে মধ্যদেশে ॥৫৯॥
সারথিরিতি। অপোবাহ রণস্থলাদপসারয়ামাস। উপাদ্রবদভ্যধাবৎ ॥৬০॥
দুরিতি। সৌবলঃ শকুনিঃ, পাণ্ডবং ভীমম্। পরিবার্য্য পরিবেষ্ট্য, ক্ষুদ্রকৈর্বাণৈঃ ॥৬১॥
তত ইতি। দুর্য্যোধনং প্রাগ্‌যুধ্যমানম্, অমর্ষণমসহিষ্ণুম্। তরসা বেগেন ॥৬২॥

পরন্তপ নরনাথ! আমি পূর্ব্বে যেরূপ যুদ্ধ আর দেখি নাই, সেই যুদ্ধ সেইরূপ বিশাল ও ভয়ঙ্করভাবে হইতে লাগিল ॥৫৮॥

রাজা! তাহার পর কৃতবর্ম্মা যুদ্ধে উত্তমৌজার বক্ষস্থলে বেগে আঘাত করিলেন; তখন উত্তমৌজা বেদনায় রথমধ্যে উপবেশন করিলেন ॥৫৯॥

তখন সারথি রথারোহণেই সেই রথিশ্রেষ্ঠকে রণস্থল হইতে লইয়া গেল। এই সময়ে সমস্ত কৌরবসৈন্য ভীমের দিকে ধাবিত হইল ॥৬০॥

এবং দুঃশাসন ও শকুনি বিশাল হস্তিসৈন্যদ্বারা পরিবেষ্টন করিয়া ক্ষুদ্রকবাণে ভীমকে তাড়ন করিতে লাগিলেন ॥৬১॥

তদনন্তর ভীম বহুতর বাণদ্বারা অসহিষ্ণু দুর্য্যোধনকে পরাঙ্মুখ করিয়া বেগে সেই হস্তিসৈন্যের দিকে ধাবিত হইলেন ॥৬২॥

(৬১)···ক্ষুরপ্রৈরভ্যতাড়য়ৎ—পি। (৬৩)···দিব্যমস্ত্রমুদীরয়ন্···পি।

ততোঽন্তরীক্ষং বাণৌঘৈঃ শলভৈরিব পাবকম্।
ছাদয়ামাস সমরে গজান্ নিঘ্নন্ বৃকোদরঃ ॥৬৪॥
ততঃ কুঞ্জরযূথানি সমেতানি সহস্রশঃ।
ব্যধমত্তরসা ভীমো মেঘসংঘানিবানিলঃ ॥৬৫॥
সুবর্ণজালপিহিতা মণিজালৈশ্চ কুঞ্জরাঃ।
রেজুরভ্যধিকং সংখ্যে বিদ্যুত্বন্ত ইবাম্বুদাঃ ॥৬৬॥
তে বধ্যমানা ভীমেন গজা রাজন্! বিদুদ্রুবুঃ।
কেচিদ্বিভিন্নহৃদয়াঃ কুঞ্জরা ন্যপতন্ ভুবি ॥৬৭॥
পাতিতৈর্নিপতদ্ভিশ্চ গজৈর্হেমবিভূষিতৈঃ।
অশোভত মহী তত্র বিশীর্ণৈরিব পর্বতৈঃ ॥৬৮॥

ভারতকৌমুদী

তমিতি। উদৈরয়ৎ ন্যক্ষিপৎ। অভ্যহনদিতি বিকরণলোপাভাব আর্ষঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৩॥
তত ইতি। শলভৈঃ পতঙ্গৈর্বিধাতেব। নিঘ্নন্ হন্তুমিচ্ছন্ ॥৬৪॥
তত ইতি। সমেতানি সমাগতানি। ব্যধমৎ ব্যনাশয়ৎ, তরসা বলেন ॥৬৫॥
সুবর্ণেতি। সুবর্ণজালৈঃ পিহিতা আবৃতাঃ, মণিজালৈশ্চ পিহিতা ইতি সম্বন্ধঃ ॥৬৬॥
ত ইতি। বিদুদ্রুবুঃ দ্রুতং পলায়াঞ্চক্রিরে। বিভিন্নহৃদয়া বিদীর্ণবক্ষসঃ ॥৬৭॥
পাতিতৈরিতি। বিশীর্ণৈর্ভগ্নপতিতৈঃ ॥৬৮॥

---

সেই হস্তিসৈন্য বেগে আসিতেছে দেখিয়াই ভীম অত্যন্ত ক্রুদ্ধ হইয়া দিব্য অস্ত্র নিক্ষেপ করিলেন এবং ইন্দ্র যেমন বজ্রদ্বারা অসুরগণকে আঘাত করিতেন, সেইরূপ হস্তিদ্বারাই হস্তিগণকে আঘাত করিতে লাগিলেন ॥৬৩॥

তাহার পর বিধাতা যেমন পতঙ্গ-(ফড়িং) দ্বারা অগ্নিকে আবৃত করেন, সেইরূপ ভীম হস্তিগণকে বধ করিবার ইচ্ছায় বাণসমূহদ্বারা আকাশকে আবৃত করিলেন ॥৬৪॥

তদনন্তর বায়ু যেমন মেঘসমূহ বিনাশ করে, তেমন ভীমসেন বলপূর্ব্বক আগত সহস্র সহস্র হস্তিসমূহ বিনাশ করিতে লাগিলেন ॥৬৫॥

স্বর্ণজাল ও মণিজালে আবৃত হস্তিগণ বিদ্যুৎসমন্বিত মেঘসমূহের ন্যায় রণস্থলে বিশেষ শোভা পাইতে থাকিল ॥৬৬॥

রাজা! ভীমসেন বাণদ্বারা আঘাত করিতে লাগিলে, কতকগুলি হস্তী পলায়ন করিল, কতকগুলির বক্ষস্থল বিদীর্ণ হইয়া গেল এবং কতকগুলি ভূতলে পতিত হইল ॥৬৭॥

দীপ্তাভৈ রত্নবদ্ভিশ্চ পতিতৈর্গজযোধিভিঃ।
ররাজ ভূমিঃ পতিতৈঃ ক্ষীণপুণ্যৈরিব গ্রহৈঃ ॥৬৯॥
তত্র ভিন্নকটা নাগা ভিন্নকুম্ভকরাস্তথা।
দুদ্রুবুঃ শতশঃ সংখ্যে ভীমসেনশরাহতাঃ ॥৭০॥
কেচিদ্বমন্তো রুধিরং ভয়ার্ত্তাঃ পর্ব্বতোপমাঃ।
ব্যদ্রবন্ শরবিদ্ধাঙ্গা ধাতুচিত্রা ইবাচলাঃ ॥৭১॥
মহাভুজগসঙ্কাশৌ চন্দনাগুরুরূষিতৌ।
অপশ্যন্ ভীমসেনস্য ধনুর্বিক্ষিপতো ভুজৌ ॥৭২॥
তস্য জ্যাতলনির্ঘোষং শ্রুত্বাশনিসমস্বনম্।
বিমুঞ্চন্তঃ শকৃন্মূত্রং গজাঃ প্রাদুদ্রুবুর্ভৃশম্ ॥৭৩॥

---

ভারতকৌমুদী

দীপ্তেতি। দীপ্তাভৈঃ রত্নবত্ত্বাদেব উজ্জ্বলকান্তিভিঃ ॥৬৯॥

তত্রেতি। ভিন্নকটা বিদীর্ণগণ্ডাঃ, ভিন্নকুম্ভকরা বিদীর্ণকুম্ভশুণ্ডাঃ ॥৭০॥

কেচিদিতি। বমন্তো দেহান্নিঃসারয়ন্তঃ। ব্যদ্রবন্ পলায়ন্ত। ধাতুনা গৈরিকেণ চিত্রাঃ ॥৭১॥

মহেতি। চন্দনাগুরুভ্যাং রূষিতৌ রঞ্জিতৌ। অপশ্যন্ সর্বে ॥৭২॥

তস্যেতি। জ্যাতলয়োর্ধনুর্গুণতলত্রয়োর্নির্ঘোষম্। শকৃদ্বিষ্ঠা তদ্‌যুক্তং মূত্রম্ ॥৭৩॥

বিশীর্ণ পর্ব্বতসমূহের ন্যায় পাতিত ও পতনশীল স্বর্ণভূষিত হস্তিগণদ্বারা তত্রত্য ভূমি শোভা পাইতে লাগিল ॥৬৮॥

রত্নধারী ও উজ্জ্বলকান্তি গজযোধীরা পতিত হইলে, ক্ষীণপুণ্য পতিত গ্রহগণদ্বারাই যেন রণভূমি দীপ্তি পাইতে থাকিল ॥৬৯॥

তখন ভীমসেনের বাণের আঘাতে শত শত হস্তীর গণ্ড, শুণ্ড ও কুম্ভ বিদীর্ণ হইলে, সেগুলি পলায়ন করিতে লাগিল ॥৭০॥

কতকগুলি পর্ব্বতপ্রমাণ হস্তী ভীমের বাণে বিদ্ধগাত্র ও ভয়ার্ত্ত হইয়া দেহ হইতে রক্ত নিঃসারণ করিতে থাকিয়া গৈরিকবিচিত্র পর্ব্বতের ন্যায় পলায়ন করিতে লাগিল ॥৭১॥

ভীমসেন যখন ধনু সঞ্চালন করিতেছিলেন, তখন তাঁহার চন্দনাগুরুরঞ্জিত ও মহাসর্পতুল্য বাহুযুগল সকলে দেখিতে থাকিল ॥৭২॥

বজ্রশব্দের ন্যায় ভীমসেনের ধনুষ্টঙ্কার শুনিয়া হস্তিগণ বিষ্ঠা ও মূত্র ত্যাগ করিতে থাকিয়া বেগে পলায়ন করিতে লাগিল ॥৭৩॥

---

(৬৯) দীপ্তাগ্রৈরুৎপতদ্ভিশ্চ···পি। (৭১)···ভুবি ভিন্না ইবাচলাঃ—পি।

ভীমসেনস্য তৎ কর্ম্ম রাজন্নেকস্য ধীমতঃ।
নিঘ্নতঃ সর্বভূতানি রুদ্রস্যেব চ নির্বভৌ ॥৭৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি সঙ্কুলযুদ্ধে সপ্তচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

—:-০-:—

## অষ্টচত্বারিংশোঽধ্যায়ঃ।

—:-c-:—

সঞ্জয় উবাচ।

ততঃ শ্বেতাশ্বসংযুক্তে নারায়ণসমাহিতে।
তিষ্ঠন্ রথবরে শ্রীমানর্জ্জুনঃ সমপদ্যত ॥১॥
তদ্বলং নৃপতিশ্রেষ্ঠ! তাবকং বিজয়ো রণে।
ব্যক্ষোভয়দুদীর্ণাশ্বং মহোদধিমিবানিলঃ ॥২॥
দুর্য্যোধনস্তব সুতঃ প্রমত্তে শ্বেতবাহনে।
অভ্যেত্য সহসা ক্রুদ্ধঃ সৈন্যার্দ্ধেনাভিসংবৃতঃ ॥৩॥

---

ভারতকৌমুদী

ভীমেতি। সর্বভূতানি প্রলয়কালে সর্বপ্রাণিনঃ, নির্বভৌ প্রচকাশে ॥৭৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি সপ্তচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

—:-০-:—

তত ইতি। নারায়ণসমাহিতে কৃষ্ণাধিষ্ঠিতে। শ্রীমান্ বীরশোভাবান্, সমপদ্যতাগচ্ছৎ ॥১॥

তদিতি। বিজয়োঽর্জ্জুনঃ। উদীর্ণা উদ্ধতা অশ্বা যস্মিন্ তৎ, উৎপন্নোচ্চৈঃশ্রবসক ॥২॥

---

রাজা! বুদ্ধিমান্ এক ভীমসেনের সেই কার্য্য, প্রলয়কালে সর্ব্বপ্রাণিসংহারী রুদ্রের কার্য্যের ন্যায় প্রকাশ পাইতে থাকিল' ॥৭৪॥

——:*:——

সঞ্জয় বলিলেন—'মহারাজ! তাহার পর বীরশোভায় শোভিত অর্জ্জুন শ্বেতাশ্বযুক্ত ও কৃষ্ণাধিষ্ঠিত উত্তম রথে থাকিয়া রণস্থলে উপস্থিত হইলেন ॥১॥

রাজশ্রেষ্ঠ! ক্রমে বায়ু যেমন মহাসমুদ্রকে বিক্ষুব্ধ করে, সেইরূপ অর্জ্জুন আপনার উদ্ধতঘোটকযুক্ত সৈন্যগণকে বিক্ষুব্ধ করিতে লাগিলেন ॥২॥

---

* '…একষষ্টিতমোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ বা সো। (১)…অর্জ্জুনঃ প্রত্যপদ্যত—পি।

পর্য্যবারয়দায়ান্তং যুধিষ্ঠিরমমর্ষণম্ ।
ক্ষুরপ্রাণাং ত্রিসপ্তত্যা ততোঽবিধ্যত পাণ্ডবম্ ॥৪॥ (যুগ্মকম্)
অক্রুধ্যত ভৃশং তত্র কুন্তীপুত্ত্রো যুধিষ্ঠিরঃ ।
স ভল্লাংস্ত্রিংশতস্তূর্ণং তব পুত্ত্রে ন্যবেশয়ৎ ॥৫॥
ততোঽধাবন্ত কৌরব্যা জিঘৃক্ষন্তো যুধিষ্ঠিরম্ ।
দুষ্টভাবান্ পরান্ জ্ঞাত্বা সমবেতা মহারথাঃ ।
আজগ্মুস্তং পরীপ্সন্তঃ কুন্তীপুত্ত্রং যুধিষ্ঠিরম্ ॥৬॥
নকুলঃ সহদেবশ্চ ধৃষ্টদ্যুম্নশ্চ পার্ষতঃ ।
অক্ষৌহিণ্যা পরিবৃতাস্তেঽভ্যধাবন্ যুধিষ্ঠিরম্ ॥৭॥
ভীমসেনশ্চ সমরে মৃদ্নংস্তব মহারথান্ ।
অভ্যধাবদভিপ্রেপ্সূ রাজানং শত্রুনির্জ্জিতম্ ॥৮॥

ভারতকৌমুদী

দুরিতি। প্রমত্তে প্রকর্ষেণ যুদ্ধমত্তে, শ্বেতবাহনেঽর্জ্জুনে। পাণ্ডবং যুধিষ্ঠিরম্ ॥৩—৪॥

অক্রুধ্যতেতি। ত্রিংশত ইতি বহুবচনমার্ষম্। ন্যবেশয়ৎ প্রাবেশয়ৎ ॥৫॥

তত ইতি। জিঘৃক্ষন্তো গ্রহীতুমিচ্ছন্তঃ, পুনর্দ্যূতক্রীড়ার্থমিতি ভাবঃ। দুষ্টো ভাবো গ্রহণাভিপ্রায়ো যেষাং তান্, পরান্ কৌরবান্। মহারথাঃ পাণ্ডবপক্ষীয়াঃ। ষট্পাদঃ ॥৬॥

নকুল ইতি। পার্ষতঃ পৃষতপৌত্ত্রঃ। যুধিষ্ঠিরমভ্যধাবন্ তস্য রক্ষণায় ॥৭॥

ভীমেতি। অভিপ্রেপ্সুঃ রক্ষিতুমিচ্ছুঃ, শত্রুণা কর্ণেন নির্জ্জিতং নির্জ্জিতপূর্ব্বম্ ॥৮॥

---

অর্জ্জুন যুদ্ধে মত্ত হইয়া উঠিলে এবং যুধিষ্ঠির অসহিষ্ণু হইয়া আসিতে লাগিলে, আপনার পুত্ত্র দুর্য্যোধন হঠাৎ আসিয়া ক্রুদ্ধ ও অর্দ্ধসৈন্যে পরিবেষ্টিত হইয়া যুধিষ্ঠিরকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন এবং পরে তিনি তিয়াত্তরটা ক্ষুরপ্রদ্বারা যুধিষ্ঠিরকে বিদ্ধ করিলেন ॥৩—৪॥

তখন কুন্তীনন্দন যুধিষ্ঠির অত্যন্ত ক্রুদ্ধ হইলেন এবং তিনি দুর্য্যোধনের প্রতি সত্বর ত্রিশটা ভল্ল নিক্ষেপ করিলেন ॥৫॥

তদনন্তর কৌরবেরা যুধিষ্ঠিরকে ধরিবার ইচ্ছা করিয়া ধাবিত হইলেন। তখন পাণ্ডবপক্ষের মহারথেরা শত্রুপক্ষের দুরভিসন্ধি জানিয়া কুন্তীনন্দন যুধিষ্ঠিরকে রক্ষা করিবার ইচ্ছা করিয়া সমবেত হইয়া আগমন করিতে লাগিলেন ॥৬॥

নকুল, সহদেব এবং পৃষতনন্দন ধৃষ্টদ্যুম্ন ইঁহারা এক অক্ষৌহিণী সৈন্যে পরিবেষ্টিত হইয়া রক্ষা করিবার জন্য যুধিষ্ঠিরের দিকে ধাবিত হইলেন ॥৭॥

---

(৮)…রাজানং শত্রুভির্বৃতম্—পি বা সো।

তাংস্তু সর্বান্ মহেষ্বাসান্ কর্ণো বৈকর্ত্তনো নৃপ ! ।
শরবর্ষেণ মহতা প্রত্যবারয়দাগতান্ ॥৯॥
শরৌঘান্ বিসৃজন্তস্তে প্রেষয়ন্তশ্চ তোমরান্ ।
ন শেকুর্যত্নবন্তোঽপি রাধেয়ং প্রতিবীক্ষিতুম্ ॥১০॥
তাংশ্চ সর্বান্ মহেষ্বাসান্ সর্বশস্ত্রাস্ত্রপারগঃ ।
মহতা শরবর্ষেণ রাধেয়ঃ প্রত্যবারয়ৎ ॥১১॥
দুর্য্যোধনস্তু বিংশত্যা শীঘ্রমস্ত্রমুদীরয়ন্ ।
অবিধ্যত্তূর্ণমভ্যেত্য সহদেবো মহামনাঃ ॥১২॥
স বিদ্ধঃ সহদেবেন ররাজাচলসন্নিভঃ ।
প্রভিন্ন ইব মাতঙ্গো রুধিরেণ পরিপ্লুতঃ ॥১৩॥

ভারতকৌমুদী

তানিতি। দেহাৎ কবচং বিকৃত্য ইন্দ্রায় তদ্দানাদ্বৈকর্ত্তনঃ সূর্য্যপুত্রো বা ॥৯॥
শরেতি। বিসৃজন্তো নিক্ষিপন্তঃ। যত্নবন্তো নকুলাদয়ঃ ॥১০॥
তানিতি। মহেষ্বাসান্ মহাধনুর্দ্ধরান্ নকুলাদীন্ ॥১১॥
দুরিতি। উদীরয়ন্ নিক্ষিপন্। মহামনা নির্ভয়চিত্তঃ ॥১২॥
স ইতি। অচলসন্নিভঃ পর্বততুল্যঃ অবিচলিতঃ। প্রভিন্নো মদস্রাবী ॥১৩॥

মহারাজ! ভীমসেনও যুদ্ধে আপনার পক্ষের মহারথগণকে পীড়ন করিতে করিতে কর্ণনির্জ্জিত যুধিষ্ঠিরকে রক্ষা করিবার ইচ্ছা করিয়া বেগে গমন করিতে লাগিলেন ॥৮॥

কিন্তু রাজা! বিকর্ত্তননন্দন এক কর্ণই বিশাল বাণবর্ষণ করিতে থাকিয়া আগত সেই সকল মহাধনুর্দ্ধরকে বারণ করিতে থাকিলেন ॥৯॥

অথ চ তাঁহারা বাণ ও তোমরসমূহ নিক্ষেপ করিতে থাকিয়া যত্নবান্ হইয়াও কর্ণের প্রতি দৃষ্টিপাত করিতেও সমর্থ হইলেন না ॥১০॥

সর্ব্বশস্ত্রাস্ত্রপারদর্শী কর্ণ বিশাল শরবর্ষণদ্বারা সেই সকল মহাধনুর্দ্ধরকেই বারণ করিতে লাগিলেন ॥১১॥

এই সময়ে সহদেব বেগে নির্ভয় চিত্তে আসিয়া সত্বর অস্ত্রক্ষেপ করিতে থাকিয়া কুড়িটা বাণদ্বারা দুর্য্যোধনকে বিদ্ধ করিলেন ॥১২॥

সহদেব বিদ্ধ করিলেও, দুর্য্যোধন মদস্রাবী হস্তীর ন্যায় রক্তাক্তদেহে পর্ব্বতের তুল্য অচলই রহিলেন ॥১৩॥

(৯)…বৈকর্ত্তনো বৃষঃ…পি,…বৈকর্ত্তনো নৃপঃ…বর্দ্ধ সো। (১১)…সর্ব্বশস্ত্রাস্ত্রপারগান্… পি বা সো।

দৃষ্ট্বা তব সুতং তত্র গাঢ়বিদ্ধং সুতেজনৈঃ।
অভ্যধাবত সংক্রুদ্ধো রাধেয়ো রথিনাং বরঃ ॥১৪॥
দুর্য্যোধনং তথা দৃষ্ট্বা শীঘ্রমস্ত্রমুদীর্য্য সঃ।
তেন যৌধিষ্ঠিরং সৈন্যমবধীৎ পার্ষতং তথা ॥১৫॥
ততো যৌধিষ্ঠিরং সৈন্যং বধ্যমানং মহাত্মনা।
সহসা প্রাদ্রবদ্রাজন্! সূতপুত্রশরার্দ্দিতম্ ॥১৬॥
বিবিধা বিশিখাস্তত্র সংপতন্তঃ পরস্পরম্।
ফলৈঃ পুঙ্খান্ সমাজগ্মুঃ সূতপুত্রধনুশ্চ্যুতাঃ ॥১৭॥
অন্তরীক্ষে শরৌঘাণাং পততাঞ্চ পরস্পরম্।
সংঘর্ষাচ্চ মহারাজ! পাবকঃ সমজায়ত ॥১৮॥
ততো দশ দিশঃ কর্ণঃ শলভৈরিব যায়িভিঃ।
অভ্যহংস্তরসা রাজন্! শরৈঃ পরশরীরগৈঃ ॥১৯॥

ভারতকৌমুদী

দৃষ্ট্বেতি। সুতেজনৈর্মহাবেগৈর্বাণৈঃ। অভ্যধাবত দুর্য্যোধনরক্ষণায় ॥১৪॥
দুরিতি। উদীর্য্য নিক্ষিপ্য, স রাধেয়ঃ। তেনাস্ত্রেণ। পার্ষতং ধৃষ্টদ্যুম্নম্ ॥১৫॥
তত ইতি। মহাত্মনা কর্ণেন। প্রাদ্রবৎ পলায়ত ॥১৬॥
বিবিধা ইতি। ফলৈর্মুখফলকৈঃ, পুঙ্খান্ মূলদেশান্, সমাজগ্মুঃ প্রাপুঃ ॥১৭॥
অন্তরীক্ষ ইতি। পরস্পরং সংঘর্ষাদিতি সম্বন্ধঃ, পাবকো বহ্নিঃ ॥১৮॥

রাজা! রথিশ্রেষ্ঠ কর্ণ দুর্য্যোধনকে সহদেবের মহাবেগশালী বাণে গাঢ়বিদ্ধ দেখিয়া অত্যন্ত ক্রুদ্ধ হইয়া সেই দিকে ধাবিত হইলেন ॥১৪॥

তিনি দুর্য্যোধনকে সেইরূপ দেখিয়া সত্বর সত্বর অস্ত্রনিক্ষেপ করিয়া তাহাদ্বারা যুধিষ্ঠিরের সৈন্য বধ করিতে লাগিলেন এবং ধৃষ্টদ্যুম্নকেও আঘাত করিতে থাকিলেন ॥১৫॥

রাজা! তখন কর্ণ বধ করিতে লাগিলে, যুধিষ্ঠিরের সৈন্য কর্ণের বাণে পীড়িত হইয়া বেগে পলায়ন করিতে লাগিল ॥১৬॥

সেই সময়ে নানাবিধ বাণ কর্ণের ধনু হইতে নির্গত ও পতিত হইতে থাকিয়া পরস্পর ফলকদ্বারা পুঙ্খদেশ স্পর্শ করিতে থাকিল ॥১৭॥

মহারাজ! ক্রমে আকাশগামী বাণসমূহের পরস্পর সংঘর্ষে অগ্নি উৎপন্ন হইতে লাগিল ॥১৮॥

(১৪)···প্রত্যধাবদ্ভৃশং ক্রুদ্ধঃ···পি,···অভ্যধাবদ্দৃঢ়ং ক্রুদ্ধঃ···বা সো। (১৯)···অভ্যঘ্নংস্তরসা···পি,···অভ্যঘ্নংস্তরসা···বা সো।

রক্তচন্দনসন্দিগ্ধৌ মণিহেমবিভূষিতৌ।
বাহূ ব্যত্যক্ষিপৎ কর্ণঃ পরমাস্ত্রং বিদর্শয়ন্ ॥২০॥
ততঃ সর্ব্বা দিশো রাজন্! সায়কৈর্বিপ্রমোহয়ন্।
অপীড়য়দ্ভৃশং কর্ণো ধর্ম্মরাজং যুধিষ্ঠিরম্ ॥২১॥
ততঃ ক্রুদ্ধো মহারাজ! ধর্ম্মপুত্রো যুধিষ্ঠিরঃ।
নিশিতৈরিষুভিঃ কর্ণং পঞ্চাশদ্ভিঃ সমার্পয়ৎ ॥২২॥
বাণান্ধকারমভবত্তদ্যুদ্ধং ঘোরদর্শনম্।
হাহাকারো মহানাসীত্তাবকানাং বিশাংপতে! ॥২৩॥
বধ্যমানে তথা সৈন্যে ধর্ম্মপুত্রেণ মারিষ!।
সায়কৈর্বিবিধৈস্তীক্ষ্ণৈঃ কঙ্কপত্রৈঃ শিলাশিতৈঃ ॥২৪॥
ভল্লৈরনেকৈর্বিবিধৈঃ শক্ত্যৃষ্টিমুষলৈরপি।
যত্র যত্র স ধর্ম্মাত্মা দুষ্টাং দৃষ্টিং ব্যসর্জয়ৎ ॥২৫॥

## ভারতকৌমুদী

তত ইতি। দশদিগভিঘাতেনৈব পরাভিঘাত ইতি ভাবঃ, তরসা বেগেন ॥১৯॥

রক্তেতি। রক্তচন্দনেন সন্দিগ্ধৌ লিপ্তৌ। ব্যত্যক্ষিপৎ উভয়পার্শ্ব এবাচালয়ৎ ॥২০॥

তত ইতি। বিপ্রমোহয়ন্ সর্ব্বথা আবৃণ্বন্নিত্যর্থঃ ॥২১॥

তত ইতি। পঞ্চাশদ্ভিরিতি বহুবচনমার্ষম্। সমার্পয়দপীড়য়ৎ ॥২২॥

বাণেতি। বাণৈরন্ধকারো যস্মিংস্তৎ। তাবকানাং সৈন্যানাম্। কথং হাহাকার আসীদিত্যাহ বধ্যেতি। কঙ্কানাং পক্ষিণাং পত্রাণি পক্ষা যেষু তৈঃ। দুষ্টাং ক্রোধকুটিলাম্।

---

রাজা! তাহার পর কর্ণ পতঙ্গের ন্যায় গমনকারী ও পরশরীরপাতী বাণসমূহদ্বারা বেগে দশটা দিক্‌কেই আঘাত করিতে থাকিলেন ॥১৯॥

তৎকালে কর্ণ উত্তম অস্ত্র সকল দেখাইতে থাকিয়া রক্তচন্দনলিপ্ত ও মণিস্বর্ণভূষিত বাহুযুগলকে উভয়পার্শ্বেই সঞ্চালিত করিতে লাগিলেন ॥২০॥

রাজা! তাহার পর কর্ণ বাণে বাণে সকল দিক্ আবৃত করিতে থাকিয়া ধর্ম্মরাজ যুধিষ্ঠিরকে গুরুতর পীড়ন করিতে লাগিলেন ॥২১॥

মহারাজ! তদনন্তর ধর্ম্মপুত্র যুধিষ্ঠিরও ক্রুদ্ধ হইয়া পঞ্চাশটা সুধার বাণদ্বারা কর্ণকে পীড়ন করিলেন ॥২২॥

নরনাথ! ক্রমে সেই রণস্থলটা বাণে বাণে অন্ধকারময় ও ভীষণ হইয়া পড়িল এবং আপনার সৈন্যদের মধ্যে বিশাল হাহাকার উঠিল। কারণ, মাননীয় রাজা!

---

(২৩)…তুমুলং ঘোরদর্শনম্…পি।

তত্র তত্র ব্যশীর্য্যন্ত তাবকা ভরতর্ষভ ॥
কর্ণোঽপি ভৃশসংক্রুদ্ধো ধর্ম্মরাজং যুধিষ্ঠিরম্ ॥২৬॥
নারাচৈরর্দ্ধচন্দ্রৈশ্চ বৎসদন্তৈশ্চ সংযুগে।
অমর্ষী ক্রোধনশ্চৈব রোষপ্রস্ফুরিতাধরঃ ॥২৭॥
সায়কৈরপ্রমেয়াত্মা যুধিষ্ঠিরমুপাদ্রবৎ।
যুধিষ্ঠিরশ্চাপি স তং স্বর্ণপুঙ্খৈঃ শিলাশিতৈঃ ॥২৮॥ (কুলকম্)
প্রহসন্নিব তং কর্ণঃ কঙ্কপত্রৈঃ শিলাশিতৈঃ।
উরস্যবিধ্যদ্রাজানং ত্রিভির্ভল্লৈশ্চ পাণ্ডবম্ ॥২৯॥
স পীড়িতো ভৃশং তেন ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ।
উপবিশ্য রথোপস্থে সূতং যাহীত্যচোদয়ৎ ॥৩০॥
প্রাক্রোশন্ত ততঃ সর্বে ধার্ত্তরাষ্ট্রাঃ সরাজকাঃ।
গৃহ্ণীধ্বমিতি রাজানমভ্যধাবন্ত সর্বশঃ ॥৩১॥

ভারতকৌমুদী

ব্যশীর্য্যন্ত নিস্তেজস্কা অভবন্। অমর্ষী অসহিষ্ণুঃ, রোষেণ প্রস্ফুরিতঃ অধরো যস্য সঃ। অপ্রমেয়াত্মা অজ্ঞেয়শক্তিঃ, উপাদ্রবদপীড়য়ৎ। যুধিষ্ঠিরশ্চাপি তমুপাদ্রবদিতি সম্বন্ধঃ ॥২৩—২৮॥

প্রেতি। প্রহসন্নিব অবজ্ঞাকৌতুকাদিতি ভাবঃ। উরসি বক্ষসি ॥২৯॥

স ইতি। রথস্য উপস্থে মধ্যে, সূতং সারথিম্, অচোদয়ৎ প্রৈরয়ৎ ॥৩০॥

---

যুধিষ্ঠির কঙ্কপক্ষযুক্ত ও শিলাশাণিত নানাবিধ তীক্ষ্ণ বাণ, বহুতর বিবিধ ভল্ল এবং শক্তি, ঋষ্টি ও মুষলদ্বারা আপনার সৈন্যগণকে বধ করিতে লাগিলেন; আর ভরতশ্রেষ্ঠ! ধর্ম্মাত্মা যুধিষ্ঠির যেদিকে যেদিকে কোপকুটিল দৃষ্টিপাত করিতে থাকিলেন, সেই দিকে সেই দিকেই আপনার সৈন্যগণের তেজোহ্রাস হইতে থাকিল। তখন কর্ণও অত্যন্তক্রুদ্ধ ও অসহিষ্ণু হইয়া পড়িলেন; সুতরাং ক্রোধে তাঁহার অধর কম্পিত হইতে লাগিল। অতএব অসাধারণশক্তিশালী কর্ণ নারাচ, অর্দ্ধচন্দ্র ও বৎসদন্তবাণে যুধিষ্ঠিরকে পীড়ন করিতে লাগিলেন। আবার যুধিষ্ঠিরও স্বর্ণপুঙ্খ ও শিলাশাণিত বাণদ্বারা কর্ণকে পীড়ন করিতে থাকিলেন ॥২৩—২৮॥

তখন কর্ণ হাস্য করতই যেন শিলাশাণিত বহুতর বাণ এবং তিনটা ভল্লদ্বারা যুধিষ্ঠিরের বক্ষস্থল বিদ্ধ করিলেন ॥২৯॥

কর্ণ গুরুতর পীড়ন করিলে, ধর্ম্মরাজ যুধিষ্ঠির রথমধ্যে উপবেশন করিয়া সারথিকে বলিলেন—'যাও' ॥৩০॥

---

(২৭)···রোষপ্রস্ফুরিতাননঃ—বর্দ্ধ বা লো।

ততঃ শতাঃ সপ্তদশ কৈকেয়ানাং প্রহারিণাম্।
পাঞ্চালৈঃ সহিতা রাজন্! ধার্ত্তরাষ্ট্রানবারয়ন্ ॥৩২॥
তস্মিংস্তু তুমুলে যুদ্ধে বর্ত্তমানে মহাভয়ে।
দুর্য্যোধনশ্চ ভীমশ্চ সমেয়াতাং মহাবলৌ ॥৩৩॥
কর্ণোঽপি শরজালেন কৈকেয়ানাং মহারথান্।
ব্যধমৎ পরমেষ্বাসানগ্রতঃ পর্য্যবস্থিতান্ ॥৩৪॥
স তেষাং যতমানানাং রাধেয়স্য নিবারণে।
রথান্ পঞ্চশতান্ কর্ণঃ প্রাহিণোদ্‌যমসাদনম্ ॥৩৫॥
অবিষহ্যং ততো দৃষ্ট্বা রাধেয়ং যুধি যোধিনঃ।
ভীমসেনমুপাগচ্ছন্ কর্ণবাণপ্রপীড়িতাঃ ॥৩৬॥

ভারতকৌমুদী

প্রেতি। রাজানং গৃহ্লীধ্বমিতি প্রাক্রোশন্ত উচ্চৈরবদন্। সরাজকাঃ সদুর্য্যোধনাঃ ॥৩১॥
তত ইতি। প্রহারিণাং শক্রযু প্রহারনিপুণানাম্ ॥৩২॥
তস্মিন্নিতি। মহৎ ভয়ং যস্মাত্তস্মিন্। সমেয়াতাং সম্মিলিতাবভবতাম্ ॥৩৩॥
কর্ণ ইতি। ব্যধমৎ ব্যনাশয়ৎ, পরমেষ্বাসান্ মহাধনুর্দ্ধরান্ ॥৩৪॥
স ইতি। প্রাহিণোৎ প্রৈরয়ৎ, যমস্য সাদনং ভবনম্ ॥৩৫॥
অবিষহ্যমিতি। যোধিনো যোদ্ধারঃ। ভীমসেনমুপাগচ্ছন্ শরণতয়া ॥৩৬॥

---

তাহার পর দুর্য্যোধনের সহিত ধার্ত্তরাষ্ট্রেরা সকলেই উচ্চস্বরে বলিলেন—'রাজাকে ধর' এই বলিয়া তাঁহারা সকল দিক্ হইতে ধাবিত হইলেন ॥৩১॥

রাজা! তৎপরে প্রহারনিপুণ সপ্তদশ শত কৈকেয়বীর পাঞ্চালগণের সহিত মিলিত হইয়া ধার্ত্তরাষ্ট্রগণকে বারণ করিতে লাগিলেন ॥৩২॥

সেই তুমুল ও ভয়ঙ্কর যুদ্ধ চলিতে লাগিলে, মহাবল দুর্য্যোধন ও ভীমসেন পরস্পর মিলিত হইলেন ॥৩৩॥

এদিকে কর্ণও বাণজালদ্বারা সম্মুখবর্ত্তী মহাধনুর্দ্ধর কৈকেয়মহারথগণকে বিনাশ করিতে থাকিলেন ॥৩৪॥

কৈকেয়েরা কর্ণকে নিবারণ করিবার পক্ষে যত্ন করিতে লাগিলে, কর্ণ তাহাদের মধ্যে পাঁচ শত রথীকে যমালয়ে প্রেরণ করিলেন ॥৩৫॥

তাহার পর কর্ণবাণে প্রপীড়িত যোদ্ধারা কর্ণকে যুদ্ধে অসহ্য দেখিয়া সত্বর যাইয়া ভীমসেনের শরণাপন্ন হইল ॥৩৬॥

---

(৩৩)···বর্ত্তমানে জনক্ষয়ে···পি বা সো। (৩৩) ইতঃ পরম্ '···বিংশতিতমোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ।' পি বঙ্গ বর্দ্ধ বা সো। (৩৫) তেষাং প্রযতমানানাম্···পি বা সো।

রথানীকং বিদার্য্যৈব শরজালৈরনেকধা।
কর্ণ একরথেনৈব যুধিষ্ঠিরমুপাদ্রবৎ ॥৩৭॥
সেনানিবেশমাচ্ছ´ন্তং মার্গণৈঃ ক্ষতবিক্ষতম্।
যময়োর্মধ্যগং বীরং নিরীক্ষন্তং বিচেতসম্ ॥৩৮॥
সমাসাদ্য তু রাজানং দুর্য্যোধনহিতেপ্সয়া।
সূতপুত্রস্ত্রিভিস্তীক্ষ্ণৈর্বিব্যাধ পরমেষুভিঃ ॥৩৯॥ (যুগ্মকম্)
তথৈব রাজা রাধেয়ং প্রত্যবিধ্যৎ স্তনান্তরে।
শরৈস্ত্রিভিশ্চ যন্তারং চতুর্ভিশ্চতুরো হয়ান্ ॥৪০॥
চক্ররক্ষৌ তু পার্থস্য মাদ্রীপুত্রৌ পরন্তপৌ।
তাবপ্যধাবতাং কর্ণং রাজানং মা বধীদিতি ॥৪১॥
তৌ পৃথক্ শরজালাভ্যাং রাধেয়মভ্যবর্ষতাম্।
নকুলঃ সহদেবশ্চ পরমং যত্নমাস্থিতৌ ॥৪২॥

ভারতকৌমুদী

রথেতি। রথানীকং রথিসৈন্যম্। উপাদ্রবৎ অভ্যধাবৎ ॥৩৭॥

সেনেতি। সেনানিবেশং শিবিরম্, আর্চ্ছন্তং গচ্ছন্তম্, মার্গণৈঃ কর্ণবাণৈঃ। যময়োর্নকুলসহদেবয়োঃ। বিচেতসং পরাজয়াদ্বিষণ্ণচিত্তম্। রাজানং যুধিষ্ঠিরম্ ॥৩৮—৩৯॥

তথেতি। রাজা যুধিষ্ঠিরঃ। যন্তারং কর্ণস্য সারথিং শল্যম্ ॥৪০॥

চক্রেতি। চক্ররক্ষৌ পার্শ্বয়োঃ সৈন্যরক্ষকৌ, পার্থস্য যুধিষ্ঠিরস্য ॥৪১॥

তাবিতি। পরমং যত্নং রাধেয়নিবারণে, আস্থিতৌ আশ্রিতৌ ॥৪২॥

---

এদিকে কর্ণ বাণসমূহদ্বারা পাণ্ডবপক্ষের রথিসৈন্যকে অনেক প্রকারে বিদীর্ণ করিয়া একরথেই যুধিষ্ঠিরের দিকে ধাবিত হইলেন ॥৩৭॥

ওদিকে বীর যুধিষ্ঠির কর্ণের বাণে ক্ষতবিক্ষতদেহ ও বিষণ্ণচিত্ত হইয়া নকুল ও সহদেবের মধ্যে থাকিয়া পিছনের দিকে দৃষ্টিপাত করিতে করিতে শিবিরে যাইতেছিলেন, এই সময়ে কর্ণ যাইয়া দুর্য্যোধনের হিতসাধনের ইচ্ছায় তিনটা তীক্ষ্ণ উত্তম বাণদ্বারা যুধিষ্ঠিরকে বিদ্ধ করিলেন ॥৩৮—৩৯॥

তখন যুধিষ্ঠিরও সেইরূপই কর্ণের বক্ষঃস্থল প্রতিবিদ্ধ করিলেন এবং তিন বাণে কর্ণের সারথিকে ও চারি বাণে চারিটা অশ্বকে তাড়ন করিলেন ॥৪০॥

'কর্ণ যুধিষ্ঠিরকে বধ করিতে না পারেন' ইহা ভাবিয়া যুধিষ্ঠিরের চক্ররক্ষক শত্রুসন্তাপক নকুল এবং সহদেবও কর্ণের দিকে ধাবিত হইলেন ॥৪১॥

---

(৩৮)···শনৈর্যান্তম্···র্দ্ধ বা সো।

তথৈব তৌ প্রত্যবিধ্যৎ সূতপুত্রঃ প্রতাপবান্।
ভল্লাভ্যাং শিতধারাভ্যাং মহাত্মানাবরিন্দমৌ ॥৪৩॥
দন্তবর্ণাংস্তু রাধেয়ো নিজঘান মনোজবান্।
যুধিষ্ঠিরস্য সংগ্রামে কালবালান্ হয়োত্তমান্ ॥৪৪॥
ততোঽপরেণ ভল্লেন শিরস্ত্রাণমপাতয়ৎ।
কৌন্তেয়স্য মহেষ্বাসঃ প্রহসন্নিব সূতজঃ ॥৪৫॥
তথৈব নকুলস্যাপি হয়ান্ হত্বা প্রতাপবান্।
ঈষাং ধনুশ্চ চিচ্ছেদ মাদ্রীপুত্রস্য ধীমতঃ ॥৪৬॥
তৌ হতাশ্বৌ হতরথৌ পাণ্ডবৌ ভৃশবিক্ষতৌ।
ভ্রাতরাবারুরুহতুঃ সহদেবরথং তদা ॥৪৭॥

---

ভারতকৌমুদী

তথেতি। শিতে শিলাঘর্ষণাদিনা তনূকৃতে ধারে মুখদেশৌ যয়োস্তাভ্যাম্ ॥৪৩॥

দন্তেতি। দন্তবর্ণান্ শুভ্রান্। মনস ইব জবো বেগো যেষাং তান্। কালবালান্ কৃষ্ণকেশরান্ ॥৪৪॥

তত ইতি। কৌন্তেয়স্য যুধিষ্ঠিরস্য, মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ, সূতজঃ কর্ণঃ।

অত্র যুধিষ্ঠিরাদীন্ হন্তুং শক্তোঽপি কর্ণঃ কুন্ত্যন্তিকে কৃতায়াঃ প্রতিজ্ঞায়াঃ স্মরণান্নাবধীৎ; দ্রোণোঽপি পাণ্ডবান্ ন হন্মীত্যভিধায় প্রাপ্তাবসরোঽপি ন জঘান; ভীষ্মোঽপি স্নেহাদভিমন্যু-প্রভৃতীন্ মুমোচেতি দুর্য্যোধনস্তৈতেষু জয়াশা গর্বোক্তিঃ সন্ধ্যনঙ্গীকারশ্চ যুক্তিযুক্তা এব ॥৪৫॥

তথেতি। প্রতাপবান্ কর্ণঃ। ঈষাং রথগতং দীর্ঘদণ্ডম্ ॥৪৬॥

তাবিতি। পাণ্ডবৌ যুধিষ্ঠিরনকুলৌ ॥৪৭॥

নকুল ও সহদেব বিশেষ যত্নসহকারে পৃথক্ পৃথক্ ভাবে কর্ণের উপরে বাণসমূহ বর্ষণ করিতে লাগিলেন ॥৪২॥

প্রতাপশালী কর্ণও সুধার দুইটা ভল্লদ্বারা মহাত্মা ও শত্রুদমনকারী নকুল ও সহদেবকে প্রতিবিদ্ধ করিলেন ॥৪৩॥

তৎপরে কর্ণ দন্তের ন্যায় শুভ্রবর্ণ, মনের তুল্য বেগবান্ এবং কৃষ্ণবর্ণকেশরযুক্ত যুধিষ্ঠিরের চারিটা উত্তম অশ্বকে বধ করিলেন ॥৪৪॥

তদনন্তর মহাধনুর্দ্ধর কর্ণ হাসিতে হাসিতেই যেন অপর একটা ভল্লদ্বারা যুধিষ্ঠিরের শিরস্ত্রাণ নিপাতিত করিলেন ॥৪৫॥

এবং প্রতাপশালী কর্ণ সেইভাবেই বুদ্ধিমান্ মাদ্রীপুত্র নকুলেরও অশ্বগুলিকে বধ করিয়া ঈষা (রথদণ্ড) ও ধনু ছেদন করিলেন ॥৪৬॥

তৌ দৃষ্ট্বা মাতুলস্তত্র বিরথৌ পরবীরহা।
অভ্যভাষত রাধেয়ং মদ্ররাজোঽনুকম্পয়া ॥৪৮॥
যোদ্ধব্যমদ্য পার্থেন ফাল্গুনেন ত্বয়া সহ।
কিমর্থং ধর্ম্মরাজেন যুধ্যসে ভৃশরোষিতঃ ॥৪৯॥
ক্ষীণশস্ত্রাস্ত্রকবচঃ ক্ষীণবাণো বিবাণধিঃ।
শ্রান্তসারথিবাহশ্চ ভুন্নোঽস্ত্রৈররিভিস্তথা।
পার্থমাসাদ্য রাধেয়। উপহাস্যো ভবিষ্যসি ॥৫০॥
এবমুক্তোঽপি কর্ণস্তু মদ্ররাজেন সংযুগে।
তথৈব কর্ণঃ সংরব্ধো যুধিষ্ঠিরমতাড়য়ৎ ॥৫১॥
শরৈস্তীক্ষ্ণৈঃ পরাবিধ্যন্মাদ্রীপুত্রৌ চ পাণ্ডবৌ।
প্রহস্য সমরে কর্ণশ্চকার বিমুখং শরৈঃ ॥৫২॥

ভারতকৌমুদী

তাবিতি। পরবীরহা বিপক্ষবীরহন্তা। অনুকম্পয়া ভাগিনেয়েষু দয়য়া ॥৪৮॥
যোদ্ধব্যমিতি। ত্বয়া যোদ্ধব্যমিতি সম্বন্ধঃ, পার্থেন পৃথাপুত্রেণ, ফাল্গুনেনার্জ্জুনেন ॥৪৯॥
ক্ষীণেতি। বিবাণধিঃ শূন্যতূণঃ। বাহা অশ্বাঃ, ভুন্নো ব্যথিতঃ। ষট পাদঃ শ্লোকঃ ॥৫০॥
এবমিতি। সংরব্ধঃ সোৎসাহঃ, অতাড়য়ৎ শক্তিপ্রদর্শনার্থমিতি ভাবঃ ॥৫১॥
শরৈরিতি। বিমুখং যুধিষ্ঠিরাদিত্রয়মেব ॥৫২॥

অশ্ব নিহত, রথ বিনষ্ট ও দেহ অত্যন্ত ক্ষতবিক্ষত হইলে, যুধিষ্ঠির ও নকুল যাইয়া সহদেবের রথে আরোহণ করিলেন ॥৪৭॥

তাঁহাদিগকে রথবিহীন দেখিয়া বিপক্ষবীরহন্তা মাতুল শল্য দয়াবশতঃ কর্ণকে বলিলেন—॥৪৮॥

'কর্ণ! আজ তোমার পৃথানন্দন অর্জ্জুনের সহিত যুদ্ধ করিতে হইবে। অতএব তুমি অত্যন্তক্রুদ্ধ হইয়া যুধিষ্ঠিরের সহিত যুদ্ধ করিতেছ কেন ॥৪৯॥

রাধানন্দন! ইহাদের সহিত যুদ্ধ করিতে থাকিলে, তোমার অস্ত্র, শস্ত্র, কবচ ও বাণ সকল ক্ষয় পাইবে, তূণগুলি শূন্য হইয়া যাইবে, সারথি ও অশ্বগুলি পরিশ্রান্ত হইয়া পড়িবে এবং তুমিও শত্রুগণের অস্ত্রে ক্ষতবিক্ষত হইবে; তখন অর্জ্জুনকে পাইয়া উপহাস্য হইবে' ॥৫০॥

শল্য এইরূপ বলিলেও কর্ণ সেইরূপই উৎসাহের সহিত যুধিষ্ঠিরকে তাড়ন করিতে থাকিলেন ॥৫১॥

(৫০)···ভুন্নোঽস্ত্রৈঃ···বর্দ্ধ,···ছন্নোঽস্ত্রৈঃ···বা সো।

ততঃ শল্যঃ প্রহস্যেদং কর্ণং পুনরুবাচ হ।
রথস্থমতিসংরব্ধং যুধিষ্ঠিরবধে ধৃতম্ ॥৫৩॥
যদর্থং ধার্ত্তরাষ্ট্রেণ সততং মানিতো ভবান্।
তং পার্থং জহি রাধেয়! কিং তে হত্বা যুধিষ্ঠিরম্ ॥৫৪॥
শঙ্খয়োর্ধ্মাতয়োঃ শব্দঃ সুমহানেষ কৃষ্ণয়োঃ।
শ্রূয়তে চাপঘোষোঽয়ং প্রাবৃষীবাম্বুদস্য হ ॥৫৫॥
অসৌ নিঘ্নন্ রথোদারানর্জ্জুনঃ শরবৃষ্টিভিঃ।
সর্বাং গ্রসতি নঃ সেনাং কর্ণ! পশ্যৈনমাহবে ॥৫৬॥
পৃষ্ঠরক্ষৌ চ শূরস্য যুধামন্যূত্তমৌজসৌ।
উত্তরঞ্চাস্য বৈ শূরশ্চক্রং রক্ষতি সাত্যকিঃ ॥৫৭॥
ধৃষ্টদ্যুম্নস্তথা চাস্য চক্রং রক্ষতি দক্ষিণম্।
ভীমসেনস্তু বৈ রাজ্ঞা ধার্ত্তরাষ্ট্রেণ যুধ্যতে ॥৫৮॥

---

### ভারতকৌমুদী

তত ইতি। অতিসংরব্ধম্ অতীবক্রুদ্ধম্, ধৃতং সাগ্রহম্ ॥৫৩॥
যদিতি। ধার্ত্তরাষ্ট্রেণ দুর্য্যোধনেন। পার্থমর্জ্জুনম্ ॥৫৪॥
শঙ্খয়োরিতি। ধ্মাতয়োর্বাদিতয়োঃ। কৃষ্ণয়োঃ কৃষ্ণার্জ্জুনয়োঃ। প্রাবৃষি বর্ষাসু ॥৫৫॥
অসাবিতি। রথোদারান্ মহারথান্। আহবে রণভূমৌ ॥৫৬॥
পৃষ্ঠেতি। শূরস্য অর্জ্জুনস্য। উত্তরং বামম্। চক্রং সৈন্যসমূহম্ ॥৫৭॥

---

এবং তিনি তীক্ষ্ণ বাণসমূহদ্বারা নকুল-সহদেবকেও তাড়ন করিলেন; ক্রমে হাস্য করিয়া বাণদ্বারা তিন জনকেই যুদ্ধে বিমুখ করিলেন ॥৫২॥

রথারোহী কর্ণ অত্যন্তক্রুদ্ধ ও যুধিষ্ঠিরবধে আগ্রহান্বিত হইয়াছেন বুঝিয়া শল্য হাস্য করিয়া পুনরায় কর্ণকে এই কথা বলিলেন—॥৫৩॥

'রাধানন্দন! যে জন্য দুর্য্যোধন তোমার সম্মান করিয়া আসিতেছেন, তুমি সেই অর্জ্জুনকে বধ কর, যুধিষ্ঠিরকে বধ করিয়া তোমার কি হইবে ॥৫৪॥

কৃষ্ণ পাঞ্চজন্যশঙ্খ ও অর্জ্জুন দেবদত্তশঙ্খ বাজাইতেছেন, তাহার এই বিশাল শব্দ শুনা যাইতেছে এবং বর্ষাকালে মেঘগর্জনের ন্যায় ধনুষ্টঙ্কারও হইতেছে ॥৫৫॥

কর্ণ! ঐ অর্জ্জুন বাণবর্ষণ করিয়া প্রধান প্রধান রথীকে বধ করতঃ আমাদের সমস্ত সৈন্য গ্রাস করিতেছেন; রণস্থলে উঁহাকে দর্শন কর ॥৫৬॥

যুধামন্যু ও উত্তমৌজা ঐ বীরের পৃষ্ঠরক্ষক হইয়াছেন এবং বীর সাত্যকি উঁহার বাম চক্র রক্ষা করিতেছেন ॥৫৭॥

যথা ন হন্যাত্তং ভীমঃ সর্বেষাং নোঽদ্য পশ্যতাম্।
তথা রাধেয়! ক্রিয়তাং রাজা মুচ্যেত নো যথা ॥৫৯॥
পশ্যৈনং ভীমসেনেন গ্রস্তমাহবশোভিনা।
যদি ত্বাসাদ্য মুচ্যেত বিস্ময়ঃ সুমহান্ ভবেৎ ॥৬০॥
পরিত্রাহ্যেনমভ্যেত্য সংশয়ং পরমং গতম্।
কিন্নু মাদ্রীসুতৌ হত্বা রাজানং বা যুধিষ্ঠিরম্ ॥৬১॥
ইতি শল্যবচঃ শ্রুত্বা রাধেয়ঃ পৃথিবীপতে!।
দৃষ্ট্বা দুর্য্যোধনঞ্চৈব ভীমগ্রস্তং মহাহবে ॥৬২॥
রাজগৃদ্ধী ভৃশঞ্চৈব শল্যবাক্যপ্রচোদিতঃ।
অজাতশত্রুমুৎসৃজ্য মাদ্রীপুত্রৌ চ পাণ্ডবৌ ॥৬৩॥
তব পুত্রং পরিত্রাতুমভ্যধাবত বীর্য্যবান্।
মদ্ররাজপ্রণুদিতৈরশ্বৈরাকাশগৈরিব ॥৬৪॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

ধৃষ্টেতি। অস্য অর্জ্জুনস্য। ধার্ত্তরাষ্ট্রেণ দুর্য্যোধনেন সহ ॥৫৮॥
যথেতি। নঃ অস্মাকম্। নঃ অস্মাকং রাজা দুর্য্যোধনঃ ॥৫৯॥
পশ্যেতি। আসাদ্য ভীমসেনং প্রাপ্য, মুচ্যেত অসৌ ধার্ত্তরাষ্ট্রঃ ॥৬০॥
পরীতি। এনং ধার্ত্তরাষ্ট্রম্, সংশয়ং জীবনস্থিতৌ ॥৬১॥
ইতীতি। ভীমেন গ্রস্তমাক্রান্তম্। রাজগৃদ্ধী দুর্য্যোধনরক্ষাভিলাষী, শল্যবাক্যেন প্রচোদিতঃ প্রণোদিতঃ। অজাতশত্রুং যুধিষ্ঠিরম্। মদ্ররাজেন প্রণুদিতৈশ্চালিতৈঃ ॥৬২—৬৪॥

আর ধৃষ্টদ্যুম্ন অর্জ্জুনের দক্ষিণ চক্র রক্ষায় প্রবৃত্ত আছেন এবং ভীমসেন রাজা দুর্য্যোধনের সহিত যুদ্ধ করিতেছেন ॥৫৮॥

অতএব রাধানন্দন! ভীমসেন যাহাতে আমাদের সকলের সমক্ষেই আজ দুর্য্যোধনকে বধ না করেন এবং যাহাতে আমাদের রাজা মুক্ত হন, তাহা কর ॥৫৯॥

কর্ণ! দেখ—যুদ্ধশোভী ভীমসেন দুর্য্যোধনকে গ্রাস করিয়াছেন; এই অবস্থায় দুর্য্যোধন যদি মুক্ত হইতে পারেন, তবে তাহা গুরুতর বিস্ময়ের বিষয় হইবে ॥৬০॥

সুতরাং তুমি নিকটবর্ত্তী হইয়া অত্যন্তসংশয়াপন্ন দুর্য্যোধনকে রক্ষা কর; নকুল-সহদেব বা যুধিষ্ঠিরকে বধ করিয়া কি হইবে' ॥৬১॥

রাজা! বলবান্ কর্ণ এইরূপ শল্যের বাক্য শুনিয়া, মহাযুদ্ধে দুর্য্যোধনকে ভীমকর্ত্তৃক আক্রান্ত দেখিয়া তাঁহাকে রক্ষা করিবার জন্য বিশেষ অভিলাষী হইয়া

(৬০)···বিস্ময়ঃ সুমহানভূৎ—বা সো।

গতে কর্ণে তু কৌন্তেয়ঃ পাণ্ডুপুত্রো যুধিষ্ঠিরঃ।
অপায়াজ্জবনৈরশ্বৈঃ সহদেবস্য মারিষ ! ॥৬৫॥
তাভ্যাং স সহিতস্তূর্ণং ব্রীড়ন্নিব নরেশ্বরঃ।
প্রাপ্য সেনানিবেশঞ্চ মার্গণৈঃ ক্ষতবিক্ষতঃ ॥৬৬॥
অবতীর্ণো রথাত্তূর্ণমাবিশচ্ছয়নং শুভম্।
বিনীতশল্যঃ সুভৃশং হৃচ্ছল্যাভিনিপীড়িতঃ ॥৬৭॥ (যুগ্মকম্)
সোঽব্রবীদ্‌ভ্রাতরৌ রাজা মাদ্রীপুত্রৌ মহারথৌ।
অনীকং ভীমসেনস্য পাণ্ডবাবাশু গচ্ছতাম্।
জীমূত ইব নর্দ্দংস্তু যুধ্যতে স বৃকোদরঃ ॥৬৮॥
ততোঽন্যং রথমাস্থায় নকুলো রথপুঙ্গবঃ।
সহদেবশ্চ তেজস্বী ভ্রাতরৌ শত্রুকর্ষণৌ ॥৬৯॥

ভারতকৌমুদী

গত ইতি। অপায়াৎ রণস্থলাদপাগচ্ছৎ, জবনৈর্বেগবদ্ভিঃ, অশ্বৈ রথস্য ॥৬৫॥

তাভ্যামিতি। তাভ্যাং নকুলসহদেবাভ্যাম্। ব্রীড়ন্ পরাজয়াল্লজ্জমানঃ। মার্গণৈঃ কর্ণবাণৈঃ। শয়নং শয্যাম্। বিনীতশল্যো ভৃত্যৈরুদ্ধৃতবাণাগ্রঃ, হৃচ্ছল্যেন মনোদুঃখেনাভিনিপীড়িতঃ ॥৬৬—৬৭॥

স ইতি। হে পাণ্ডবৌ ! নকুলসহদেবৌ ! জীমূতো মেঘঃ। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৬৮॥

শল্যের প্রেরণায় যুধিষ্ঠির, নকুল ও সহদেবকে পরিত্যাগ করিয়া, দুর্য্যোধনকে রক্ষা করিবার নিমিত্ত ধাবিত হইলেন। তৎকালে শল্যচালিত অশ্বগণ যেন আকাশপথে যাইতে লাগিল ॥৬২—৬৪॥

মাননীয় রাজা! কর্ণ চলিয়া গেলে, কুন্তীনন্দন পাণ্ডুপুত্র যুধিষ্ঠির সহদেব রথের বেগবান অশ্বগণের গুণে সত্বর রণস্থল হইতে অপসৃত হইলেন ॥৬৫॥

কর্ণের বাণে ক্ষতবিক্ষতদেহ যুধিষ্ঠির লজ্জিত হইয়াই যেন নকুল ও সহদেবের সহিত শিবিরে যাইয়া রথ হইতে নামিয়া সত্বর শয়নগৃহে প্রবেশ করিলেন; তখন ভৃত্যেরা আসিয়া তাঁহার দেহ হইতে শল্য (বাণাগ্র) সকল উদ্ধার করিল; কিন্তু তথাপি তিনি হৃচ্ছল্যে (মনোবেদনায়) সর্বতোভাবে পীড়িত থাকিলেন ॥৬৬—৬৭॥

ক্রমে রাজা যুধিষ্ঠির—ভ্রাতা মহারথ নকুল ও সহদেবকে বলিলেন—'নকুল! সহদেব! সত্বর তোমরা ভীমসেনের সৈন্যের দিকে যাও। ঐ ভীমসেন মেঘের ন্যায় গর্জ্জন করিতে থাকিয়া যুদ্ধ করিতেছেন' ॥৬৮॥

(৬৬)···ব্রীড়ন্নিব জনেশ্বরঃ···পি বা। (৬৭)···অপনীতশল্যঃ···বঙ্গ বর্দ্ধ বা সো। (৬৮)···দাশু গচ্ছতম্—পি।

তুরগৈরগ্র্যরংহোভির্যাত্বা ভীমস্য শুষ্মিণৌ।
অনীকং সহিতৌ তত্র ভ্রাতরৌ পর্য্যবস্থিতৌ ॥৭০॥ (যুগ্মকম্)
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি
যুধিষ্ঠিরাপযানে অষ্টচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

—:-০-:—

## ঊনপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ।

—:-০-:—

সঞ্জয় উবাচ।

দ্রৌণিস্তু রথবংশেন মহতা পরিবারিতঃ।
আপতৎ সহসা রাজন্! যত্র পার্থো ব্যবস্থিতঃ ॥১॥
তমাপতন্তং সহসা শূরঃ শৌরিসহায়বান্।
দধার সহসা পার্থো বেলেব মকরালয়ম্ ॥২॥

ভারতকৌমুদী

তত ইতি। রথপুঙ্গবো রথিশ্রেষ্ঠঃ। শত্রুকর্ষণৌ শত্রুজেতারৌ। অগ্র্যং শ্রেষ্ঠং রংহো বেগো যেষাং তৈঃ। শুষ্মিণৌ ক্রোধোদ্যযুক্তৌ। ভীমস্যানীকং সৈন্যম্ ॥৬৯—৭০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি অষ্টচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

—:-০-:—

দ্রৌণিরিতি। দ্রৌণিরশ্বত্থামা, রথানাং বংশেন সমূহেন, পরিবারিতঃ পরিবেষ্টিতঃ ॥১॥
তমিতি। শৌরিঃ কৃষ্ণঃ সহায়োঽস্যাস্তীতি সঃ। বেলা তীরম্, মকরালয়ং সমুদ্রম্ ॥২॥

---

তদনন্তর রথিশ্রেষ্ঠ ও তেজস্বী নকুল ও সহদেব এই শত্রুবিজয়ী দুই ভ্রাতা অন্য রথে আরোহণ করিয়া মহাবেগশালী অশ্বগণের গুণে ভীমসেনের সৈন্যমধ্যে যাইয়া সম্মিলিত হইয়া দুই ভ্রাতাই ক্রোধোত্তেজিত অবস্থায় সেই স্থানে অবস্থান করিতে লাগিলেন' ॥৬৯—৭০॥

— —:*:— —

সঞ্জয় বলিলেন—'রাজা! ওদিকে অর্জ্জুন যে স্থানে ছিলেন, অশ্বত্থামা বিশাল রথসমূহে পরিবেষ্টিত হইয়া বেগে সেই স্থানে উপস্থিত হইলেন ॥১॥

---

(৭০) তুরগৈর্বাতরংহোভিঃ···সো। অন্তবিধশ্চ তত্র পাঠো দ্রষ্টব্যঃ। * '···ত্রিষষ্টি-তমোঽধ্যায়ঃ' পি বঙ্গ বৰ্দ্ধ বা সৌ।

ততঃ ক্রুদ্ধো মহারাজ ! দ্রোণপুত্রঃ প্রতাপবান্।
অর্জ্জুনং বাসুদেবঞ্চ চ্ছাদয়ামাস সায়কৈঃ ॥৩॥
অবচ্ছন্নৌ ততঃ কৃষ্ণৌ দৃষ্ট্বা তত্র মহারথাঃ।
বিস্ময়ং পরমং গত্বা প্রৈক্ষন্ত কুরবস্তথা ॥৪॥
অর্জ্জুনস্তু ততো দিব্যমস্ত্রং চক্রে হসন্নিব।
তদস্ত্রং ব্রাহ্মণো যুদ্ধে বারয়ামাস ভারত ! ॥৫॥
যদ্যদ্ধি ব্যাক্ষিপদ্যুদ্ধে পাণ্ডবোঽস্ত্রং জিঘাংসয়া।
তত্তদস্ত্রং মহেষ্বাসো দ্রোণপুত্রো ব্যশাতয়ৎ ॥৬॥
অস্ত্রযুদ্ধে ততো রাজন্ ! বর্ত্তমানে ভয়াবহে।
অপশ্যাম রণে দ্রৌণিং ব্যাত্তাননমিবান্তকম্ ॥৭॥
স দিশঃ প্রদিশশ্চৈব চ্ছাদয়িত্বা হ্যজিহ্মগৈঃ।
বাসুদেবং ত্রিভির্বাণৈরবিধ্যদ্দক্ষিণে ভুজে ॥৮॥

ভারতকৌমুদী

তত ইতি। ক্রুদ্ধঃ পূর্ব্বাবধ্যেবোপচিতক্রোধঃ ॥৩॥
অবেতি। অবচ্ছন্নৌ আবৃতৌ, কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ ॥৪॥
অর্জ্জুন ইতি। দিব্যং স্বর্গীয়ম্, চক্রে আবিশ্চকার। ব্রাহ্মণঃ অশ্বত্থামা ॥৫॥
যদিতি। পাণ্ডবোঽর্জ্জুনঃ। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ, ব্যশাতয়ৎ ন্যবারয়ৎ ॥৬॥
অস্ত্রেতি। ভয়াবহে ভয়জনকে। ব্যাত্তাননং প্রকটিতমুখম্ ॥৭॥

---

তিনি বেগে আসিতে লাগিলে, তীর যেমন সমুদ্রকে গ্রহণ করে, সেইরূপ বীর ও কৃষ্ণসহায় অর্জ্জুনও বেগে তাঁহাকে গ্রহণ করিলেন ॥২॥

মহারাজ ! তাহার পর প্রতাপশালী অশ্বত্থামা ক্রুদ্ধ হইয়া বাণসমূহদ্বারা কৃষ্ণ ও অর্জ্জুনকে আচ্ছাদন করিয়া ফেলিলেন ॥৩॥

তদনন্তর পাণ্ডবপক্ষের মহারথেরা ও কৌরবেরা কৃষ্ণ ও অর্জ্জুনকে আচ্ছাদিত দেখিয়া অত্যন্ত বিস্ময়াপন্ন হইয়া দেখিতেই লাগিলেন ॥৪॥

ভরতনন্দন ! পরে অর্জ্জুন হাসিতে হাসিতেই যেন এক দিব্য অস্ত্র আবিষ্কার করিলেন ; তখন অশ্বত্থামাও সে অস্ত্র বারণ করিলেন ॥৫॥

ক্রমে অর্জ্জুন জিঘাংসানিবন্ধন যে যে অস্ত্র নিক্ষেপ করিতে লাগিলেন, মহাধনুর্দ্ধর অশ্বত্থামাও সেই সেই অস্ত্রই নিবারণ করিতে থাকিলেন ॥৬॥

রাজা ! সেই ভয়াবহ অস্ত্রযুদ্ধ চলিতে লাগিলে, আমরা অশ্বত্থামাকে বিকৃতমুখ যমের ন্যায় দেখিতে লাগিলাম ॥৭॥

ততোঽর্জ্জুনো হয়ান্ হত্বা সর্বাংস্তস্য মহাত্মনঃ।
চকার সমরে ভূমিং শোণিতৌঘতরঙ্গিণীম্ ॥৯॥
সর্বপ্রাণিবহাং রৌদ্রাং পরলোকবহাং নদীম্।
সরথান্ রথিনঃ সর্বান্ পার্থচাপচ্যুতৈঃ শরৈঃ ॥১০॥
দ্রৌণেরপহতান্ সর্বে দদৃশুঃ স চ তাংস্তথা।
প্রাবর্ত্তয়ন্মহাঘোরাং নদীং পরবহাং তদা ॥১১॥ (বিশেষকম্)
তয়োস্তু ব্যাকুলে যুদ্ধে দ্রৌণেঃ পার্থস্য দারুণে।
অমর্য্যাদং যোধয়ন্তঃ পর্য্যধাবন্নিতস্ততঃ ॥১২॥
রথৈর্হতাশ্বসূতৈশ্চ হতারোহৈশ্চ বাজিভিঃ।
দ্বিরদৈশ্চ হতারোহৈর্মহামাত্রৈর্হতদ্বিপৈঃ ॥১৩॥
পার্থেন সমরে রাজন্! কৃতো ঘোরো জনক্ষয়ঃ।
নিহতা রথিনঃ পেতুঃ পার্থচাপচ্যুতৈঃ শরৈঃ ॥১৪॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

স ইতি। প্রদিশো বিদিশঃ। অজিহ্মগৈর্বাণৈঃ ॥৮॥

তত ইতি। শোণিতৌঘস্য রক্তপ্রবাহস্য তরঙ্গঃ অস্যা অস্তীতি তাম্। পরলোকবহাং লোকান্তরসঞ্চারিণীম্। দ্রৌণে রথিন ইতি সম্বন্ধঃ। স দ্রৌণিশ্চ তাংস্তথা দদর্শ ॥৯—১১॥

তয়োরিতি। ব্যাকুলে সঙ্কুলে। অমর্য্যাদং বিশৃঙ্খলম্, যোধয়ন্তো যোদ্ধারঃ ॥ ২॥

রথৈরিতি। মহামাত্রৈর্হস্তিপকৈঃ। সর্বত্র হেত্বর্থে তৃতীয়া। পার্থেনার্জ্জুনেন ॥১৩-১৪॥

---

ক্রমে অশ্বত্থামা বাণদ্বারা দিক্ ও বিদিক্ আবৃত করিয়া তিন বাণে কৃষ্ণের দক্ষিণ বাহু বিদ্ধ করিলেন ॥৮॥

তাহার পর অর্জ্জুন মহাত্মা অশ্বত্থামার সমস্ত অশ্ব বধ করিয়া সমরভূমিতে রক্তের তরঙ্গ সৃষ্টি করিলেন; এমন কি পরলোকবাহিনী একটা মহাভীষণ রক্তনদী প্রবর্ত্তিত করিলেন; সেই ভীষণ নদীটা হস্তী ও অশ্বপ্রভৃতি সকল প্রাণী বহন করিতে লাগিল। ক্রমে সকলে দেখিল এবং অশ্বত্থামাও দেখিলেন—অর্জ্জুনের কার্ম্মুকনির্গত বাণ সকল যাইয়া অশ্বত্থামার সমস্ত রথীকে রথের সহিতই বিনাশ করিয়াছে ॥৯—১১॥

অর্জ্জুন ও অশ্বত্থামার এইরূপ দারুণ ও সঙ্কুল যুদ্ধ হইতে লাগিলে, যোদ্ধারা বিশৃঙ্খলভাবে যুদ্ধ করিতে থাকিয়া নানাদিকে ধাবিত হইতে থাকিলেন ॥১২॥

অশ্ব ও সারথি নিহত হইল—রথ থাকিল, আরোহী বিনষ্ট হইল—হস্তী ও

---

(১১) দ্রৌণেরপহতান্ সংখ্যে···র্যা সো। (১২)···পর্য্যধাবন্ত পৃষ্ঠতঃ—বা সো।

হয়াশ্চ পর্য্যধাবন্ত মুক্তযোক্ত্রাস্ততস্ততঃ।
তদ্দৃষ্ট্বা কর্ম্ম পার্থস্য দ্রৌণিরাহবশোভিনঃ ॥১৫॥
অর্জ্জুনং জয়তাং শ্রেষ্ঠং ত্বরিতোঽভ্যেত্য বীর্য্যবান্।
বিধুন্বানো মহচ্চাপং কার্ত্তস্বরবিভূষিতম্ ॥১৬॥
অবাকিরদ্রণে কৃষ্ণৌ সমন্তান্নিশিতৈঃ শরৈঃ।
ভূয়োঽর্জ্জুনং মহারাজ! দ্রৌণিরায়ম্য কার্ম্মুকম্ ॥১৭॥
বক্ষোদেশে পৃষৎকেণ তাড়য়ামাস নির্দ্দয়ম্।
সোঽতিবিদ্ধো রণে তেন দ্রোণপুত্রেণ ভারত! ॥১৮॥
গাণ্ডীবধন্বা প্রসভং শরবর্ষৈরুদারধীঃ।
সংছাদ্য সমরে দ্রৌণিং চিচ্ছেদাস্য চ কার্ম্মুকম্ ॥১৯॥ (কুলকম্)
স চ্ছিন্নধন্বা পরিঘং বজ্রস্পর্শসমং যুধি।
আদায় চিক্ষেপ তদা দ্রোণপুত্রঃ কিরীটিনে ॥২০॥

ভারতকৌমুদী

হয়া ইতি। মুক্তযোক্ত্রাঃ স্খলিতবন্ধনরজ্জবঃ। আহবশোভিনো বীরশ্রিয়া যুদ্ধে শোভাবতঃ। বিধুন্বানঃ সঞ্চালয়ন্, কার্ত্তস্বরেণ স্বর্ণেন বিভূষিতম্। অবাকিরৎ অবকীর্য্য প্রাহরৎ। কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ। আয়ম্য আকৃষ্য। পৃষৎকেণ বাণেন, নির্দ্দয়ং দৃঢ়ম্। গাণ্ডীবধন্বা অর্জ্জুনঃ, প্রসভং বলেন, উদারধীর্মহাবুদ্ধিঃ। সংছাদ্য আবৃত্য ॥১৫—১৯॥

স ইতি। বজ্রস্য সমঃ স্পর্শো যস্য তম্। অগ্নিস্তোকাদিবদ্বিশেষণস্য পরনিপাতঃ ॥২০॥

---

অশ্ব রহিল এবং হস্তী নিহত হইল—হস্তিপক থাকিয়া গেল; এইভাবে অর্জ্জুন যুদ্ধে ভীষণ লোকক্ষয় করিলেন। রাজা! অর্জ্জুনের কার্ম্মুকনির্গত বাণে নিহত হইয়া রথীরাও পতিত হইলেন ॥১৩—১৪॥

বন্ধনরজ্জু স্খলিত হইলে, অশ্বগুলি নানাদিকে ছুটাছুটি করিতে লাগিল। যুদ্ধশোভী অর্জ্জুনের সেই কার্য্য দেখিয়া বলবান্ অশ্বত্থামা সত্বর বিজয়িশ্রেষ্ঠ অর্জ্জুনের সম্মুখবর্ত্তী হইয়া স্বর্ণভূষিত বিশাল ধনু সঞ্চালন করিয়া সকল দিকে সুধার বাণসমূহদ্বারা কৃষ্ণ ও অর্জ্জুনকে প্রহার করিলেন। মহারাজ! অশ্বত্থামা পুনরায় ধনু আকর্ষণ করিয়া একটা বাণদ্বারা দৃঢ়ভাবে অর্জ্জুনের বক্ষস্থলে তাড়ন করিলেন। ভরতনন্দন! অশ্বত্থামা অত্যন্তবিদ্ধ করিলে, গাণ্ডীবধনুর্দ্ধারী ও মহাবুদ্ধি অর্জ্জুন বলপূর্ব্বক বাণবর্ষণদ্বারা অশ্বত্থামাকে আচ্ছাদন করিয়া তাঁহার ধনু ছেদন করিলেন ॥১৫—১৯॥

---

(১৭) অবাকিরত্ততো দ্রৌণিঃ...আয়ম্য পত্রিণা...বর্দ্ধ বা সো।

তমাপতন্তং পরিঘং জাম্বূনদপরিষ্কৃতম্।
চিচ্ছেদ সহসা রাজন্! প্রহসন্নিব পাণ্ডবঃ ॥২১॥
স পপাত তদা ভূমৌ নিকৃত্তঃ পার্থসায়কৈঃ।
বিকীর্ণঃ পর্বতো রাজন্! যথা বজ্রেণ তাড়িতঃ ॥২২॥
ততঃ ক্রুদ্ধো মহারাজ! দ্রোণপুত্রো মহারথঃ।
ঐন্দ্রেণ চাস্ত্রবেগেন বীভৎসুং সমবাকিরৎ ॥২৩॥
তস্যেন্দ্রজালাবততং সমীক্ষ্য পার্থো রাজন্! গাণ্ডিবমাদদানঃ।
ঐন্দ্রং জালং প্রত্যহনত্তরস্বী বরাস্ত্রমাদায় মহেন্দ্রসৃষ্টম্ ॥২৪॥
বিদার্য্য তজ্জালমহেন্দ্রযুক্তং পার্থস্ততো দ্রৌণিরথং ক্ষণেন।
প্রচ্ছাদয়ামাস তথাভ্যুপেত্য দ্রৌণিস্তথা পার্থশরাভিভূতঃ ॥২৫॥

## ভারতকৌমুদী

তমিতি। জাম্বূনদপরিষ্কৃতং স্বর্ণভূষিতম্। পাণ্ডবোঽর্জ্জুনঃ ॥২১॥

স ইতি। নিকৃত্তশ্ছিন্নঃ। বিকীর্ণো বিক্ষিপ্তাবয়বঃ ॥২২॥

তত ইতি। অস্ত্রবেগেন বেগবদস্ত্রেণ, বীভৎসুমর্জ্জুনম্, সমবাকিরৎ প্রাহরৎ ॥২৩॥

তস্যেতি। অবততং বিস্তৃতম্ ইন্দ্রজালমিতীন্দ্রজালাবততম্। অগ্ন্যাহিতাদিবৎ পরনিপাতঃ। প্রত্যহনদিতি বিকরণলোপাভাব আর্ষঃ। তরস্বী বেগবান্ ॥২৪॥

বিদার্য্যেতি। মহেন্দ্রেণ যুক্তমাবিষ্কৃতং জালমিতি জালমহেন্দ্রযুক্তম্। অগ্নিষ্টোকাদিবদ্বিশেষণস্য পরনিপাতঃ। পার্থশরৈরভিভূতঃ অভবদিতি শেষঃ ॥২৫॥

---

ধনু ছিন্ন হইলে, অশ্বত্থামা বজ্রের তুল্যস্পর্শ একটা পরিঘ গ্রহণ করিয়া তখনই তাহা অর্জ্জুনের উপরে নিক্ষেপ করিলেন ॥২০॥

রাজা! স্বর্ণভূষিত সেই পরিঘটা আসিতে লাগিলে, অর্জ্জুন হাসিতে হাসিতেই যেন তৎক্ষণাৎ তাহা ছেদন করিলেন ॥২১॥

রাজা! তখন বজ্রতাড়িত বিশীর্ণ পর্ব্বতের ন্যায় পরিঘটা অর্জ্জুনের বাণে ছিন্ন হইয়া ভূতলে পতিত হইল ॥২২॥

মহারাজ! তদনন্তর মহারথ অশ্বত্থামা ক্রুদ্ধ হইয়া অর্জ্জুনের উপরে বেগবান্ ঐন্দ্রাস্ত্র নিক্ষেপ করিলেন ॥২৩॥

রাজা! তখন অর্জ্জুন অশ্বত্থামার ইন্দ্রজাল বিস্তৃত হইল দেখিয়া গাণ্ডীব ধারণ করিয়া ইন্দ্রনির্ম্মিত অপর উত্তম অস্ত্রদ্বারা বেগে সেই ইন্দ্রজাল প্রতিহত করিলেন ॥২৪॥

---

(২৪)···গাণ্ডিবমাদদৎ সঃ। ঐন্দ্রং জালং প্রত্যহরৎ···:পি,···গাণ্ডিবমাদদে সঃ···বা সো।

বিগাহ্য তাং পাণ্ডববাণবৃষ্টিং শরৈঃ পরং নাম ততঃ প্রকাশ্য।
শতেন কৃষ্ণং সহসাভ্যবিধ্যত্রিভিঃ শতৈরর্জ্জুনং ক্ষুদ্রকাণাম্ ॥২৬॥
ততোঽর্জ্জুনঃ সায়কানাং শতেন গুরোঃ সুতং মর্ম্মসু নিবিভেদ।
অশ্বাংশ্চ সূতঞ্চ তথা ধনুর্জ্যামবাকিরৎ পশ্যতাং তাবকানাম্ ॥২৭॥
স বিদ্ধা মর্ম্মসু দ্রৌণিং পাণ্ডবঃ পরবীরহা।
সারথিঞ্চাস্য ভল্লেন রথনীড়াদপাতয়ৎ ॥২৮॥
স সংগৃহ্য স্বয়ং বাহান্ কৃষ্ণৌ প্রাচ্ছাদয়চ্ছরৈঃ।
তত্রাদ্ভুতমপশ্যাম দ্রৌণেরাশু পরাক্রমম্ ॥২৯॥
প্রায়চ্ছত্তুরগান্ যচ্চ ফাল্গুনঞ্চাপ্যযোধয়ৎ।
তদস্য সমরে রাজন্! সর্ব্বে যোধা হ্যপূজয়ন্ ॥৩০॥

### ভারতকৌমুদী

বিগাহ্যেতি। বিগাহ্য আলোড্য অপসার্য্যেত্যর্থঃ। নাম স্বসংজ্ঞাম্ ॥২৬॥
তত ইতি। সূতং সারথিম্, ধনুষো জ্যাং গুণম্, অবাকিরৎ বাণৈঃ প্রাহরৎ ॥২৭॥
স ইতি। পরবীরহা বিপক্ষবীরহন্তা। রথস্য নীড়াদুপবেশনস্থানাৎ ॥২৮॥
স ইতি। স দ্রৌণিঃ। বাহান্ অশ্বান্, কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ ॥২৯॥
প্রেতি। প্রায়চ্ছৎ সংযমিতবান্। ফাল্গুনমর্জ্জুনম্। হ্যপূজয়ন্ প্রাশংসন্ ॥৩০॥

---

অর্জ্জুন সেই ইন্দ্রজাল প্রতিহত করিয়া নিকটবর্ত্তী হইয়া বাণদ্বারা ক্ষণকালমধ্যে অশ্বত্থামার রথ আবৃত করিয়া ফেলিলেন। তখন অশ্বত্থামা অর্জ্জুনের বাণে অভিভূত হইলেন ॥২৫॥

পরে অশ্বত্থামা বাণদ্বারা সেই অর্জ্জুনের বাণবৃষ্টি নিবারণপূর্ব্বক নিজের নাম প্রকাশ করিয়া সত্বর একশত ক্ষুদ্রকদ্বারা কৃষ্ণকে এবং তিনশত ক্ষুদ্রকদ্বারা অর্জ্জুনকে বিদ্ধ করিলেন ॥২৬॥

রাজা! তদনন্তর অর্জ্জুন একশত বাণদ্বারা অশ্বত্থামার মর্ম্মস্থান সকল বিদীর্ণ করিলেন এবং আপনার সৈন্যগণের সমক্ষেই অশ্বত্থামার অশ্ব, সারথি ও ধনুর গুণের উপরে বাণক্ষেপ করিলেন ॥২৭॥

বিপক্ষবীরহন্তা অর্জ্জুন অশ্বত্থামার মর্ম্মস্থান সকল বিদ্ধ করিয়া একটা ভল্লদ্বারা তাঁহার সারথিকে রথ হইতে নিপাতিত করিলেন ॥২৮॥

তখন অশ্বত্থামা নিজেই অশ্বগুলিকে ধারণ করিয়া বাণদ্বারা কৃষ্ণ ও অর্জ্জুনকে আবৃত করিলেন। তখন আমরা অশ্বত্থামার অদ্ভুত দ্রুত পরাক্রম দেখিলাম ॥২৯॥

রাজা! অশ্বত্থামা যে অশ্বগুলিকেও সংযত করিতে লাগিলেন এবং অর্জ্জুনকেও

ততঃ প্রহস্য বীভৎসুর্দ্রোণপুত্রস্য সংযুগে।
ক্ষিপ্রং রশ্মীনথাশ্বানাং ক্ষুরৈপ্রৈশ্চিচ্ছিদে জয়ঃ ॥৩১॥
প্রাদ্রবংস্তুরগাস্তে তু শরবেগপ্রপীড়িতাঃ।
ততোঽভূন্নিনদো ঘোরস্তব সৈন্যস্য ভারত! ॥৩২॥
পাণ্ডবাস্তু জয়ং লব্ধা তব সৈন্যং সমাদ্রবন্।
সমন্তান্নিশিতান্ বাণান্ বিমুঞ্চন্তো জয়ৈষিণঃ ॥৩৩॥
পাণ্ডবৈস্তু মহারাজ! ধার্ত্তরাষ্ট্রী মহাচমূঃ।
পুনঃ পুনরথো বীরৈরভঞ্জি জিতকাশিভিঃ ॥৩৪॥
পশ্যতাং তে মহারাজ! পুত্রাণাং চিত্রযোধিনাম্।
শকুনেঃ সৌবলেয়স্য কর্ণস্য চ বিশাংপতে! ॥৩৫॥ (যুগ্মকম্)

## ভারতকৌমুদী

তত ইতি। বীভৎসুরর্জ্জুনঃ। রশ্মীন্ বন্ধনরজ্জূঃ। জয়ো জয়শীলঃ ॥৩১॥
প্রেতি। প্রাদ্রবন্ যথেচ্ছমধাবন্। নিনদ উদ্বেগসূচকঃ কোলাহলঃ ॥৩২॥
পাণ্ডবা ইতি। সমাদ্রবন্ অভ্যধাবন্। সমন্তাৎ সর্বাসু দিক্ষু ॥৩৩॥
পাণ্ডবৈরিতি। অভঞ্জি ভগ্না, জিতেন জয়েন কাশন্তে শোভন্ত ইতি তৈঃ। পশ্যতামিত্যানাদরে ষষ্ঠী। সৌবলেয়স্য সুবলপুত্রস্য ॥৩৪—৩৫॥

---

প্রহার করিতে থাকিলেন, সমস্ত যোদ্ধাই তাঁহার সেই কার্য্যের প্রশংসা করিতে লাগিলেন ॥৩০॥

তাহার পর বিজয়শীল অর্জ্জুন হাস্য করিয়া বহুতর ক্ষুরপ্রদ্বারা সত্বর অশ্বত্থামার অশ্বরজ্জুগুলি কাটিয়া ফেলিলেন ॥৩১॥

ভরতনন্দন! তখন বাণপীড়িত সেই অশ্বগণ ইচ্ছানুসারে ছুটিতে লাগিল। তৎকালে আপনার সৈন্যমধ্যে ভয়ঙ্কর কোলাহল হইতে থাকিল ॥৩২॥

কিন্তু রাজা! জয়াভিলাষী পাণ্ডবেরা জয় লাভ করিয়া সকল দিকে সুধার বাণসমূহ নিক্ষেপ করিতে থাকিয়া আপনার সৈন্যের দিকে ধাবিত হইলেন ॥৩৩॥

নরনাথ মহারাজ! তাহার পর বিচিত্রযোদ্ধা আপনার পুত্রগণ, সুবলপুত্র শকুনি ও কর্ণের সমক্ষেই বীর ও বিজয়শোভী পাণ্ডবেরা বার বার বিশাল কৌরবসৈন্য ভগ্ন করিলেন ॥৩৪—৩৫॥

---

(৩১) যদা চাগ্রস্থত রণে দ্রোণপুত্রেণ ফাল্গুনঃ…পি। (৩২)…শরবেগেন চোদিতাঃ…পি। (৩৩)…তব সৈন্যমুপাদ্রবন্…পি।

বার্য্যমাণা মহাসেনা পুত্রৈস্তব জনেশ্বর!।
নাবাতিষ্ঠত সংগ্রামে পীড্যমানা সমন্ততঃ ॥৩৬॥
ততো যোধৈর্মহারাজ! পলায়দ্ভিঃ সমন্ততঃ।
অভবদ্ব্যাকুলং ভীতং পুত্রাণাং তে মহদ্বলম্ ॥৩৭॥
তিষ্ঠ তিষ্ঠেতি বহুশঃ সূতপুত্রস্য জল্পতঃ।
নাবাতিষ্ঠত সা সেনা বধ্যমানা মহাত্মভিঃ ॥৩৮॥
তথোৎক্রুষ্টং মহারাজ! পাণ্ডবৈর্জিতকাশিভিঃ।
ধার্ত্তরাষ্ট্রবলং দৃষ্ট্বা দ্রবমাণং সমন্ততঃ ॥৩৯॥
ততো দুর্য্যোধনঃ কর্ণমব্রবীৎ প্রণয়াদিব।
পশ্য কর্ণ! যথা সেনা পাণ্ডবৈরর্দ্দিতা ভৃশম্ ॥৪০॥
ত্বয়ি তিষ্ঠতি সংগ্রামাৎ পলায়নপরায়ণা।
এতজ্জ্ঞাত্বা মহাবাহো! কুরু প্রাপ্তমরিন্দম! ॥৪১॥

## ভারতকৌমুদী

বার্য্যেতি। পীড্যমানা পাণ্ডবৈঃ, সমন্ততঃ সর্বাভ্য এব দিগ্ভ্যঃ ॥৩৬॥
তত ইতি। পলায়দ্ভিঃ পলায়মানৈঃ। ব্যাকুলং বিশেষেণ বিহ্বলম্ ॥৩৭॥
তিষ্ঠেতি। জল্পতঃ সূতপুত্রস্য বদতঃ কর্ণমনাদৃত্যেত্যর্থঃ ॥৩৮॥
তথেতি। উৎক্রুষ্টং প্রবলাক্রমণায় উচ্চৈঃ স্ববলমাহূতম্। দ্রবমাণং পলায়মানম্ ॥৩৯॥
তত ইতি। প্রণয়াদিব, বস্তুতস্তু তিরস্কারাদিত্যাশয়ঃ ॥৪০॥

নরনাথ! পাণ্ডবেরা সকল দিক্ হইতে পীড়ন করিতে লাগিলে, আপনার পুত্রেরা বারণ করিতে থাকিলেও সে বিশাল সৈন্য আর যুদ্ধে দাঁড়াইল না ॥৩৬॥

মহারাজ! যোদ্ধারা সকল দিকে পলায়ন করিতে লাগিলে, আপনার পুত্রগণের সেই বিশাল সৈন্য অত্যন্ত ভীত ও বিহ্বল হইয়া পড়িল ॥৩৭॥

তখন 'থাম থাম' বলিয়া কর্ণ বহু নিষেধ করিতে লাগিলেও, মহাত্মা পাণ্ডবেরা বধ করিতেছিলেন বলিয়া সে সৈন্য আর থামিল না ॥৩৮॥

মহারাজ! কৌরবসৈন্য সকল দিকে পলায়ন করিতেছে দেখিয়া বিজয়শোভী পাণ্ডবেরা উচ্চস্বরে আপন সৈন্যগণকে ডাকিতে লাগিলেন ॥৩৯॥

তদনন্তর দুর্য্যোধন প্রণয়পূর্ব্বকই যেন কর্ণকে বলিলেন—'কর্ণ! দেখ—পাণ্ডবেরা কৌরবসৈন্যগণকে গুরুতর পীড়ন করিতেছে ॥৪০॥

(৩৬)…তাড্যমানা সমন্ততঃ—পি। (৩৭)…অভজ্যদ্ব্যাকুলং ভীতম্…পি। (৩৮) তিষ্ঠ তিষ্ঠেতি চ ততঃ…বর্দ্ধ বা সো। (৩৯)…বিক্রুতং বৈ সমন্ততঃ—বর্দ্ধ বা সো। (৪১)… পলায়তি সমন্ততঃ—পি।

সহস্রাণি চ যোধানাং ত্বামেব পুরুষোত্তম ! ।
ক্রোশন্তি সমরে বীর ! দ্রাব্যমাণানি পাণ্ডবৈঃ ॥৪২॥
এতচ্ছ্রুত্বা তু রাধেয়ো দুর্য্যোধনবচো মহৎ ।
মদ্ররাজমিদং বাক্যমব্রবীৎ প্রহসন্নিব ॥৪৩॥
পশ্য মে ভুজয়োর্বীর্য্যমস্ত্রাণাঞ্চ জনেশ্বর ! ।
অদ্য হন্মি রণে সর্বান্ পাঞ্চালান্ পাণ্ডুভিঃ সহ ॥৪৪॥
বাহয়াশ্বান্ নরব্যাঘ্র ! ভদ্রেণৈব ন সংশয়ঃ ।
এবমুক্ত্বা মহারাজ ! সূতপুত্রঃ প্রতাপবান্ ॥৪৫॥
প্রগৃহ্য বিজয়ং বীরো ধনুঃ শ্রেষ্ঠং পুরাতনম্ ।
সজ্যং কৃত্বা মহারাজ ! সংমৃজ্য চ পুনঃ পুনঃ ॥৪৬॥
সন্নিবার্য্য চ যোধান্ স্বান্ সত্যেন শপথেন চ ।
প্রাযোজয়দমেয়াত্মা ভার্গবাস্ত্রং মহাবলঃ ॥৪৭॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

ত্বয়ীতি। পলায়নপরায়ণা জাতা সেনেতি শেষঃ। প্রাগুমুচিতম্ ॥৪১॥
সহস্রাণীতি। ক্রোশন্তি আহ্বয়ন্তি। দ্রাব্যমাণানি পীড্যমানানি ॥৪২॥
এতদিতি। মহৎ প্রশস্তং যুক্তিযুক্তমিত্যর্থঃ। প্রহসন্ কৌতুকাৎ ॥৪৩॥
পশ্যেতি। পাণ্ডুভিঃ পাণ্ডবৈঃ, "রঘূণামন্বয়ং বক্ষ্যে" ইত্যাদিবৎ ॥৪৪॥
বাহয়েতি। বাহয় চালয়। ভদ্রেণ সাধুনা প্রকারেণ। বিজয়ং নাম। সজ্যং সগুণম্। শপথেন বিপক্ষান্ জেষ্যামীতি দিব্যেন। অমেয়াত্মা অজ্ঞেয়স্বভাবঃ ॥৪৫—৪৭॥

মহাবাহু অরিন্দম! তুমি থাকিতে, কৌরবসৈন্য রণস্থল হইতে পলায়ন করিতেছে ইহা বুঝিয়া উপযুক্ত কার্য্য কর ॥৪১॥

পুরুষশ্রেষ্ঠ বীর! পাণ্ডবেরা পীড়ন করিতে থাকায় সহস্র সহস্র যোদ্ধা তোমাকেই আহ্বান করিতেছে' ॥৪২॥

দুর্য্যোধনের এই যুক্তিযুক্ত বাক্য শুনিয়া কর্ণ হাসিতে হাসিতেই যেন শল্যকে এই কথা বলিলেন—॥৪৩॥

'নরনাথ! আপনি আমার বাহুযুগলের ও অস্ত্রের বল দেখুন। আমি আজ যুদ্ধে পাণ্ডবগণের সহিত সমস্ত পাঞ্চালকে সংহার করিব ॥৪৪॥

অতএব নরশ্রেষ্ঠ! আপনি নিঃসংশয়ে ও সমীচীনভাবে অশ্বগুলিকে সঞ্চালন করুন'। মহারাজ! এইরূপ বলিয়া প্রতাপশালী, বীর, অজ্ঞেয়স্বভাব ও মহাবল

(৪২)···সমরে বীরম্···পি। (৪৩)···অব্রবীৎ সূতনন্দনঃ—পি। (৪৭)···যোধান্ সঃ··· বর্দ্ধ বা সো।

ততো রাজন্! সহস্রাণি প্রযুতান্যর্ব্বুদানি চ।
কোটিশশ্চ শরাস্তীক্ষ্ণা নিরগচ্ছন্ মহামৃধে ॥৪৮॥
জ্বলিতৈস্তৈঃ শরৈর্ঘোরৈঃ কঙ্কবর্হিণবাজিতৈঃ।
সংছন্না পাণ্ডবী সেনা ন প্রাজ্ঞায়ত কিঞ্চন ॥৪৯॥
হাহাকারো মহানাসীৎ পাঞ্চালানাং বিশাংপতে!।
পীড়িতানাং বলবতা ভার্গবাস্ত্রেণ সংযুগে ॥৫০॥
নিপতদ্ভির্গজৈ রাজন্! অশ্বৈশ্চাপি সহস্রশঃ।
রথৈশ্চাপি মহারাজ! নরৈশ্চাপি সমন্ততঃ ॥৫১॥
প্রাকম্পত মহী রাজন্! নিহতৈস্তৈস্ততস্ততঃ।
ব্যাকুলং সর্বমভবৎ পাণ্ডবানাং মহদ্বলম্ ॥৫২॥ (যুগ্মকম্)
কর্ণস্ত্বেকো যুধাং শ্রেষ্ঠো বিধূম ইব পাবকঃ।
দহন্ শত্রূন্ নরব্যাঘ্র! শুশুভে স পরন্তপঃ ॥৫৩॥

ভারতকৌমুদী

তত ইতি। সংখ্যানির্দ্দেশো বহুত্বমাত্রজ্ঞাপনার্থঃ। নিরগচ্ছন্ ততো ভার্গবাস্ত্রাৎ ॥৪৮॥
জ্বলিতৈরিতি। কঙ্কবর্হিণয়োঃ পক্ষিণোর্বাজাঃ পক্ষা এষু জাতা ইতি তৈঃ ॥৪৯॥
হাহেতি। পাঞ্চালপদং পাণ্ডবসৈন্যানামপ্যুপলক্ষণম্ ॥৫০॥
নীতি। সমন্ততঃ সর্বাসু দিক্ষু। ব্যাকুলং বিশেষেণ বিহ্বলম্ ॥৫১—৫২॥
কর্ণ ইতি। যুধ্যন্ত ইতি যুধো যোদ্ধারস্তেষাম্, বিধূমো ধূমশূন্যঃ ॥৫৩॥

কর্ণ শ্রেষ্ঠ ও পুরাতন ‘বিজয়-’নামক ধনু ধারণ, তাহাতে গুণারোপণ, বার বার তাহা মার্জন এবং সত্য শপথদ্বারা যোদ্ধাদিগকে বারণ করিয়া ভার্গবাস্ত্র প্রয়োগ করিলেন ॥৪৫—৪৭॥

রাজা! তাহার পর রণস্থলে সেই ভার্গবাস্ত্র হইতে সহস্র সহস্র, অযুত অযুত, অর্বুদ অর্বুদ ও কোটি কোটি তীক্ষ্ণ বাণ নির্গত হইতে লাগিল ॥৪৮॥

জ্বলিত, ভয়ঙ্কর এবং কঙ্ক (হাড়গিলা) ও ময়ূরের পক্ষযুক্ত সেই বাণসমূহে পাণ্ডবসৈন্য আবৃত হইয়া গেল; তখন আর কিছুই জানা গেল না ॥৪৯॥

নরনাথ! ক্রমে প্রবল ভার্গবাস্ত্রে পীড়িত পাঞ্চাল ও পাণ্ডবসৈন্যমধ্যে বিশাল হাহাকার হইতে লাগিল ॥৫০॥

মহারাজ! সকল দিকে নিহত সহস্র সহস্র হস্তী, অশ্ব, রথ ও পদাতি পতিত হইতে থাকায় সমরভূমি কম্পিত হইতে থাকিল। রাজা! এইভাবে বিশাল সমগ্র পাণ্ডবসৈন্যই অত্যন্ত আকুল হইয়া পড়িল ॥৫১—৫২॥

তে বধ্যমানাঃ কর্ণেন পাঞ্চালাশ্চেদিভিঃ সহ।
তত্র তত্র ব্যমুহ্যন্ত বনদাহে যথা দ্বিপাঃ ॥৫৪॥
চুক্রুশুশ্চ নরব্যাঘ্র! যথা ব্যাঘ্রা নরোত্তমাঃ।
তেষাস্তু ক্রোশতামাসীদ্ভীতানাং রণমূর্দ্ধনি ॥৫৫॥
ধাবতাঞ্চ দিশো রাজন্! ত্রস্তানাঞ্চ সমন্ততঃ।
আর্ত্তনাদো মহাংস্তত্র ভূতানামিব সংপ্লবে ॥৫৬॥ (যুগ্মকম্)
বধ্যমানাংস্তু তান্ দৃষ্ট্বা সূতপুত্রেণ মারিষ!।
বিত্রেসুঃ সর্বভূতানি তির্য্যগ্‌যোনিগতান্যপি ॥৫৭॥
তে বধ্যমানাঃ সমরে সূতপুত্রেণ সৃঞ্জয়াঃ।
অর্জ্জুনং বাসুদেবঞ্চ ক্রোশন্তি স্ম মুহুর্মুহুঃ ॥৫৮॥
প্রেতরাজপুরে যদ্বৎ প্রেতরাজং বিচেতসঃ।
শ্রুত্বা তু নিনদং তেষাং বধ্যতাং কর্ণসায়কৈঃ ॥৫৯॥
অথাব্রবীদ্বাসুদেবং কুন্তীপুত্রো ধনঞ্জয়ঃ।
ভার্গবাস্ত্রং মহাঘোরং দৃষ্ট্বা তত্র সমীরিতম্ ॥৬০॥ (বিশেষকম্)

## ভারতকৌমুদী

ত ইতি। ব্যমুহ্যন্ত বিশেষেণ কর্ত্তব্যমূঢ়া অভবন্। দ্বিপা গজাঃ ॥৫৪॥

চুক্রুশুরিতি। চুক্রুশুরাত্মীয়ানাহ্বয়ন্তি স্ম। ভূতানাং প্রাণিনাম্, সংপ্লবে প্রলয়ে ॥৫৫-৫৬॥

বধ্যেতি। বিত্রেসুর্বিশেষেণ ভীতানি, তির্য্যগ্‌যোনিগতানি মনুষ্যেতরাণি ॥৫৭॥

ত ইতি। সৃঞ্জয়পদং পাণ্ডবসৈন্যমাত্রোপলক্ষণম্। ক্রোশন্তি আহ্বয়ন্তি। প্রেতরাজপুরে

কিন্তু নরশ্রেষ্ঠ! যোদ্ধৃপ্রধান ও শত্রুসন্তাপক একমাত্র কর্ণই শত্রুগণকে দগ্ধ করিতে থাকিয়া ধূমশূন্য অগ্নির ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥৫৩॥

কর্ণ বধ করিতে লাগিলে, বনদাহের সময়ে হস্তিগণের ন্যায় চেদি ও পাঞ্চাল-সৈন্যেরা নানাস্থানে কর্ত্তব্যবিমূঢ় হইয়া পড়িল ॥৫৪॥

নরশ্রেষ্ঠ! ব্যাঘ্রের ন্যায় নরশ্রেষ্ঠেরা আত্মীয়গণকে আহ্বান করিতে লাগিলেন। তখন ভীত, রণস্থলে নানাদিকে ধাবিত ও উদ্বিগ্ন হইয়া আহ্বান করিতে লাগিলে, প্রলয়কালের ন্যায় তাঁহাদের মধ্যে বিশাল আর্ত্তনাদ উঠিল ॥৫৫—৫৬॥

মাননীয় রাজা! কর্ণ তাহাদিগকে বধ করিতেছেন দেখিয়া মনুষ্যভিন্ন সমস্ত প্রাণীও অত্যন্তভীত হইয়া পড়িল ॥৫৭॥

(৫৫)···যথোৎসাহং নরোত্তমাঃ···ক্রোশতাং ভীমঃ···পি। (৫৮)···ব্যাক্রোশন্ত মুহুর্মুহুঃ—পি,···ক্রোশন্তি চ মুহুর্মুহুঃ—বাঁ সো।

পশ্য কৃষ্ণ! মহাবাহো! ভার্গবাস্ত্রস্য বিক্রমম্।
নৈতদস্ত্রং হি সমরে শক্যং হন্তুং কথঞ্চন ॥৬১॥
সূতপুত্রঞ্চ সংরব্ধং পশ্য কৃষ্ণ! মহারণে।
অন্তকপ্রতিমং বীর্য্যে কুর্ব্বাণং কর্ম্ম দারুণম্ ॥৬২॥
অভীক্ষ্ণং চোদয়ন্নশ্বান্ প্রেক্ষতে মাং মুহুর্ম্মুহুঃ।
ন চ শক্ষ্যামি সমরে কর্ণস্য প্রপলায়িতুম্ ॥৬৩॥
জীবন্ প্রাপ্নোতি পুরুষঃ সংখ্যে জয়পরাজয়ৌ।
মৃতস্য তু হৃষীকেশ! বধ এব কুতোঽজয়ঃ ॥৬৪॥

ভারতকৌমুদী

যমালয়ে। বিচেতসো যমভৃত্যপ্রহারেণ বিষণ্ণচিত্তাঃ। বধ্যতাং বধ্যমানানাম্। সমীরিতং ক্ষিপ্তম্ ॥৫৮—৬০॥

পশ্যেতি। শক্যং ময়া, প্রত্যস্ত্রানভিজ্ঞানাত্তদভাবাদ্বেতি ভাবঃ ॥৬১॥

সূতেতি। সংরব্ধং ক্রুদ্ধম্। অন্তকপ্রতিমং যমতুল্যম্ ॥৬২॥

অভীক্ষ্ণমিতি। অভীক্ষ্ণং পুনঃ পুনঃ, চোদয়ন্ প্রেরয়ন্। ন চ শক্ষ্যামি অনিয়মাৎ ॥৬৩॥

ভারতভাবদীপঃ

দ্রৌণিরিতি ॥১—১০॥ দ্রোণেঃ সম্বন্ধিনো রথিনঃ শরৈরপহৃতান্ দদৃশুরিত্যুত্তরশ্লোকেন সম্বন্ধঃ। লোকা ইতি শেষঃ ॥১১—৬২॥ কর্ণং প্রতি লক্ষ্যীকৃত্য পলায়িতুং ন পশ্যামি নিষিদ্ধত্বাৎ ॥৬৩—৭০॥

ইতি কর্ণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে উনপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৪৯॥

---

কর্ণ যুদ্ধে বধ করিতে লাগিলে, যমালয়ে যমভৃত্যগণের প্রহারে বিষণ্ণচিত্ত প্রাণীরা যেমন যমরাজকে আহ্বান করে, সেইরূপ পাণ্ডবসৈন্যেরা মুহুর্ম্মুহু কৃষ্ণ ও অর্জ্জুনকে আহ্বান করিতে লাগিল। ক্রমে কর্ণবাণে বধ্যমান পাণ্ডসৈন্যগণের আর্ত্তনাদ শুনিয়া এবং কর্ণনিক্ষিপ্ত মহাভীষণ ভার্গবাস্ত্র দেখিয়া কুন্তীনন্দন অর্জ্জুন কৃষ্ণকে বলিলেন—॥৫৮—৬০॥

'মহাবাহু কৃষ্ণ! ভার্গবাস্ত্রের বিক্রম দেখ; এ অস্ত্র কোন প্রকারেই আমি প্রতিহত করিতে সমর্থ নহি ॥৬১॥

কৃষ্ণ! দেখ—যমের তুল্য বলবান্ কর্ণ ক্রুদ্ধ হইয়া মহাযুদ্ধে দারুণ কার্য্য করিতেছেন ॥৬২॥

অনবরত অশ্বচালনা করিতে থাকিয়া আমার প্রতি মুহুর্ম্মুহু দৃষ্টিপাত করিতেছেন। অথ চ আমি কর্ণের যুদ্ধে পলায়ন করিতেও পারিব না ॥৬৩॥

---

(৬৩)…প্রেক্ষতেঽসৌ…পি।

এবমুক্তস্তু পার্থেন কৃষ্ণো মতিমতাং বরঃ।
ধনঞ্জয়মুবাচেদং প্রাপ্তকালমরিন্দমঃ ॥৬৫॥
কর্ণেন হি দৃঢ়ং রাজা কুন্তীপুত্রঃ পরিক্ষতঃ।
তং দৃষ্ট্বাশ্বাস্য চ পুনঃ কর্ণং পার্থ! বধিষ্যসি ॥৬৬॥
ততো জনার্দ্দনঃ প্রায়াদ্দ্রষ্টুমিচ্ছন্ যুধিষ্ঠিরম্।
শ্রমেণ গ্রাহয়িষ্যংশ্চ কর্ণং যুদ্ধে বিশাংপতে! ॥৬৭॥
ততো ধনঞ্জয়ো দ্রষ্টুং রাজানং বাণপীড়িতম্।
রথেন প্রযযৌ ক্ষিপ্রং সংগ্রামাৎ কেশবাজ্ঞয়া ॥৬৮॥

ভারতকৌমুদী

অথ পলায়নাভাবে যদি মৃত্যুঃ স্যাদিত্যাহ জীবন্নিতি। অজয়ঃ পরাজয়ঃ। জীবনসত্ত্ব এব পরাজয়নিয়মাৎ তদপেক্ষয়া চ মৃত্যোঃ সর্বথা শ্রেয়স্ত্বাদ্‌যুদ্ধমেব করিষ্যামি ন পলায়নমিতি ভাবঃ ॥৬৪॥

এবমিতি। প্রাপ্তকালং তৎকালোচিতম্ ॥৬৫॥

প্রকারান্তরেণ পলায়নং সাধয়িতুমাহ কর্ণেনেতি। পরিক্ষতঃ অস্ত্রাঘাতেন ॥৬৬॥

তত ইতি। কর্ণং শ্রমেণ গ্রাহয়িষ্যন্ যোজয়িষ্যন্ পরিশ্রান্তং করিষ্যন্নিত্যর্থঃ। পরিশ্রান্তং কর্ণং জেষ্যসীত্যভিধানে অর্জ্জুনঃ স্বস্যাত্মনঃ কাপুরুষতাং মন্যমানস্তদানীমেব কর্ণেন সহ যোদ্ধুং প্রবর্ত্তেত। তদা চ জয়াশঙ্কেতি কৃষ্ণোঽর্জ্জুনায় তমর্থং নোক্তবানিত্যবধেয়ম্ ॥৬৭॥

তত ইতি। রাজানং যুধিষ্ঠিরম্। সংগ্রামাৎ রণস্থলাৎ ॥৬৮॥

হৃষীকেশ! মানুষ জীবিত থাকিয়াই যুদ্ধে জয় বা পরাজয় লাভ করে; কিন্তু মৃত ব্যক্তির বধই হয়, পরাজয় হইবে কি করিয়া' ॥৬৪॥

অর্জ্জুন এইরূপ বলিলে, শত্রুদমন ও বুদ্ধিশালিশ্রেষ্ঠ কৃষ্ণ অর্জ্জুনের নিকট এইরূপ তৎকালোচিত কথা বলিলেন—॥৬৫॥

'অর্জ্জুন! কর্ণ যুধিষ্ঠিরকে গুরুতর ক্ষত-বিক্ষত করিয়াছে। সুতরাং তুমি তাঁহার সহিত সাক্ষাৎ করিয়া এবং তাঁহাকে আশ্বাস দিয়া পুনরায় আসিয়া কর্ণকে বধ করিবে' ॥৬৬॥

নরনাথ! কৃষ্ণ এই কথা কহিয়া যুদ্ধে কর্ণকে পরিশ্রান্ত করিবেন বলিয়া যুধিষ্ঠিরের সহিত সাক্ষাৎ করিবার ছলে প্রস্থান করিলেন ॥৬৭॥

তাহার পর অর্জ্জুন কৃষ্ণের আদেশ অনুসারে বাণপীড়িত যুধিষ্ঠিরকে দেখিবার জন্য রথারোহণে সত্বর রণস্থল হইতে গমন করিলেন ॥৬৮॥

---

(৬৫)···মতিমতাং বরম্···বর্দ্ধ বা সো।

গচ্ছন্নেব তু কৌন্তেয়ো ধর্ম্মরাজদিদৃক্ষয়া।
সৈন্যমালোকয়ামাস নাপশ্যত্তত্র চাগ্রজম্ ॥৬৯॥
যুদ্ধং কৃত্বা তু কৌন্তেয়ো দ্রোণপুত্রেণ ভারত!।
দুঃসহং বজ্রিণাপ্যাজৌ পরাজিত্য গুরোঃ সুতম্ ॥৭০॥ (যুগ্মকম্)

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি সঙ্কুলযুদ্ধে ঊনপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

———:-০-:———

## পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ।

———:-০-:———

সঞ্জয় উবাচ।
দ্রৌণিং পরিত্যজ্য ততোঽগ্রধন্বা কৃত্বা মহদ্দুষ্করং শূরকর্ম্ম।
আলোকয়ামাস ততঃ স্বসৈন্যং ধনঞ্জয়ঃ শত্রুভিরপ্রধৃষ্যঃ ॥১॥

### ভারতকৌমুদী

গচ্ছন্নিতি। অগ্রজং যুধিষ্ঠিরম্। দ্রোণপুত্রেণ প্রতিবন্ধকেন ॥৬৯—৭০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

———:-০-:———

দ্রৌণিমিতি। অগ্রং শ্রেষ্ঠং ধনুর্যস্য সঃ। অপ্রধৃষ্যঃ অজয্যঃ ॥১॥

---

ভরতনন্দন! অর্জ্জুন যুধিষ্ঠিরকে দেখিবার ইচ্ছায় যাইতে লাগিলে, অশ্বত্থামা আসিয়া বাধা দিলেন; তখন অর্জুন তাঁহার সহিত ইন্দ্রেরও অসহ্য যুদ্ধ করিয়া এবং তাঁহাকে পরাজয় করিয়া যাইতে থাকিয়া কেবল সৈন্যগণকেই দেখিতে লাগিলেন, কিন্তু যুধিষ্ঠিরকে দেখিতে পাইলেন না' ॥৬৯—৭০॥

——:*:——

সঞ্জয় বলিলেন—'মহারাজ! তাহার পর উত্তমধনুর্দ্ধারী ও শত্রুগণের অজেয় অর্জুন অন্যের দুষ্কর মহাবীরের কার্য্য করিয়া অশ্বত্থামাকে পরিত্যাগপূর্ব্বক যাইয়া আপন সৈন্য দর্শন করিলেন ॥১॥

---

(৭০)···দুঃসহং বজ্রিণা সংখ্যে···বর্দ্ধ বা সো। * '···চতুঃষষ্টিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ বা সো। (১) দ্রৌণিং পরাজিত্য···পি বর্দ্ধ,···দুষ্করমার্য্যকর্ম্ম···পি।

স যুধ্যমানান্ পৃতনামুখস্থান্ যোধান্ শূরো হর্ষয়ন্ সব্যসাচী।
পূর্ব্বাবদানৈঃ প্রথিতৈঃ প্রশস্য স্থিরাংশ্চকারাত্মরথাননীকে ॥২॥
অপশ্যমানস্তু কিরীটমালী যুধিষ্ঠিরং ভ্রাতরমাজমীঢ়ম্।
উবাচ ভীমং তরসাভ্যুপেত্য রাজ্ঞঃ প্রবৃত্তিং বদ কুত্র রাজা ॥৩॥

ভীমসেন উবাচ।

অপযাত ইতো রাজা ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ।
কর্ণবাণাভিতপ্তাঙ্গো যদি জীবেৎ কথঞ্চন ॥৪॥

অর্জ্জুন উবাচ।

তস্মাদ্ভবান্ শীঘ্রমিতঃ প্রয়াতু রাজ্ঞঃ প্রবৃত্ত্যৈ কুরুসত্তমস্য।
নূনং স বিদ্ধোঽতিভৃশং পৃষৎকৈঃ কর্ণেন রাজা শিবিরং গতোঽসৌ ॥৫॥

### ভারতকৌমুদী

স ইতি। পৃতনামুখস্থান্ সেনাগ্রস্থিতান্। পূর্ব্বাবদানৈঃ পূর্ব্বকৃতকার্য্যৈঃ। অনীকে সৈন্যে ॥২॥

অপশ্যেতি। আজমীঢ়ম্ অজমীঢ়বংশজাতম্। তরসা বেগেন, প্রবৃত্তিং বৃত্তান্তম্ ॥৩॥

অপেতি। কর্ণবাণৈরভিতপ্তানি পীড়িতানি অঙ্গানি যস্য সঃ ॥৪॥

তস্মাদিতি। প্রবৃত্ত্যৈ বৃত্তান্তোপলব্ধয়ে। নূনং ধ্রুবম্। পৃষৎকৈর্ব্বাণৈঃ ॥৫॥

---

তৎকালে স্বপক্ষের রথারোহী যোদ্ধারা সৈন্যের সম্মুখে থাকিয়া যুদ্ধ করিতেছিলেন; বীর অর্জুন তাঁহাদিগকে আনন্দিত করিতে থাকিয়া প্রসিদ্ধ পূর্ব্বকৃত কার্য্যদ্বারা প্রশংসা করিয়া সৈন্যমধ্যে স্থির করিলেন ॥২॥

কিন্তু অর্জুন অজমীঢ়বংশোৎপন্ন ভ্রাতা যুধিষ্ঠিরকে না দেখিয়া সত্বর ভীমের নিকট যাইয়া বলিলেন—'রাজার বৃত্তান্ত বলুন, রাজা কোথায়?' ॥৩॥

ভীম বলিলেন—'ধর্ম্মরাজ রাজা যুধিষ্ঠিরের সমস্ত অঙ্গ কর্ণের বাণে ক্ষত-বিক্ষত হইয়াছে; তাই তিনি এ স্থান হইতে চলিয়া গিয়াছেন; কোন প্রকারে বাঁচিতেও পারেন' ॥৪॥

অর্জুন বলিলেন---'অতএব আপনি সেই কৌরবশ্রেষ্ঠ রাজার বৃত্তান্ত জানিবার জন্য সত্বর এ স্থান হইতে গমন করুন। নিশ্চয়ই তিনি কর্ণের বাণে অত্যন্তবিদ্ধ হইয়া শিবিরে গিয়াছেন ॥৫॥

---

(২)···পূর্ব্বাবদাতৈঃ প্রথিতৈঃ প্রশংসন্···পি, অবুধ্যমানান্···পূর্ব্বপ্রহারৈর্মথিতান্ প্রশংসন্···বর্দ্ধ, স্থিতান্ মহাত্মা-সরথাননেকান্—পি বা সো।

যঃ সংপ্রহারে নিশিতৈঃ পৃষৎকৈর্দ্রোণেন বিদ্ধোঽতিভৃশং তরস্বী।
তস্থৌ স তত্রাপি জয়প্রতীক্ষো দ্রোণোঽপি যাবন্ন হতঃ কিলাসীৎ ॥৬॥
স সংশয়ং গমিতঃ পাণ্ডবাগ্র্যঃ কর্ণেন সংখ্যেঽদ্য মহানুভাবঃ।
জ্ঞাতুং প্রযাহ্যাশু তমদ্য ভীম! স্থাস্যাম্যহং শত্রুগণান্ নিরুধ্য ॥৭॥

ভীমসেন উবাচ।

ত্বমেব জানীহি মহানুভাব! রাজ্ঞঃ প্রবৃত্তিং ভরতর্ষভস্য।
অহং হি যদ্যর্জ্জুন! যামি তত্র বক্ষ্যন্তি মাং ভীত ইতি প্রবীরাঃ ॥৮॥
ততোঽব্রবীদর্জ্জুনো ভীমসেনং সংশপ্তকাঃ প্রত্যনীকস্থিতা মে।
এতানহত্বা তু ময়া ন শক্যমিতোঽপযাতুং রিপুসংঘগোষ্ঠাৎ ॥৯॥
অথাব্রবীদর্জ্জুনং ভীমসেনঃ স্ববীর্য্যমাস্থায় কুরুপ্রবীর!।
সংশপ্তকান্ প্রতিযোৎস্যামি সংখ্যে সর্বানহং যাহি ধনঞ্জয়! ত্বম্ ॥১০॥

ভারতকৌমুদী

য ইতি। সংপ্রহারে যুদ্ধে, পৃষৎকৈর্বাণৈঃ। তরস্বী বলবান্ ॥৬॥
স ইতি। সংশয়ং জীবনসন্দেহম্। মহাননুভাবঃ প্রভাবো যস্য সঃ ॥৭॥
ত্বমিতি। প্রবৃত্তিং বার্ত্তাম্। প্রবীরা উভয়োরেব পক্ষয়োঃ প্রধানবীরাঃ ॥৮॥
তত ইতি। প্রত্যনীকস্থিতাঃ প্রতিপক্ষসৈন্যগতাঃ। রিপুসংঘো গোষ্ঠমিব তস্মাৎ ॥৯॥
অথেতি। স্ববীর্য্যং ন পুনঃ পরবীর্য্যমিত্যাশয়ঃ, আস্থায় আশ্রিত্য ॥১০॥

যুদ্ধে দ্রোণাচার্য্য সুধার বাণসমূহদ্বারা যাঁহাকে অত্যন্ত বিদ্ধ করিয়াছিলেন, সেই বলবান্ যুধিষ্ঠির, তখনও—যেপর্য্যন্ত দ্রোণ নিহত না হইয়াছিলেন, সেই পর্য্যন্ত জয়ের প্রতীক্ষা করিয়া সেই খানেই অবস্থান করিয়াছিলেন ॥৬॥

আজ কর্ণ যুদ্ধে সেই মহানুভাব পাণ্ডবশ্রেষ্ঠকে সংশয়াপন্ন করিয়াছে। অতএব আর্য্য ভীমসেন! আপনি সত্বর তাঁহার সংবাদ জানিবার জন্য গমন করুন; আমি শত্রুগণকে নিরুদ্ধ করিয়া থাকিব' ॥৭॥

ভীমসেন বলিলেন---'মহানুভাব! তুমিই যাইয়া ভরতশ্রেষ্ঠ রাজার বৃত্তান্ত অবগত হও। কারণ, অর্জুন! আমি যদি সেখানে যাই, তাহা হইলে প্রধান বীরেরা আমাকে ভীত বলিবেন' ॥৮॥

তখন অর্জ্জুন ভীমসেনকে বলিলেন—'সংশপ্তকেরা আমার প্রতিপক্ষ হইয়া রহিয়াছে। সুতরাং আমি ইঁহাদিগকে বধ না করিয়া এই শত্রুগণের নিকট হইতে যাইতে পারি না' ॥৯॥

(৬) যঃ সংপ্রহারে নিশি সংপ্রবৃত্তে···পি। (১০)···স্ববীর্য্যমাসাদ্য···বা,···বীর্য্যমাসাদ্য···লো।

সঞ্জয় উবাচ।

তদ্ভীমসেনস্য বচো নিশম্য সুদুর্বচং ভ্রাতুরমিত্রমধ্যে।
দ্রষ্টুং কুরুশ্রেষ্ঠমভিপ্রযাস্যন্ প্রোবাচ বৃষ্ণিপ্রবরং তদানীম্ ॥১১॥

অর্জ্জুন উবাচ।

চোদয়াশ্বান্ হৃষীকেশ! বিহায়ৈনং বলার্ণবম্।
অজাতশত্রুং রাজানং দ্রষ্টুমিচ্ছামি কেশব! ॥১২॥

সঞ্জয় উবাচ।

ততো হয়ান্ সর্বদাশার্হমুখ্যঃ প্রচোদয়ন্ ভীমমুবাচ চেদম্।
নৈতচ্চিত্রং তব কর্ম্মাদ্য ভীম! যাস্যাবহে জহি পার্থারিসংঘান্ ॥১৩॥

---

### ভারতকৌমুদী

তদিতি। অমিত্রাণাং শত্রূণাং মধ্যে, ভ্রাতুর্ভীমসেনস্য, তৎ 'সংশপ্তকান্ প্রতিযোৎস্যামি' ইত্যেবংরূপম্, সুদুর্বচম্ অন্যৈরতীবদুষ্করকথনং বচো নিশম্য, কুরুশ্রেষ্ঠং যুধিষ্ঠিরং দ্রষ্টুমভিপ্রযাস্যন্নর্জ্জুনঃ, তদানীং বৃষ্ণিপ্রবরং কৃষ্ণং প্রোবাচ ॥১১॥

চোদয়েতি। চোদয় প্রেরয়। বলার্ণবং সৈন্যসাগরম্। অজাতশত্রুং যুধিষ্ঠিরম্ ॥১২॥

তত ইতি। সর্বেষু দাশার্হেষু দাশার্হবংশেষু মধ্যে মুখ্যঃ প্রধানঃ কৃষ্ণঃ ॥১৩॥

### ভারতভাবদীপঃ

দ্রৌণিমিতি। ততোঽগ্রধন্বা বিস্তারিতোগ্রচাপঃ ॥১—২॥ উবাচ তং পপ্রচ্ছ ॥৩—৮॥ গোষ্ঠাৎ স্থানাৎ ॥৯—১১॥ ভ্রাতুর্বচঃ শ্রুত্বা তদেব সত্যং বচো নারায়ণং প্রতি কপিধ্বজ

---

তৎপরে ভীমসেন অর্জ্জুনকে বলিলেন—'কুরুপ্রবীর অর্জ্জুন! আমি একাকী নিজের শক্তি অবলম্বন করিয়াই সমস্ত সংশপ্তকের সহিত যুদ্ধ করিব। সুতরাং তুমিই যাও' ॥১০॥

সঞ্জয় কহিলেন—'ভীমসেন যাহা বলিলেন, তাহা অন্যের বলা অত্যন্তদুষ্কর। সুতরাং শত্রুমধ্যে ভ্রাতা ভীমসেনের সেই বাক্য শুনিয়া যুধিষ্ঠিরকে দেখিতে যাইবেন বলিয়া তখন অর্জ্জুন কৃষ্ণকে বলিয়াছিলেন ॥১১॥

অর্জ্জুন বলিলেন—'হৃষীকেশ! তুমি এই সৈন্যসাগর ত্যাগ করিয়া অশ্বগুলিকে সঞ্চালন কর; কেশব! আমি রাজা যুধিষ্ঠিরকে দেখিতে ইচ্ছা করি' ॥১২॥

সঞ্জয় কহিলেন—'তাহার পর কৃষ্ণ অশ্বগণকে চালাইতে থাকিয়া ভীমকে বলিলেন—'পৃথানন্দন মধ্যম পাণ্ডব! আপনার পক্ষে এই কার্য্য আশ্চর্য্য নহে। সুতরাং আমরা যাই, আপনি শত্রুসংহার করিতে থাকুন' ॥১৩॥

---

(১১) অত্র পুস্তকভেদে এব পাঠভেদো দৃশ্যতে। (১৩)…যাস্যাম্যহম্…বর্দ্ধ বা সো।

ততো যযৌ হৃষীকেশো যত্র রাজা যুধিষ্ঠিরঃ।
শীঘ্রাচ্ছীঘ্রতরং রাজন্! বাজিভির্গরুড়োপমৈঃ ॥১৪॥
প্রত্যনীকে ব্যবস্থাপ্য ভীমসেনমরিন্দমম্।
সন্দিশ্য চৈনং রাজেন্দ্র! যুদ্ধং প্রতি বৃকোদরম্ ॥১৫॥ (যুগ্মকম্)
ততস্তু গত্বা পুরুষপ্রবীরৌ রাজানমাসাদ্য শয়ানমেকম্।
রথাদুভৌ প্রত্যবরুহ্য তস্মাদ্ববন্দতুর্ধর্ম্মরাজস্য পাদৌ ॥১৬॥
তং দৃষ্ট্বা পুরুষব্যাঘ্রং ক্ষেমিণং পুরুষর্ষভম্।
মুদাভ্যুপগতৌ কৃষ্ণাবশ্বিনাবিব বাসবম্ ॥১৭॥
তাবভ্যনন্দদ্রাজাপি বিবস্বানশ্বিনাবিব।
হতে মহাসুরে জম্ভে শক্রবিষ্ণূ যথা গুরুঃ ॥১৮॥

---

ভারতকৌমুদী

তত ইতি। গরুড়োপমৈর্বেগে। প্রত্যনীকে বিপক্ষপ্রতিপক্ষসৈন্যে। সন্দিশ্য কর্ত্তব্যম্ ॥১৪—১৫॥

তত ইতি। পুরুষপ্রবীরৌ কৃষ্ণার্জ্জুনৌ, আসাদ্য প্রাপ্য অবলোক্যেত্যর্থঃ ॥১৬॥

তমিতি। পুরুষব্যাঘ্রং ব্যাঘ্রবত্তেজস্বিনম্, ক্ষেমিণং কুশলিনম্। কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ ॥১৭॥

তাবিতি। অশ্বিনৌ অশ্বিনীকুমারদ্বয়ম্। জম্ভে তদাখ্যে, গুরুর্বৃহস্পতিঃ ॥১৮॥

---

রাজশ্রেষ্ঠ রাজা! তাহার পর কৃষ্ণ—শত্রুদমনকারী ভীমসেনকে বিপক্ষের প্রতিপক্ষে এবং তাঁহার প্রতি যুদ্ধের কর্ত্তব্য নির্দ্দেশ করিয়া—যেখানে রাজা যুধিষ্ঠির ছিলেন, সেই দিকে গরুড়ের তুল্য বেগবান্ অশ্বগণের গুণে শীঘ্র অপেক্ষাও শীঘ্রতর গমন করিতে লাগিলেন ॥১৪—১৫॥

তাহার পর পুরুষপ্রবীর কৃষ্ণ ও অর্জ্জুন যাইয়া একাকী শয়িত যুধিষ্ঠিরকে দেখিয়া দুই জনেই সেই রথ হইতে নামিয়া তাঁহার চরণযুগলে নমস্কার করিলেন ॥১৬॥

পুরুষশ্রেষ্ঠ ও ব্যাঘ্রের ন্যায় তেজস্বী যুধিষ্ঠিরকে কুশলী দেখিয়া, অশ্বিনীকুমারেরা যেমন ইন্দ্রের নিকট উপস্থিত হন, সেইরূপ কৃষ্ণ ও অর্জ্জুন আনন্দে যুধিষ্ঠিরের নিকট উপস্থিত হইলেন (দাঁড়াইলেন) ॥১৭॥

ক্রমে সূর্য্য যেমন অশ্বিনীকুমারদ্বয়কে অভিনন্দিত করেন, এবং মহাসুর জম্ভ নিহত হইলে বৃহস্পতি যেমন ইন্দ্র ও বিষ্ণুকে অভিনন্দিত করিয়াছিলেন, সেইরূপ যুধিষ্ঠিরও কৃষ্ণ এবং অর্জ্জুনকে অভিনন্দিত করিলেন ॥১৮॥

(১৭)…অশ্বিনাবিব ভাস্করম্—পি।

মন্যমানো হতং কর্ণং ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ।
হর্ষগদ্‌গদয়া বাচা প্রীতঃ প্রাহ পরন্তপঃ ॥১৯॥

যুধিষ্ঠির উবাচ।

স্বাগতং দেবকীমাতঃ! স্বাগতং তে ধনঞ্জয়!।
প্রিয়ং মে দর্শনং গাঢ়ং যুবয়োরচ্যুতার্জ্জুনৌ! ॥২০॥
অক্ষতাভ্যামরিষ্টাভ্যাং হতঃ কর্ণো মহারথঃ।
আশীবিষসমং যুদ্ধে সর্বশস্ত্রবিশারদম্ ॥২১॥
অগ্রগং ধার্ত্তরাষ্ট্রাণাং সর্বেষাং শর্ম্ম বর্ম্ম চ।
রক্ষিতং বৃষসেনেন সুষেণেন চ ধন্বিনা ॥২২॥
অনুজ্ঞাতং মহাবীর্য্যং রামেণাস্ত্রে সুদুর্জয়ম্।
মুখ্যং সর্বস্য লোকস্য রথিনং লোকবিশ্রুতম্ ॥২৩॥
ত্রাতারং ধার্ত্তরাষ্ট্রাণাং গন্তারং বাহিনীমুখে।
হন্তারং পরসৈন্যানামমিত্রগণমর্দ্দনম্ ॥২৪॥

ভারতকৌমুদী

মন্যেতি। হর্ষেণ গদ্‌গদা অস্পষ্টা তয়া ॥১৯॥

স্বাগতমিতি। সুখেন আগতং কিমিতি কাকুঃ, দেবকী মাতা যস্য সঃ ॥২০॥

অক্ষতাভ্যামিতি। ন বিদ্যতে রিষ্টমমঙ্গলং যয়োস্তাভ্যাম্। আশীবিষসমং সর্পবত্তেজস্বিনম্। শর্ম্ম সুখং সুখজনকম, বর্ম্ম বর্ম্মবদ্রক্ষকম্। বৃষসেনসুষেণৌ কর্ণপুত্রৌ। রামেণ জামদগ্ন্যেন,

ভারতভাবদীপঃ

উবাচেত্যন্বয়ঃ ॥১২—১৪॥ প্রত্যনীকে শত্রুসৈন্যসমীপে ॥১৫—১৯॥ ভো অচ্যুতার্জ্জুনৌ! যুবয়োর্দর্শনং মে গাঢ়ং প্রিয়ম্, কুশলমিতি পাঠে যুবয়োঃ কুশলং যত্তম্মে গাঢ়ং প্রিয়মিতি যোজ্যম্ ॥২০॥ অরিষ্টাভ্যাং শুভাভ্যাম্ ॥২১—২২॥ অনুজ্ঞাতমনুগৃহীতম্ ॥২৩—২৫॥

তদনন্তর শত্রুসন্তাপক ধর্ম্মরাজ যুধিষ্ঠির কর্ণকে নিহত মনে করিয়া আনন্দিত হইয়া হর্ষগদ্‌গদবাক্যে বলিতে লাগিলেন ॥১৯॥

যুধিষ্ঠির বলিলেন—'কৃষ্ণ! সুখে আসিয়াছ ত? অর্জ্জুন! তোমারও সুখে আগমন হইয়াছে ত? কৃষ্ণ! অর্জ্জুন! তোমাদের দর্শন আমার বড়ই প্রীতিকর ॥২০॥

তোমরা অক্ষতদেহে ও নির্বিঘ্নে মহারথ কর্ণকে বধ করিয়াছ ত? যিনি যুদ্ধে সর্পের ন্যায় তেজস্বী, সর্ব্বশস্ত্রবিশারদ এবং সমস্ত ধার্ত্তরাষ্ট্রের অগ্রগামী, সুখজনক ও

(১৯) ইতঃ পরম্ '…পঞ্চষষ্টিতমোঽধ্যায়ঃ' পি বঙ্গ বৰ্দ্ধ বা সো। বহবশ্চ পাঠভেদাঃ পি বা সো। (২৩)…রামেণাস্ত্রেণ দুর্জয়ম্…পি।

দুর্য্যোধনহিতে যুক্তমস্মদ্দুঃখায় চোদ্যতম্।
অপ্রধৃষ্যং মহাযুদ্ধে দেবৈরপি সবাসবৈঃ ॥২৫॥
অনলানিলয়োস্তুল্যং তেজসা চ বলেন চ।
পাতালমিব গম্ভীরং সুহৃদাং নন্দিবর্দ্ধনম্ ॥২৬॥
অন্তকাভমমিত্রাণাং হত্বা কর্ণং মহাহবে।
দিষ্ট্যা যুবামনুপ্রাপ্তৌ জিত্বাসুরমিবামরৌ ॥২৭॥ (কুলকম্)
ঘোরং যুদ্ধমদীনেন ময়া হ্যদ্যাচ্যুতার্জ্জুনৌ!।
কৃতং তেনান্তকেনেব প্রজাঃ সর্বা জিঘাংসতা ॥২৮॥
তেন কেতুশ্চ মে চ্ছিন্নো নিহতৌ পার্ষ্ণিসারথী।
হতবাহস্ততশ্চাস্মি যুযুধানস্য পশ্যতঃ ॥২৯॥
ধৃষ্টদ্যুম্নস্য যময়োর্বীরস্য চ শিখণ্ডিনঃ।
পশ্যতাং দ্রৌপদেয়ানাং পাঞ্চালানাঞ্চ সর্বশঃ ॥৩০॥ (যুগ্মকম্)

---

## ভারতকৌমুদী

মহাবীর্য্যমস্ত্রে চ সুদুর্জ্জয়মনুজ্ঞাতং মহাবীর্য্যঃ অস্ত্রে চ সুদুর্জয়ো ভবেত্যনুমতমিত্যর্থঃ। মুখ্যং প্রধানম্। ত্রাতারং রক্ষকম্। যুক্তং নিরতম্। সবাসবৈঃ সেন্দ্রৈঃ। গম্ভীরং দুরবগাহ-স্বভাবম্, নন্দিবর্দ্ধনমানন্দবর্দ্ধকম্। অমিত্রাণাং শত্রূণাং সম্বন্ধে, অন্তকাভং যমতুল্যম্। দিষ্ট্যা ভাগ্যেন, অনুপ্রাপ্তৌ অত্রাগতৌ, অসুরং জিত্বা অমরাবিব ॥২১—২৭॥

ঘোরমিতি। হে অচ্যুতার্জ্জুনৌ! সর্বাঃ প্রজা জনান্, জিঘাংসতা হন্তুমিচ্ছতা, অন্তকেন যমেনেব, তেন কর্ণেন, অদ্য অদীনেন অকাতরেণ ময়া সহ, ঘোরং যুদ্ধং কৃতম্ ॥২৮॥

---

বর্ম্মের ন্যায় রক্ষক ছিলেন; ধনুর্দ্ধর বৃষসেন ও সুষেণ যাঁহাকে রক্ষা করিতেন; 'মহাবল ও অস্ত্রে অতিদুর্জ্জয় হও' বলিয়া পরশুরাম যাঁহাকে অনুমতি দিয়াছিলেন; যিনি ধার্ত্তরাষ্ট্রগণের রক্ষক, সৈন্যসম্মুখগামী, বিপক্ষসৈন্যহন্তা ও শত্রুগণমর্দ্দক ছিলেন; যিনি দুর্য্যোধনের হিতে নিরত ও আমাদের অনিষ্ট জন্মাইতে উদ্যত থাকিতেন; আর যিনি মহাযুদ্ধে ইন্দ্রের সহিত দেবগণেরও অজেয়, তেজে অগ্নির তুল্য, বলে বায়ুর সমান, গাম্ভীর্য্যে পাতালের সদৃশ, বন্ধুবর্গের আনন্দবর্দ্ধক ও শত্রু-গণের পক্ষে যমের ন্যায় ছিলেন; তোমরা ভাগ্যবশতঃ মহাযুদ্ধে সেই কর্ণকে বধ করিয়া অসুরবিজয়ী দুইটী দেবতার ন্যায় এখানে আসিয়াছ! ॥২১—২৭॥

কৃষ্ণ! অর্জ্জুন! সর্ব্বলোকজিঘাংসু যমের ন্যায় সেই কর্ণ আজ আমার সহিত ভয়ঙ্কর যুদ্ধ করিয়াছিলেন; আমি কিন্তু তাহাতে কাতর হই নাই ॥২৮॥

---

(২৮)…কুপিতেনান্তকেনেব…পি।

এতান্ জিত্বা মহাবীর্য্যঃ কর্ণঃ শক্রগণান্ বহূন্।
জিতবান্ মাং মহাবাহো! যতমানং মহারণে ॥৩১॥
অনুসৃত্য চ মাং যুদ্ধে পরুষাণ্যুক্তবান্ বহু।
তত্র তত্র যুধাং শ্রেষ্ঠঃ পরিভূয় ন সংশয়ঃ ॥৩২॥
ভীমসেনপ্রভাবাত্তু যজ্জীবামি ধনঞ্জয়!।
বহুনাত্র কিমুক্তেন নাহং তৎ সোঢ়ুমুৎসহে ॥৩৩॥
ত্রয়োদশাহং বর্ষাণি যস্মাদ্ভীতো ধনঞ্জয়!।
ন স্ম নিদ্রাং লভে রাত্রৌ ন চাহনি সুখং কচিৎ ॥৩৪॥
তস্য দ্বেষেণ সংযুক্তঃ পরিদহ্যে ধনঞ্জয়!।
আত্মনো মরণে যাতো বার্দ্ধ্রীণস ইব দ্বিজঃ ॥৩৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তেনেতি। তেন কর্ণেন, কেতুধ্বর্জঃ। পার্ষ্ণিসারথী পশ্চাদ্বর্ত্তিনৌ সারথী। হতা বাহা অশ্বা যস্য সঃ। যুযুধানস্য সাত্যকেঃ। যময়োর্নকুলসহদেবয়োঃ ॥২৯—৩০॥

এতানিতি। এতান্ যুযুধানাদীন্। শক্রগণানপরানপি। যতমানং জয়ে ॥৩১॥

অন্বিতি। পরুষাণি নিষ্ঠুরবচনানি। যুধাং শ্রেষ্ঠঃ কর্ণঃ, পরিভূয় তিরস্কৃত্য ॥৩২॥

ভীমেতি। তৎ জীবনম্, উৎসহে শক্নোমি, অপমানেন দুর্ব্বহভাররূপত্বাৎ ॥৩৩॥

ত্রয়োদশেতি। যস্মাৎ কর্ণাৎ। দ্বেষেণ দ্বেষানলেন। যাতো বলিস্থানমিব রণস্থলম্, বার্দ্ধ্রীণসো নাম দ্বিজঃ পক্ষীব। তথা চ কালিকাপুরাণে ষট্‌ষষ্টিতমাধ্যায়ে—"নীলগ্রীবো রক্তশীর্ষঃ কৃষ্ণপাদঃ সিতচ্ছদঃ। বার্দ্ধ্রীণসঃ স্যাৎ পক্ষীশো মম বিষ্ণোরতিপ্রিয়ঃ॥ রোহিতস্য তু মৎস্যস্য মাংসৈর্বার্দ্ধ্রীণসস্য চ। তৃপ্তিমাপ্নোতি বর্ষাণাং শতানি ত্রীণি মৎপ্রিয়া॥" ॥৩৪—৩৫॥

বীর সাত্যকি, ধৃষ্টদ্যুম্ন, নকুল, সহদেব, শিখণ্ডী, দ্রৌপদীর পুত্রগণ ও সমস্ত পাঞ্চালগণের সমক্ষেই সেই কর্ণ আমার ধ্বজচ্ছেদন, পৃষ্ঠসারথিবধ ও অশ্বগণবিনাশ করিয়াছিলেন ॥২৯—৩০॥

মহাবাহু! আমি মহাযুদ্ধে জয়লাভের চেষ্টাই করিতেছিলাম; কিন্তু মহাবীর কর্ণ সাত্যকিপ্রভৃতিকে এবং অন্যান্য বহু শক্রকে জয় করিয়া আমাকে জয় করিয়াছেন ॥৩১॥

পরে যোদ্ধৃশ্রেষ্ঠ কর্ণ আমার অনুসরণ এবং নিশ্চয়ই তিরস্কার করিয়া সেই সেই স্থানে বহুতর নিষ্ঠুর বাক্য বলিয়াছে ॥৩২॥

অর্জ্জুন! বহু বলিয়া কি হইবে; আমি ভীমের প্রভাবে যে জীবিত আছি, তাহা আর সহ্য করিতে পারিতেছি না ॥৩৩॥

(৩১) অভিসৃত্য চ মাং যুদ্ধে···বর্দ্ধ বা সো।

তস্যায়মগমৎ কালশ্চিন্তয়ানস্য মে চিরম্।
কথং কর্ণো ময়া শক্যো যুদ্ধে ক্ষপয়িতুং ভবেৎ ॥৩৬॥
জাগ্রৎ স্বপংশ্চ কৌন্তেয়! কর্ণমেব সদা হ্যহম্।
পশ্যামি তত্র তত্রৈব কর্ণভূতমিদং জগৎ ॥৩৭॥
যত্র যত্র হি গচ্ছামি কর্ণাদ্ভীতো ধনঞ্জয়!।
তত্র তত্র হি পশ্যামি কর্ণমেবাগ্রতঃ স্থিতম্ ॥৩৮॥
সোঽহং তেনৈব বীরেণ সমরেষ্বপলায়িনা।
সহয়ঃ সরথঃ পার্থ! জিত্বা জীবন্ বিসর্জ্জিতঃ ॥৩৯॥
কো নু মে জীবিতেনার্থো রাজ্যেনার্থো ভবেৎ পুনঃ।
মমৈবং ধিক্কৃতস্যাদ্য কর্ণেনাহবশোভিনা ॥৪০॥

ভারতকৌমুদী

তস্যেতি। চিন্তয়ানস্যেতি মকারাগমাভাব আর্ষঃ। ক্ষপয়িতুং নাশয়িতুম্ ॥৩৬॥
জাগ্রদিতি। ভয়স্বভাবোঽয়ং বর্ণিতঃ ॥৩৭॥
যত্রেতি। ভীতশ্চিরমেব ভয়বান্। অয়মপি ভয়স্বভাবঃ ॥৩৮॥
স ইতি। বিসর্জ্জিতঃ কুন্ত্যাস্তিককৃতপ্রতিজ্ঞাস্মরণাৎ। যুধিষ্ঠিরেণ তু ভীমপ্রভাবাদিত্যুক্তম্ ॥৩৯॥

ভারতভাবদীপঃ

অনলানিলয়োরিতি ক্রমাত্তেজোবলাভ্যাম্ ॥২৬—৩৪॥ মরণে উপস্থিতে সতি যাতঃ পলায়িতোঽস্মি। বার্দ্ধ্রীণসো মেষবিশেষঃ, যস্য নাসাপুটয়োর্ব্বধ্রীসদৃশং চর্ম্ম ভবতি; দ্বিপো

ধনঞ্জয়! আমি আজ তের বৎসর যাবৎ যাহার ভয়ে রাত্রিতে নিদ্রা যাইতে পারি না এবং দিনেও কোন সময়েই সুখ পাই না, সেই কর্ণের বিদ্বেষানলে সর্ব্বদাই দগ্ধ হইতেছি। হায়! বার্দ্ধ্রীণসপক্ষী যেমন নিজের মরণের জন্যই বলিস্থানে যায়, আমিও তেমন নিজের মরণের জন্যই রণস্থলে গিয়াছিলাম ॥৩৪---৩৫॥

'আমি কিপ্রকারে কর্ণকে যুদ্ধে বিনাশ করিতে পারিব' এইরূপ চিন্তা করিতে করিতেই আমার এই দীর্ঘকাল অতীত হইয়াছে ॥৩৬॥

অর্জ্জুন! জাগরণ বা স্বপ্ন সব সময়েই আমি সেই সেই স্থানেই কর্ণকে দেখি, এমন কি এই জগৎটাকেই আমি কর্ণময় দেখিয়া থাকি ॥৩৭॥

ধনঞ্জয়! চিরদিন কর্ণ হইতে ভীত থাকিয়া যেখানে যেখানে যাই, সেইখানে সেইখানেই কর্ণকে সম্মুখে থাকিতে দেখি ॥৩৮॥

পার্থ! যুদ্ধে অপলায়ী সেই বীর আমাকে জয় করিয়া অশ্ব ও রথের সহিত জীবিত অবস্থায় ছাড়িয়া দিয়াছেন ॥৩৯॥

(৩৬)···ক্ষয়য়িতুং ভবেৎ—বর্দ্ধ বা সো। (৩৯) যোঽহং তেনৈব বীরেণ···সো। (৪০)··· রাজ্যেনার্থোঽথবা পুনঃ···ধিক্কৃতস্যেহ···পি,···মমৈবং বিক্কতস্যাস্ত···বা সো।

ন প্রাপ্তপূর্ব্বং যদ্ভীষ্মাৎ কৃপাদ্‌দ্রোণাচ্চ সংযুগে।
তৎ প্রাপ্তমদ্য মে যুদ্ধে সূতপুত্রান্মহারথাৎ ॥৪১॥
স ত্বাং পৃচ্ছামি কৌন্তেয়! যথাদ্য কুশলং তথা।
তন্মমাচক্ষ্ব কার্ৎস্ন্যেন যথা কর্ণো হতস্ত্বয়া ॥৪২॥
শক্রতুল্যবলো যুদ্ধে যমতুল্যঃ পরাক্রমে।
রামতুল্যস্তথাস্ত্রে চ স কথং বৈ নিসূদিতঃ ॥৪৩॥
মহারথঃ সমাখ্যাতঃ সর্ব্বযুদ্ধবিশারদঃ।
ধনুর্দ্ধরাণাং প্রবরঃ সর্ব্বেষামেকপূরুষঃ ॥৪৪॥
পূজিতো ধৃতরাষ্ট্রেণ সপুত্রেণ বিশাংপতে!।
ত্বদর্থমেব রাধেয়ঃ স কথং নিহতস্ত্বয়া ॥৪৫॥

## ভারতকৌমুদী

ক ইতি। অর্থঃ প্রয়োজনম্। ধিক্কৃতস্য নিন্দিতস্য। আহবশোভিনা বীরশ্রিয়া ॥৪০॥
নেতি। যদ্বিড়ম্বনম্। মে ময়া, সূতপুত্রাৎ কর্ণাৎ। ধিগ্‌যামিতি ভাবঃ ॥৪১॥
স ইতি। কুশলং তবাক্ষতদেহত্বম্। আচক্ষ্ব ব্রূহি, কার্ৎস্ন্যেন সাকল্যেন ॥৪২॥
শক্রেতি। রামতুল্যো জামদগ্ন্যসদৃশঃ। নিসূদিতো বিনাশিতঃ ॥৪৩॥
মহেতি। একপূরুষঃ অদ্বিতীয়পুরুষশ্চাসীৎ ॥৪৪॥
পূজিত ইতি। ত্বদর্থং তব বধার্থমেব, রাধেয়ঃ কর্ণঃ ॥৪৫॥

যুদ্ধশোভী কর্ণ আজ এইরূপ তিরস্কার করায় আমার জীবনেই বা কি প্রয়োজন, আর রাজ্য দিয়াই বা কি হইবে ॥৪০॥

আমি পূর্ব্বে যুদ্ধে ভীষ্ম, দ্রোণ ও কৃপ হইতে যে বিড়ম্বনা পাই নাই, আজ মহারথ কর্ণ হইতে সেই বিড়ম্বনা পাইয়াছি ॥৪১॥

অতএব অর্জ্জুন! আমি তোমাকে জিজ্ঞাসা করিতেছি---আজ তুমি যেভাবে অক্ষত দেহে আসিয়াছ এবং যেভাবে কর্ণকে বধ করিয়াছ, সেই সমস্ত বৃত্তান্ত তুমি আমার নিকট বল ॥৪২॥

যুদ্ধে ইন্দ্রের তুল্য বলবান্, পরাক্রমে যমের সমান এবং অস্ত্রে পরশুরামের সদৃশ কর্ণকে তুমি কি প্রকারে বধ করিলে? ॥৪৩॥

কর্ণ মহারথ বলিয়া বিখ্যাত, সর্ব্বযুদ্ধবিশারদ এবং সমস্ত ধনুর্দ্ধরের মধ্যে প্রধান ও অদ্বিতীয় ব্যক্তি ছিলেন ॥৪৪॥

সেনানায়ক! এ যাবৎ পুত্রগণের সহিত ধৃতরাষ্ট্র তোমাকে বধ করিবার জন্যই কর্ণের সম্মান করিয়া আসিতেছেন; তুমি সেই কর্ণকে কিপ্রকারে বধ করিলে? ॥৪৫॥

(৪৩)···রামতুল্যস্তথাস্ত্রেণ··বর্দ্ধ বা সো।

ধার্ত্তরাষ্ট্রো হি যুদ্ধেষু সর্ব্বেষ্বেব সদার্জ্জুন।।
তব মৃত্যুং রণে কর্ণং মন্যতে পুরুষর্ষভম্ ॥৪৬॥
স ত্বয়া পুরুষব্যাঘ্র! কথং যুদ্ধে নিসূদিতঃ।
তন্মমাচক্ষ্ব কৌন্তেয়! যথা কর্ণো হতস্ত্বয়া ॥৪৭॥
যুধ্যমানস্য চ শিরঃ পশ্যতাং সুহৃদাং হৃতম্।
ত্বয়া পুরুষশার্দ্দূল! শার্দ্দূলেন যথা রুরোঃ ॥৪৮॥
যঃ পর্য্যুপাসীৎ প্রদিশো দিশশ্চ ত্বাং সূতপুত্রঃ সমরে পরীপ্সন্।
দিৎসুঃ কর্ণঃ সমরে হস্তিষড়্গবং স হীদানীং কঙ্কপত্রৈঃ সুতীক্ষ্ণৈঃ ॥৪৯॥
ত্বয়া রণে নিহতঃ সূতপুত্রঃ কচ্চিচ্ছেতে ভূমিতলে দুরাত্মা।
প্রিয়শ্চ মে পরমো বৈ কৃতোঽয়ং ত্বয়া রণে সূতপুত্রং নিহত্য ॥৫০॥ (যুগ্মকম্)

## ভারতকৌমুদী

ধার্ত্তেতি। ধার্ত্তরাষ্ট্রো দুর্য্যোধনঃ। মৃত্যুং মৃত্যুজনকম্ ॥৪৬॥

স ইতি। নিসূদিতঃ প্রাক্‌কাতরীকৃতঃ। আচক্ষ্ব ব্রূহি ॥৪৭॥

যুধ্যেতি। যুধ্যমানস্য কর্ণস্য। রুরোর্হরিণবিশেষস্য ॥৪৮॥

য ইতি। যঃ সূতপুত্রঃ কর্ণঃ সমরে ত্বাং পরীপ্সন্ প্রাপ্তুমিচ্ছন্ সন্, দিশঃ, প্রদিশো বিদিশশ্চ, পর্য্যুপাসীৎ অম্বিষ্টবান্; তথা সমরে, হস্তী চ ষড়্গাবশ্চ তৎ, দিৎসুঃ ত্বদ্দর্শয়িত্রে দাতুমিচ্ছুরাসীৎ; স দুরাত্মা সূতপুত্রঃ, ইদানীং ত্বয়া সুতীক্ষ্ণৈঃ কঙ্কপত্রৈর্বাণৈর্নিহতঃ সন্, রণে রণস্থলে, ভূমিতলে শেতে কচ্চিৎ। ত্বয়া রণে সূতপুত্রং নিহত্য অয়ং পরমো মে প্রিয়শ্চ ব্যাপারঃ কৃতঃ ॥৪৯—৫০॥

## ভারতভাবদীপঃ

যাভ্যাং বক্ত্রকর্ণাভ্যাং পিবতীতি। দ্বিজ ইতি পাঠে "কৃষ্ণগ্রীবো রক্তশিরাঃ শ্বেতপক্ষো বিহঙ্গমঃ। স বৈ বার্ধ্রীণসঃ প্রোক্তো যাজ্ঞিকৈঃ পিতৃকর্ম্মণি॥" ইতি প্রাঞ্চঃ ॥৩৫—৪৯॥

---

অর্জ্জুন! দুর্য্যোধন সর্বদাই সমস্ত যুদ্ধে পুরুষশ্রেষ্ঠ কর্ণকে তোমার মৃত্যুজনক বলিয়া মনে করেন ॥৪৬॥

পুরুষশ্রেষ্ঠ পার্থ! তুমি কি করিয়া সেই কর্ণকে কাতর করিলে? এবং যে প্রকারে তাহাকে বধ করিয়াছ, তাহা আমার নিকট বল ॥৪৭॥

পুরুষশ্রেষ্ঠ! ব্যাঘ্র যেমন হরিণের মস্তক হরণ করে, তুমিও সেইরূপই সুহৃদ্‌গণের সমক্ষে যুধ্যমান কর্ণের মস্তক হরণ করিয়াছ ত? ॥৪৮॥

বৎস! সূতপুত্র কর্ণ যুদ্ধে তোমাকে পাইবার ইচ্ছায় সমস্ত দিক্ ও বিদিক্ অন্বেষণ করিয়াছিল এবং তোমাকে যে দেখাইয়া দিবে, তাহাকে একটা হাতী ও

---

(৪৯)...সমরে ষড়্গবং যঃ...পি,...সমরে হস্তিষট্কং যঃ...বা সো।

যঃ সর্বতঃ পর্য্যপতত্ত্বদর্থে মদান্বিতো গর্বিতঃ সূতপুত্রঃ।
স শূরমানী সমরে সমেত্য কচ্চিত্ত্বয়া নিহতঃ সংযুগেঽসৌ ॥৫১॥
রৌক্মং বরং হস্তিগবাশ্বযুক্তং রথং প্রদিৎসুর্যঃ পরেভ্যস্ত্বদর্থে।
সদা রণে স্পর্দ্ধতে যঃ স পাপঃ কচ্চিত্ত্বয়া নিহতস্তাত! যুদ্ধে ॥৫২॥
যোঽসৌ সদা শূরমদেন মত্তো বিকত্থতে সংসদি কৌরবাণাম্।
প্রিয়োঽত্যর্থং তস্য সুযোধনস্য কচ্চিৎ স পাপো নিহতস্ত্বয়াদ্য ॥৫৩॥
কচ্চিৎ সমাগম্য ধনুঃপ্রযুক্তৈস্ত্বৎপ্রেরিতৈর্লোহিতপৈর্বিহঙ্গৈঃ।
শেতে স পাপঃ সুবিভিন্নগাত্রঃ কচ্চিদ্ভগ্নৌ ধার্ত্তরাষ্ট্রস্য বাহূ ॥৫৪॥

## ভারতকৌমুদী

য ইতি। পর্য্যপতৎ রণস্থলে অভ্রমৎ, ত্বদর্থে তবান্বেষণার্থে ॥৫১॥

রৌক্মমিতি। রৌক্মং স্বর্ণময়ম্। প্রদিৎসুঃ প্রদাতুমিচ্ছুরাসীৎ, ত্বদর্থে ত্বদ্বার্ত্তাগ্রহণার্থে ॥৫২॥

য ইতি। বিকত্থতে আত্মশ্লাঘাং করোতি স্ম, সংসদি সভায়াম্ ॥৫৩॥

কচ্চিদিতি। সমাগম্য মিলিত্বা। লোহিতপৈ রক্তপায়িভিঃ, বিহায়সা আকাশেন গচ্ছন্তীতি তৈর্বাণৈঃ। ধার্ত্তরাষ্ট্রস্য দুর্য্যোধনস্য, বাহূ বাহুদ্বয়রূপঃ কর্ণঃ ॥৫৪॥

---

ছয়টা গরু দিতে চাহিয়াছিল, সেই দুরাত্মা কর্ণ এখন তোমার সুতীক্ষ্ণ বাণে নিহত হইয়া রণস্থলে ভূমিতলে শয়ন করিয়া রহিয়াছে ত? তুমি যুদ্ধে কর্ণকে বধ করিয়া আমার পরম প্রিয় কার্য্য করিয়াছ ॥৪৯---৫০॥

অর্জ্জুন! বলমত্ত ও গর্বিত যে কর্ণ তোমাকে অন্বেষণ করিবার জন্য রণস্থলের সর্ব্বত্র ভ্রমণ করিয়াছিল, তুমি যুদ্ধে উপস্থিত হইয়া সেই বীরাভিমানী কর্ণকে বধ করিয়াছ ত? ॥৫১॥

বৎস! যে, তোমার সংবাদ জানিবার জন্য অন্যান্য লোককে হস্তী, গো ও অশ্বযুক্ত স্বর্ণময় উত্তম রথ দান করিতে ইচ্ছা করিয়াছিল এবং যে সর্ব্বদা তোমার সহিত স্পর্দ্ধা করিত, তুমি সেই পাপাত্মা কর্ণকে যুদ্ধে নিহত করিয়াছ ত? ॥৫২॥

বীরমদে মত্ত যে কর্ণ সর্ব্বদা কৌরবসভায় আত্মশ্লাঘা করিত এবং দুর্য্যোধনের অত্যন্ত প্রিয় ছিল, সেই পাপিষ্ঠ কর্ণকে তুমি আজ বধ করিয়াছ ত? ॥৫৩॥

তুমি যুদ্ধে মিলিত হইয়া গাণ্ডীবনিক্ষিপ্ত রক্তপায়ী বাণসমূহদ্বারা কর্ণের সমস্ত অঙ্গ অত্যন্ত বিদীর্ণ করিয়াছ ত? সেই পাপাত্মা শয়ন করিয়াছে ত? দুর্য্যোধনের বাহুযুগল ভগ্ন হইয়াছে ত? ॥৫৪॥

---

(৫১) যঃ সর্ব্বতঃ পর্য্যবর্ত্তত্বদর্থে...পি। (৫৪)...লোহিতাগ্রৈর্বিহঙ্গৈঃ...বর্দ্ধ বা সো।... কচ্চিচ্ছ ভগ্নৌ ধার্ত্তরাষ্ট্রস্য বাহুঃ—পি।

যোঽসৌ সদা শ্লাঘতে রাজমধ্যে দুর্য্যোধনং হর্ষয়ন্ দর্পপূর্ণঃ।
অহং হন্তা ফাল্গুনস্যেতি মোহাৎ কচ্চিদ্বচস্তস্য ন বৈ তথা তৎ ॥৫৫॥
নাহং পাদৌ ধাবয়িষ্যে কদাচিদ্ যাবৎ স্থিতঃ পার্থ ইত্যল্পবুদ্ধেঃ।
ব্রতং যস্যৈতৎ সর্বদা শক্রসূনো ! কচ্চিত্ত্বয়া নিহতঃ সোঽদ্য কর্ণঃ ॥৫৬॥
যোঽসৌ কৃষ্ণামব্রবীদ্দুষ্টবুদ্ধিঃ কর্ণঃ সভায়াং কুরুবীরমধ্যে।
কিং পাণ্ডবাংস্ত্বং ন জহাসি কৃষ্ণে ! সুদুর্বলান্ পতিতান্ হীনসত্ত্বান্ ॥৫৭॥
যোঽসৌ কর্ণঃ প্রত্যজানাত্ত্বদর্থে নাহত্বাহং সহ কৃষ্ণেন পার্থম্।
ইহোপযাতেতি স পাপবুদ্ধিঃ কচ্চিচ্ছেতে শরসংভিন্নগাত্রঃ ॥৫৮॥ (যুগ্মকম্)
কচ্চিৎ সংগ্রামো বিদিতো বৈ তবায়ং সমাগমে সৃঞ্জয়কৌরবাণাম্।
যত্রাবস্থামীদৃশীং প্রাপিতোঽহং কচ্চিত্ত্বয়া সোঽদ্য হতঃ সমেত্য ॥৫৯॥

### ভারতকৌমুদী

য ইতি। শ্লাঘতে বলগর্বং করোতি স্ম। ফাল্গুনস্যার্জ্জুনস্য। তথা সত্যম্ ॥৫৫॥

নেতি। ধাবয়িষ্যে প্রক্ষালনাদিনা শোধয়িষ্যে। পার্থোঽর্জ্জুনঃ। ব্রতং প্রতিজ্ঞা ॥৫৬॥

য ইতি। কৃষ্ণাং দ্রৌপদীম্। পতিতান্ দ্যূতে হারণেন দাসত্বাপাতাৎ, হীনসত্ত্বান্ ত্যক্তাধ্যবসায়ান্। প্রত্যজানাৎ প্রতিজ্ঞামকরোৎ। ইহ শিবিরে, উপযাতা আগমিষ্যামি ॥৫৭—৫৮॥

কচ্চিদিতি। অয়ং ময়া সহ কর্ণস্য সংগ্রামঃ, সমাগমে যুদ্ধে সম্মেলনে ॥৫৯॥

---

দর্পপূর্ণ যে কর্ণ দুর্য্যোধনকে আনন্দিত করিতে থাকিয়া রাজগণমধ্যে সর্ব্বদা আত্মশ্লাঘা করিত এবং মোহবশতঃ বলিত—'আমি অর্জ্জুনকে বধ করিব' তাহার সেই বাক্য সত্য হয় নাই ত ? ॥৫৫॥

'যে পর্য্যন্ত অর্জ্জুন বাঁচিয়া থাকিবে, সে পর্য্যন্ত আমি পাদপ্রক্ষালন করিব না' এইরূপ যে অল্পবুদ্ধি কর্ণের সর্ব্বদা ব্রত ছিল, ইন্দ্রপুত্র ! সেই কর্ণকে তুমি আজ বধ করিয়াছ ত ? ॥৫৬॥

ঐ যে দুর্বুদ্ধি কর্ণ দ্যূতসভায় কুরুবীরগণমধ্যে দ্রৌপদীকে বলিয়াছিল—'দ্রৌপদি ! তুমি অতিদুর্ব্বল, পতিত ও অধ্যবসায়হীন পাণ্ডবগণকে পরিত্যাগ করিতেছ না কেন ?' এবং ঐ যে কর্ণ তোমার বিষয়ে প্রতিজ্ঞা করিয়াছিল যে, 'আমি কৃষ্ণের সহিত অর্জ্জুনকে বধ না করিয়া শিবিরে আর আসিব না' সেই পাপবুদ্ধি কর্ণ তোমার বাণে বিদীর্ণদেহ হইয়া শয়ন করিয়াছে ত ? ॥৫৭—৫৮॥

অর্জ্জুন ! সৃঞ্জয় ও কৌরবগণের সম্মেলনের সময়ের এই যুদ্ধের বৃত্তান্ত তুমি

---

(৫৮)···শরসংছিন্নগাত্রঃ—পি।

কচ্চিত্ত্বয়া তস্য সুমন্দবুদ্ধের্গাণ্ডীবমুক্তৈর্বিশিখৈর্জ্বলদ্ভিঃ।
সকুণ্ডলং ভানুমদুত্তমাঙ্গং কায়াৎ প্রকৃত্তং যুধি সব্যসাচিন্! ॥৬০॥
যত্তন্ময়া বাণসমর্পিতেন ধ্যাতোঽসি কর্ণস্য বধায় বীর!।
তন্মে ত্বয়া কচ্চিদমোঘমদ্য ধ্যানং কৃতং কর্ণনিপাতনেন ॥৬১॥
যদ্দর্পপূর্ণঃ স সুযোধনোঽস্মানুদীক্ষতে কর্ণসমাশ্রয়েণ।
কচ্চিত্ত্বয়া সোঽদ্য সমাশ্রয়োঽস্য ভগ্নঃ পরাক্রম্য সুযোধনস্য ॥৬২॥
যোঃ নঃ পুরা ষণ্ডতিলানবোচৎ সভামধ্যে কৌরবাণাং সমক্ষম্।
সুদুর্ম্মতিঃ কচ্চিদুপেত্য সংখ্যে ত্বয়া হতঃ সূতপুত্রোঽত্যমর্ষী ॥৬৩॥
যঃ সূতপুত্রঃ প্রহসন্ দুরাত্মা পুরাব্রবীন্নির্জিতং সৌবলেন।
স্বয়ং প্রসহ্যানয় যাজ্ঞসেনীমপীহ কচ্চিৎ স হতস্ত্বয়াদ্য ॥৬৪॥

## ভারতকৌমুদী

কচ্চিদিতি। ভানুমৎ তেজস্বি, উত্তমাঙ্গং মস্তকম্, প্রকৃত্তং ছিন্নম্ ॥৬০॥
যদিতি। কর্ণস্য বাণৈঃ সমর্পিতেন পীড়িতেন। অমোঘমব্যর্থম্ ॥৬১॥
যদিতি। উদীক্ষতে সোৎপ্রাসং পশ্যতি স্ম। সমাশ্রয়ঃ অবলম্বনীভূতঃ ॥৬২॥
য ইতি। ষণ্ডতিলান্ নপুংসকতিলরূপান্, অঙ্কুরস্যেব ক্ষতেঃ করণাশক্যত্বাৎ ॥৬৩॥
য ইতি। নির্জিতাং দ্যূতে, সৌবলেন শকুনিনা। প্রসহ্য বলেন ॥৬৪॥

জানিয়াছ ত? যে যুদ্ধে আমি এইরূপ অবস্থা প্রাপ্ত হইয়াছি। আজ তুমি উপস্থিত হইয়া সেই কর্ণকে বধ করিয়াছ ত? ॥৫৯॥

সব্যসাচী! তুমি গাণ্ডীবনিক্ষিপ্ত উজ্জ্বল বাণসমূহদ্বারা যুদ্ধে অতিমন্দবুদ্ধি কর্ণের দেহ হইতে কুণ্ডলযুক্ত তেজস্বী মস্তকটাকে ছেদন করিয়াছ ত? ॥৬০॥

বীর! আমি কর্ণের বাণে অত্যন্ত পীড়িত হইতে থাকিয়া তাহার বধের জন্য সেই যে তোমাকে স্মরণ করিতেছিলাম, তুমি কর্ণকে নিপাত্ করিয়া আমার সেই স্মরণ করাকে আজ সফল করিয়াছ ত? ॥৬১॥

দর্পপূর্ণ দুর্য্যোধন কর্ণকে আশ্রয় করিয়াই আমাদের প্রতি যে সহাস্য দৃষ্টিপাত করিত, তুমি আজ পরাক্রম প্রকাশ করিয়া দুর্য্যোধনের সেই আশ্রয় ভগ্ন করিতে পারিয়াছ ত? ॥৬২॥

অতিদুর্ম্মতি ও অতিক্রোধী যে কর্ণ পূর্ব্বে সভামধ্যে কৌরবগণের সমক্ষে আমাদিগকে ষণ্ডতিল বলিয়াছিল, তুমি যুদ্ধে উপস্থিত হইয়া সেই সূতপুত্র কর্ণকে বধ করিয়াছ ত? ॥৬৩॥

(৬২)...অবেক্ষতে কর্ণসমাশ্রয়েণ...পি।

যঃ শস্ত্রভৃচ্ছ্রেষ্ঠতমং পৃথিব্যাং পিতামহং ব্যাক্ষিপদল্পচেতাঃ।
সংখ্যায়মানোঽর্দ্ধরথঃ স কচ্চিত্ত্বয়া হতো হ্যাধিরথির্মহাত্মন্। ॥৬৫॥
অমর্ষজং নিকৃতিসমীরণেরিতং হৃদি স্থিতং জ্বলনমিমং সদা মম।
হতো ময়া সোঽদ্য সমেত্য কর্ণ ইতি ব্রুবন্ প্রশময় সোঽদ্য ফাল্গুন। ॥৬৬॥
ব্রবীহি মে দুর্লভমেতদদ্য কথং ত্বয়া নিহতঃ সূতপুত্রঃ।
অনুধ্যায়ে ত্বাং সততং প্রবীরং বৃত্রে হতেঽসৌ ভগবানিবেন্দ্রম্ ॥৬৭॥

সঞ্জয় উবাচ।

তদ্ধর্ম্মশীলস্য বচো নিশম্য রাজ্ঞঃ ক্রুদ্ধস্যাতিরথো মহাত্মা।
উবাচ দুর্দ্ধর্ষমদীনসত্ত্বং যুধিষ্ঠিরং জিষ্ণুরনন্তবীর্য্যঃ ॥৬৮॥

---

**ভারতকৌমুদী**

য ইতি। পিতামহং ভীষ্মম্, ব্যাক্ষিপদনিন্দৎ। আধিরথিঃ কর্ণঃ ॥৬৫॥

অমর্ষজমিতি। অমর্ষজম্ অসহিষ্ণুতাজাতম্, নিকৃতিঃ পরাভব এব সমীরণো বায়ুস্তেন ঈরিতং চালিতং বর্দ্ধিতমিত্যর্থঃ, জ্বলনং ক্রোধানলম্। প্রশময় নির্বাপয়, স ত্বম্ ॥৬৬॥

ব্রবীহীতি। এতৎ বৃত্তম্। অনুধ্যায়ে স্মরামি। ভগবান্ ব্রহ্মা ॥৬৭॥

তদিতি। রাজ্ঞো যুধিষ্ঠিরস্য। অদীনসত্ত্বম্ অনল্পাধ্যবসায়ম্, জিষ্ণুরর্জ্জুনঃ ॥৬৮॥

---

শকুনি পূর্ব্বে (দ্যূতক্রীড়ায়) দ্রৌপদীকে জয় করিলে, যে দুরাত্মা সূতপুত্র বিকট হাস্য করিয়া বলিয়াছিল—'দুঃশাসন! তুমি নিজে যাইয়া বলপূর্ব্বক দ্রৌপদীকে এখানে আনয়ন কর' জিজ্ঞাসা করি—তুমি কি আজ সেই সূতপুত্রকে বধ করিয়াছ? ॥৬৪॥

পিতামহ ভীষ্ম পৃথিবীর মধ্যে অস্ত্রধারিশ্রেষ্ঠতম ছিলেন; তিনি অর্দ্ধরথ বলিয়া গণনা করিলে, যে অল্পচেতা তাঁহাকে নিন্দা করিয়াছিল, মহাত্মা! তুমি কি সেই কর্ণকে বধ করিয়াছ? ॥৬৫॥

অর্জ্জুন! অসহিষ্ণুতায় উৎপন্ন এবং পরাভবরূপ বায়ুবেগে বর্দ্ধিত ক্রোধানল সর্বদাই আমার হৃদয়ে রহিয়াছে। সুতরাং 'আমি আজ যুদ্ধে যাইয়া সেই কর্ণকে বধ করিয়াছি' এই কথা বলিয়া তুমি আমার সেই ক্রোধানলকে নির্বাপিত কর ॥৬৬॥

অর্জ্জুন! আজ আমার নিকট এই দুর্লভ বৃত্তান্ত বল—তুমি কি প্রকারে কর্ণকে বধ করিলে? বৃত্রাসুরকে বধ করিলে, ভগবান্ ব্রহ্মা যেমন ইন্দ্রকে প্রধান বীর বলিয়া মনে করিয়াছিলেন, সেইরূপ আমিও তোমাকে সর্ব্বদাই প্রধান বীর বলিয়া মনে করিব' ॥৬৭॥

---

(৬৫) যঃ শস্ত্রভৃৎ শ্রেষ্ঠতমম্...বর্দ্ধ বা সো। (৬৭) ইতঃ পরম্ '...ষট্ষষ্টিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ বা সো। (৬৮) তদ্ধর্ম্মরাজস্য...ক্রুদ্ধস্যাধিরথের্মহাত্মা...পি।

অর্জ্জুন উবাচ।

সংশপ্তকৈর্যুধ্যমানস্য মেঽভ্য সেনাগ্রযায়ী কুরুসৈন্যরাজ্ঞঃ।
আশীবিষাভান্ খগমান্ প্রমুঞ্চন্ দ্রৌণিঃ পুরস্তাৎ সহসাভ্যতিষ্ঠৎ ॥৬৯॥
দৃষ্ট্বা রথং মেঘরবং মমৈব সমস্তসেনা চ রণেঽভ্যতিষ্ঠৎ।
তেষামহং পঞ্চ শতানি হত্বা ততো দ্রৌণিমগমং পার্থিবাগ্র্য! ॥৭০॥
স মাং সমাসাদ্য নরেন্দ্র! যত্তঃ সমভ্যয়াৎ সিংহমিব দ্বিপেন্দ্রঃ।
অকার্ষীচ্চ রথিনামুজ্জিহীর্ষাং মহারাজ! বধ্যতাং কৌরবাণাম্ ॥৭১॥
ততো রণে ভারত! দুষ্প্রকম্প আচার্য্যপুত্রঃ প্রবরঃ কুরূণাম্।
মামর্দ্দয়ামাস শিতৈঃ পৃষৎকৈর্জনার্দ্দনঞ্চৈব বিষাগ্নিকল্পৈঃ ॥৭২॥

---

ভারতকৌমুদী

সমিতি। সংশপ্তকৈঃ সহ। কুরুসৈন্যরাজ্ঞো দুর্য্যোধনস্য। খগমান্ বাণান্ ॥৬৯॥
দৃষ্ট্বেতি। মেঘস্যেব রবো গম্ভীরশব্দো যস্য তম্। সমস্তসেনা কৌরবী ॥৭০॥
স ইতি। যত্তো জয়ে যত্নবান্। উজ্জিহীর্ষামুদ্ধারেচ্ছাম্, বধ্যতাং বধ্যমানানাম্ ॥৭১॥
তত ইতি। শিতৈঃ সুধারৈঃ, পৃষৎকৈর্বাণৈঃ, জনার্দ্দনং সারথিং কৃষ্ণম্ ॥৭২॥

ভারতভাবদীপঃ

অয়ং সূতপুত্রঃ ॥৫০—৫৩॥ বিহঙ্গৈর্বাণৈঃ ॥৫৪—৬০॥ বাণেভ্যঃ সমর্পিতেন কর্ণবাণৈরত্যন্তং প্রবিদ্ধেনেত্যর্থঃ ॥৬১—৬৮॥ খগমান্ বাণান্ ॥৬৯—৭০॥ বধ্যতাং বধ্যমানানাং কৌরবাণা-

সঞ্জয় বলিলেন—'মহারাজ! ক্রুদ্ধ ধার্ম্মিক যুধিষ্ঠিরের সেই সকল কথা শুনিয়া অসীমশক্তিশালী, অতিরথ ও মহাত্মা অর্জ্জুন মহাধ্যবসায়যুক্ত ও দুর্দ্ধর্ষ যুধিষ্ঠিরকে বলিতে লাগিলেন ॥৬৮॥

অর্জ্জুন বলিলেন—'মহারাজ! আমি আজ সংশপ্তকগণের সহিত যুদ্ধ করিতে-ছিলাম, এমন সময়ে দুর্য্যোধনসৈন্যের অগ্রবর্ত্তী অশ্বত্থামা সর্পতুল্য বাণ সকল নিক্ষেপ করিতে করিতে হঠাৎ আমার সম্মুখে আসিয়া উপস্থিত হইলেন ॥৬৯॥

রাজশ্রেষ্ঠ! ওদিকে কৌরবসৈন্যেরা মেঘের ন্যায় গম্ভীরনাদী আমারই রথ দেখিয়া যুদ্ধে দাঁড়াইল; আমি তখন তাহাদের মধ্যে পাঁচ শত সৈন্য বধ করিয়া পরে অশ্বত্থামার দিকে গেলাম ॥৭০॥

নরশ্রেষ্ঠ মহারাজ! ক্রমে হস্তী যেমন সিংহের দিকে ধাবিত হয়, সেইরূপ অশ্বত্থামা আমাকে পাইয়া জয়ে যত্নবান্ হইয়া আমার দিকে ধাবিত হইলেন এবং বধ্যমান কৌরবরথিগণের উদ্ধার করিবার ইচ্ছা করিতে লাগিলেন ॥৭১॥

---

(৭০)···মমেমমভ্য সেনা চ···পি,···সমস্তসেনাবরণে···বা সো।

যানস্য চাষ্টৌ শকটানি বাণান্ ময়া প্রযুদ্ধস্য বহন্তি তস্য।
তাংস্তেন মুক্তানহমগ্র্যবাণৈর্ব্যধ্বংসয়ং বায়ুরিবাভ্রজালম্ ॥৭৩॥
ততোঽপরান্ বাণসংঘাননেকানাকর্ণপূর্ণায়তবিপ্রমুক্তান্।
সসর্জ শিক্ষাস্ত্রবলপ্রযত্নৈস্তথা যথা প্রাবৃষি কালমেঘঃ ॥৭৪॥
নৈবাদদানং ন চ সন্দধানং জানীমহে কতরেণাস্যতীতি।
বামেন বা যদি বা দক্ষিণেন স দ্রোণপুত্রঃ সমরে পর্য্যবর্ত্তৎ ॥৭৫॥

## ভারতকৌমুদী

যানিতি। অষ্টৌ শকটানি ময়া সহ, প্রযুদ্ধস্য যুধ্যমানস্য, তস্য প্রাগুক্তস্য, অস্য অশ্বত্থাম্নঃ, যান্ বাণান্, বহন্তি স্ম; তেনাশ্বত্থাম্না, মুক্তান্ ক্ষিপ্তান্, তান্ বাণান্, অহম্, অগ্র্যবাণৈস্তদপেক্ষয়া শ্রেষ্ঠশরৈঃ, বায়ুঃ, অভ্রজালং মেঘসমূহমিব, ব্যধ্বংসয়ং ব্যনাশয়ম্ ॥৭৩॥

তত ইতি। আকর্ণং পূর্ণায়তং পূর্ণাকৃষ্টং যদ্ধনুস্তেন বিপ্রমুক্তান্ নিক্ষিপ্তান্। অস্ত্রবলমস্ত্রক্ষেপশক্তিঃ। প্রাবৃষি বর্ষাকালে, কালমেঘো জলপূর্ণতয়া কৃষ্ণবর্ণমেঘঃ ॥৭৪॥

নেতি। আদদানং তূণাদ্বাণান্ গৃহ্ণন্তং নৈব জানীমহে, বাণান্ সন্দধানঞ্চ ন জানীমহে। কিঞ্চ কতরেণ হস্তেন, বামেন বা, দক্ষিণেন যদি বা হস্তেন, অস্যতি বাণান্ ক্ষিপতীতি চ ন জানীমহে অতিদ্রুতক্ষেপাদিত্যাশয়ঃ। স দ্রোণপুত্রঃ সমরে পর্য্যবর্ত্তৎ পর্য্যবর্ত্তত ইত্থমবাতিষ্ঠত ॥৭৫॥

## ভারতভাবদীপঃ

মুজিহীর্ষাম্ উদ্ধর্ত্তুমিচ্ছামকার্ষীৎ ॥৭১—৭২॥ অষ্টৌ গাবো যস্মিংস্তদষ্টাগবং শকটং তেষামষ্টাগবাম্ অষ্ট অষ্টসংখ্যানি শকটানি সুড়ভাব আর্ষঃ, শতানি বাণান্ অনেকশতসংখ্যান্ বহন্তি ॥৭৩—১১৯॥

ইতি কর্ণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৫০॥

---

ভরতনন্দন! তাহার পর দুর্দ্ধর্ষ ও কৌরবযোদ্ধৃপ্রবর অশ্বত্থামা বিষ ও অগ্নির তুল্য সুধার বাণসমূহদ্বারা আমাকে এবং কৃষ্ণকে তাড়ন করিতে থাকিলেন ॥৭২॥

আটখানা গরুর গাড়ী অশ্বত্থামার জন্য যে সকল বাণ বহন করিয়া আনিয়াছিল, অশ্বত্থামা আমার সহিত যুদ্ধে প্রবৃত্ত হইয়া সে সমস্তই নিক্ষেপ করিলেন; আমিও উত্তম বাণসমূহদ্বারা বায়ু যেমন মেঘসমূহ বিনষ্ট করে, সেইরূপ সে বাণসমূহ বিনষ্ট করিলাম ॥৭৩॥

তাহার পর বর্ষাকালে কৃষ্ণবর্ণ মেঘ যেমন জল বর্ষণ করে, সেইরূপ অশ্বত্থামা শিক্ষা, অস্ত্রক্ষেপের শক্তি ও যত্ন অনুসারে ধনুখানাকে কর্ণপর্য্যন্ত আকর্ষণ করিয়া আরও অনেক বাণ নিক্ষেপ করিলেন ॥৭৪॥

---

(৭৩) অষ্টৌ গবামষ্টশতানি বাণান্···বর্দ্ধ, অষ্টাগবামষ্টশতানি বাণান্···বা সো।

তস্যাততং মণ্ডলমেব সজ্যং প্রদৃশ্যতে কার্ম্মুকং দ্রোণসূনোঃ।
সোঽবিধ্যন্মাং পঞ্চভির্দ্রোণপুত্রঃ শিতৈঃ শরৈঃ পঞ্চভির্বাসুদেবম্ ॥৭৬॥
অহন্তু তং ত্রিংশতা বজ্রকল্পৈঃ সমার্দ্দয়ং নিমিষস্যান্তরেণ।
ক্ষণাৎ শ্বাবিৎসমরূপো বভূব সমর্দ্দিতো মদ্বিসৃষ্টৈঃ পৃষৎকৈঃ ॥৭৭॥
স বিক্ষরন্ রুধিরং সর্বগাত্রৈ রথানীকং সূতসূনোর্বিবেশ।
ময়াভিভূতান্ সৈনিকানাং প্রবর্হানসৌ প্রপশ্যন্ রুধিরপ্রদিগ্ধান্ ॥৭৮॥
ততোঽভিভূতং যুধি বীক্ষ্য সৈন্যং বিত্রস্তযোধং দ্রুতবাজিনাগম্।
পঞ্চাশতা রথমুখ্যৈঃ সমেত্য কর্ণস্ত্বরন্ মামুপায়াৎ প্রমাথী ॥৭৯॥

## ভারতকৌমুদী

তস্যেতি। আততং বিস্তৃতম্, মণ্ডলং গোলাকারম্, সজ্যং সগুণম্ ॥৭৬॥

অহমিতি। অন্তরেণ মধ্যেন। শ্বাবিৎ শল্যনামা জন্তুস্তৎসমরূপঃ, বাণানাং গাত্রে স্থিতে ॥৭৭॥

স ইতি। সূতসূনোঃ কর্ণস্য। প্রবর্হান্ প্রধানান্। রুধিরৈঃ প্রদিগ্ধান্ সিক্তান্ ॥৭৮॥

তত ইতি। বিত্রস্তা যোধা যস্য তৎ, দ্রুতা বেগেন পলায়িতা বাজিনো নাগা হস্তিনশ্চ যস্য তৎ। সমেত্য মিলিত্বা। প্রমাথী বিপক্ষালোড়নকারী ॥৭৯॥

তৎকালে তিনি কখন বাণগ্রহণ এবং কখন বাণসন্ধান করিতেছিলেন, তাহা আমরা জানিতে পারি নাই; আর কোন্ হস্তে—অর্থাৎ বাম হস্তে না—দক্ষিণ হস্তে বাণক্ষেপ করিতেছেন, তাহাও বুঝিতে পারি নাই। এইভাবে অশ্বত্থামা রণস্থলে অবস্থান করিতে লাগিলেন ॥৭৫॥

তখন আমরা অশ্বত্থামার গুণযুক্ত ধনুখানাকে কেবল বিস্তৃত ও মণ্ডলাকারই দেখিতে লাগিলাম। ক্রমে তিনি পাঁচটা সুধার বাণদ্বারা আমাকে এবং অপর পাঁচটাদ্বারা কৃষ্ণকে বিদ্ধ করিলেন ॥৭৬॥

পরে আমি নিমেষকালমধ্যে বজ্রতুল্য ত্রিশটা বাণদ্বারা তাঁহাকে তাড়ন করিলাম। তখন আমার সেই বাণগুলি যাইয়া তাঁহার গাত্রে প্রবিষ্ট হইলে, ক্ষণকালমধ্যেই তাঁহার আকৃতিটা শেজারুর আকৃতির ন্যায় হইয়া গেল ॥৭৭॥

আর তখন আমি কৌরবসৈন্যগণের মধ্যে প্রধান প্রধান সৈন্যকে পীড়ন করিলাম; তাহাতে তাহারা রক্তে আপ্লুত হইয়া গেল; এই ঘটনা দেখিতে দেখিতে এবং সমস্ত অঙ্গ হইতে রক্ত নিঃসারণ করিতে করিতে অশ্বত্থামা যাইয়া কর্ণের রথিসৈন্যমধ্যে প্রবেশ করিলেন ॥৭৮॥

তাহার পর সৈন্যেরা যুদ্ধে পরাভূত হইয়াছে, যোদ্ধারা ভীত হইয়াছেন এবং

(৭৯)...বিধ্বস্তযোধম্...পি।

তান্ সুদয়িত্বাহমপাস্য কর্ণং দ্রষ্টুং ভবন্তং ত্বরয়াভিযাতঃ।
সর্ব্বে পাঞ্চালা হ্যদ্বিজন্তে স্ম কর্ণাদ্‌দৃষ্ট্বা গাবঃ কেশরিণং যথৈব ॥৮০॥
মৃত্যোরাস্যং ব্যাত্তমিবাভ্যপদ্যন্ প্রভদ্রকাঃ কর্ণমাসাদ্য রাজন্!।
রথাংস্তান্ সপ্তশতান্ নিমগ্নাংস্তদা কর্ণঃ প্রাহিণোন্মৃত্যুসদ্ম।
ন চাপ্যভূৎ ক্লান্তমনাঃ স রাজন্! যাবন্নাস্মান্ দৃষ্টবান্ সূতপুত্রঃ ॥৮১॥
শ্রুত্বা তু ত্বাং তেন দৃষ্টং সমেতমশ্বত্থাম্না পূর্ব্বদৃষ্টং ক্ষতঞ্চ।
মন্যে কালমপযানস্য রাজন্! ক্রূরাৎ কর্ণাত্তেঽহমচিন্ত্যকর্ম্মন্! ॥৮২॥
ময়া কর্ণস্যাস্ত্রমিদং পুরস্তাদ্‌যুদ্ধে দৃষ্টং পাণ্ডব! চিত্ররূপম্।
নহ্যন্যযোদ্ধা বিদ্যতে সৃঞ্জয়ানাং মহারথং যোঽদ্য সহেত কর্ণম্ ॥৮৩॥

---

ভারতকৌমুদী

তানিতি। সুদয়িত্বা বিজিত্য, কর্ণমপাস্য বিহায়। কেশরিণং সিংহম্ ॥৮০॥

মৃত্যোরিতি। আস্যং মুখম্, ব্যাত্তং প্রকটিতম্। নিমগ্নান্ বিপদি। মৃত্যুসদ্ম যমালয়ম্। ক্লান্তমনা উদ্বিগ্নচিত্তঃ। অস্মান্ মাম্। সূতপুত্রঃ কর্ণঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৮১॥

শ্রুত্বেতি। তেন কর্ণেন, সমেতং যুদ্ধে মিলিতম্। অপযানস্য রণাদপক্রমণস্য ॥৮২॥

ময়েতি। ইদং ভার্গবং নাম, পুরস্তাৎ সম্মুখে। চিত্ররূপমাশ্চর্য্যম্ ॥৮৩॥

---

হস্তী ও অশ্বগণ বেগে পলায়ন করিতেছে, ইহা দেখিয়া বিপক্ষবিলোড়নকারী কর্ণ পঞ্চাশ জন প্রধান রথীর সহিত মিলিত হইয়া সত্বর আমার দিকে আসিলেন ॥৭৯॥

রাজা! এই সময়ে আমি কর্ণের সহচরগণকে জয় করিয়া কর্ণকে পরিত্যাগপূর্ব্বক সত্বর আপনাকে দেখিতে আসিলাম। ওদিকে সিংহ দেখিয়া গোগণের ন্যায় কর্ণকে দেখিয়া সমস্ত পাঞ্চালই উদ্বিগ্ন হইয়াছে ॥৮০॥

নরনাথ! প্রভদ্রকেরা কর্ণের নিকট যাইয়া যেন বিবৃত যমমুখে প্রবেশ করিয়াছিল। কেন না, তখন কর্ণ বিপন্ন সপ্তশত প্রভদ্রকরথীকে যমালয়ে পাঠাইয়াছিলেন। কারণ, রাজা! কর্ণ যেপর্য্যন্ত আমাকে দেখেন নাই, সেপর্য্যন্ত উদ্বিগ্নচিত্ত হন নাই ॥৮১॥

অচিন্ত্যকর্ম্মা রাজা! কর্ণ আপনাকে দেখিয়াছিলেন এবং আপনি তাঁহার সহিত যুদ্ধে মিলিত হইয়াছিলেন; আর পূর্ব্বে অশ্বত্থামাও আপনাকে দেখিয়াছিলেন ও ক্ষত-বিক্ষত করিয়াছিলেন ইহা শুনিয়া আমি মনে করিয়াছি যে, ক্রূরস্বভাব কর্ণের নিকট হইতে আপনার চলিয়া আসিবারই এই সময় ॥৮২॥

---

(৮০)…গব্বাদ্‌গাবঃ কেশরিণো যথৈব—পি।

শৈনেয়ো মে সাত্যকিশ্চক্ররক্ষো ধৃষ্টদ্যুম্নশ্চাপি তথৈব রাজন্ ।
যুধামন্যুশ্চোত্তমৌজাশ্চ শূরৌ পৃষ্ঠতো মাং রক্ষতাং রাজপুত্রৌ ॥৮৪॥
রথপ্রবীরেণ মহানুভাব ! দ্বিষৎসৈন্যে বর্ত্ততা দুস্তরেণ ।
সমেত্যাহং সূতপুত্রেণ সংখ্যে বৃত্রেণ বজ্রীব নরেন্দ্রমুখ্য ! ॥৮৫॥
যোৎস্যে ভৃশং ভারত ! সূতপুত্রমস্মিন্ সংগ্রামে যদি বৈ দৃশ্যতেঽদ্য ।
আয়াহি পশ্যাদ্য যুযুৎসমানং মাং সূতপুত্রঞ্চ রণে জয়ায় ॥৮৬॥ (যুগ্মকম্)
মহোরগস্যেব মুখং প্রপন্নাঃ প্রভদ্রকাঃ কর্ণমভিদ্রবন্তি ।
ষট্ সাহস্রা ভারত ! রাজপুত্রাঃ স্বর্গায় লোকায় রণে নিমগ্নাঃ ॥৮৭॥
কর্ণং ন চেদদ্য নিহন্মি রাজন্ ! সবান্ধবং যুধ্যমানং প্রসহ্য ।
প্রতিশ্রুত্যাকুর্বতো বৈ গতির্যা কষ্টাং যাতা তামহং রাজসিংহ ! ॥৮৮॥

---

## ভারতকৌমুদী

শৈনেয় ইতি । তথৈব চক্ররক্ষঃ । রক্ষতামিত্যড়াগমাভাব আর্ষঃ ॥৮৪॥

রথেতি । বর্ত্ততা বর্ত্তমানেন । সমেত্য মিলিত্বা । বৃত্রেণ বৃত্রাসুরেণ, বজ্রী ইন্দ্রঃ । দৃশ্যতে সূতপুত্র এব । যুযুৎসমানং যোদ্ধুমিচ্ছন্তম্ ॥৮৫—৮৬॥

মহোরগস্যেতি । মহোরগস্য বিশালসর্পস্য, প্রপন্নাঃ প্রাপ্তাঃ । নিমগ্না ব্যাপৃতাঃ ॥৮৭॥

---

পাণ্ডুনন্দন মহারাজ ! আমি যুদ্ধে সম্মুখে কর্ণের এই বিচিত্র ভার্গবাস্ত্র দেখিয়াছি । আজ যিনি মহারথ কর্ণকে সহ্য করিতে পারেন, সৃঞ্জয়গণের মধ্যে সেরূপ অন্য যোদ্ধা কেহ নাই ॥৮৩॥

রাজা ! শিনির পৌত্র সাত্যকি আমার চক্ররক্ষক ছিলেন, ধৃষ্টদ্যুম্নও চক্ররক্ষকই ছিলেন ; আর রাজপুত্র বীর যুধামন্যু ও উত্তমৌজা পৃষ্ঠদিক্ হইতে আমাকে রক্ষা করিতেছিলেন ॥৮৪॥

মহাপ্রভাবশালী রাজশ্রেষ্ঠ ! বৃত্রাসুরের সহিত ইন্দ্রের ন্যায় আমি আজ যুদ্ধে শত্রুসৈন্যমধ্যে বিদ্যমান দুস্তর রথিশ্রেষ্ঠ কর্ণের সহিত মিলিত হইয়া তাঁহার সঙ্গে গুরুতর যুদ্ধ করিব, যদি তাঁহাকে দেখিতে পাই । অতএব আপনি আসুন এবং দেখুন—আমি ও কর্ণ আজ জয়লাভের জন্য রণস্থলে যুদ্ধার্থী হইয়া পরস্পর মিলিত হইব ॥৮৫—৮৬॥

ভরতনন্দন ! ষট্‌সহস্র প্রভদ্রক রাজপুত্র স্বর্গলোকে যাইবার জন্য যুদ্ধে ব্যাপৃত হইয়া মহাসর্পের মুখে প্রবেশ করিতে উদ্যত হইয়াই যেন কর্ণের দিকে ধাবিত হইয়াছেন ॥৮৭॥

---

(৮৬) যোৎস্যাম্যহং ভারত !···বর্দ্ধ বা সো । (৮৭) মহর্ষভস্যেব মুখং প্রপন্নাঃ···বর্দ্ধ বা সো । (৮৮)···কষ্টাং গচ্ছেয়ম্···পি ।

আমন্ত্রয়ে ত্বাং ব্রূহি রণে জয়ং মে পুরা হি ভীমং ধার্ত্তরাষ্ট্রা গ্রসন্তে।
সৌতিং হনিষ্যামি নরেন্দ্রমুখ্য ! সৈন্যং তথা শত্রুগণাংশ্চ সর্বান্ ॥৮৯॥

সঞ্জয় উবাচ।

শ্রুত্বা কর্ণং কল্যমুদারবীর্য্যং ক্রুদ্ধঃ পার্থঃ ফাল্গুনস্যামিতৌজাঃ।
ধনঞ্জয়ং বাক্যমুবাচ চেদং যুধিষ্ঠিরঃ কর্ণশরাভিতপ্তঃ ॥৯০॥

বিপ্রদ্রুতা তাত ! চমূস্ত্বদীয়া তিরস্কৃতা চাদ্য যথা ন সাধু।
ভীতো ভীমং ত্যজ্য চায়াস্তথা ত্বং যন্নাশকঃ কর্ণমথো নিহন্তুম্ ॥৯১॥

## ভারতকৌমুদী

কর্ণমিতি। প্রসহ্য বলেন। প্রতিশ্রুত্যাকুর্বতঃ কিমপি কর্ত্তুং প্রতিজ্ঞায় তদকুর্বতঃ। যাতা যাস্যামি ॥৮৮॥

আমন্ত্রয় ইতি। পুরা আগামিনি কালে। সৌতিং সূতপুত্রম্ ॥৮৯॥

শ্রুত্বেতি। কল্যং নিরাময়ং, উদারবীর্য্যং মহাবলম্। ফাল্গুনস্য অর্জ্জুনস্যোপরি ॥৯০॥

বিপ্রেতি। বিপ্রদ্রুতা পলায়িতা। তিরস্কৃতা পশ্চাদ্রক্ষিতা। ত্যজ্য ত্যক্ত্বা, আয়াঃ আগচ্ছঃ ॥৯১॥

রাজশ্রেষ্ঠ রাজা ! আমি যদি বলপূর্বক আজ যুধ্যমান কর্ণকে তাঁহার বন্ধুবর্গের সহিত বধ না করি, তাহা হইলে—যে ব্যক্তি কোন কার্য্যের অঙ্গীকার করিয়া তাহা না করে, সেই ব্যক্তির যে গতি হয়, আমি যেন সেই কষ্টজনক গতি লাভ করি ॥৮৮॥

রাজশ্রেষ্ঠ ! ইহার পরে ধার্ত্তরাষ্ট্রেরা আর্য্য ভীমসেনকে গ্রাস করিতে পারে। সুতরাং আমি আপনার নিকট যুদ্ধে যাইবার অনুমতি চাহিতেছি, আপনি জয়ের আশীর্ব্বাদ করুন ; আমি যেন কর্ণকে, তাঁহার সৈন্যগণকে এবং সমস্ত শত্রুগণকে বধ করিতে পারি' ॥৮৯॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ ! অমিততেজা পৃথানন্দন যুধিষ্ঠির কর্ণের বাণে পীড়িত ছিলেন। সুতরাং তিনি মহাবল কর্ণকে নিরাময় শুনিয়া অর্জ্জুনের উপরে ক্রুদ্ধ হইয়া তাঁহাকে এই সকল বাক্য বলিলেন—॥৯০॥

'দয়ার পাত্র ! তোমার সৈন্যেরা পলায়ন করিয়াছে ; যাহা সঙ্গত নহে, সেইভাবে তুমিও সৈন্যদিগকে পিছনে রাখিয়া আসিয়াছ এবং যে হেতু কর্ণকে বধ করিতে পার নাই, সেই হেতু ভীত অবস্থায় ভীমকে পরিত্যাগ করিয়া পলাইয়া আসিয়াছ ॥৯১॥

(৮৯) ইতঃ পরম্ '...সপ্তষষ্টিতমোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ বা সো।

হেয়স্ত্বয়া পার্থ! কৃতঃ পৃথায়া গর্ভঃ সমাবিশ্য যথা ন সাধু।
ত্যক্ত্বা রণে যদপায়াঃ স ভীমং যন্নাশকঃ সূতপুত্রং নিহন্তুম্ ॥৯২॥
যত্তদ্বাক্যং দ্বৈতবনে ত্বয়োক্তং কর্ণং হন্তাস্ম্যেকরথেন পার্থ!।
তং ত্যক্ত্বা ত্বং কথমদ্যাপযাতঃ কর্ণাদ্ভীতো ভীমসেনং বিহায় ॥৯৩॥
ইদং যদি দ্বৈতবনেঽপ্যচক্ষঃ কর্ণং যোদ্ধুং ন প্রশক্ষ্যে নৃপেতি।
বয়ং ততঃ প্রাপ্তকালঞ্চ সর্ব্বে কৃত্যান্যুপৈষ্যাম তথৈব পার্থ! ॥৯৪॥
ময়ি প্রতিশ্রুত্য বধং হি তস্য ন বৈ কৃতং তচ্চ তথৈব বীর!।
আনীয় নঃ শত্রুমধ্যং স কস্মাৎ সমুৎক্ষিপ্য স্থণ্ডিলে প্রত্যপিংষ্ঠাঃ ॥৯৫॥
অন্বাশিস্ম বয়মর্জ্জুন! ত্বয়ি যিযাসবো বহু কল্যাণমিষ্টম্।
তন্নঃ সর্ব্বং বিফলং রাজপুত্র! ফলার্থিনামফল ইবাতিপুষ্পঃ ॥৯৬॥

## ভারতকৌমুদী

হেয় ইতি। হেয়ো নিন্দনীয়ঃ। পৃথায়াঃ কুন্ত্যাঃ। অপায়াঃ পলায়থাঃ ॥৯২॥
যদিতি। হন্তাস্মি হনিষ্যামি। তং কর্ণম্। অপযাতো রণাদপসৃতঃ ॥৯৩॥
ইদমিতি। অচক্ষঃ অব্রবীঃ। প্রাপ্তকালং কালোচিতম্। উপৈষ্যাম করিষ্যামঃ ॥৯৪॥
ময়ীতি। সমুৎক্ষিপ্য ঊর্দ্ধে নিক্ষিপ্য, স্থণ্ডিলে পাষাণময়ে, প্রত্যপিংষ্ঠা নিষ্পিষ্টবান্ ॥৯৫॥
অন্বিতি। অন্বাশিস্ম আশাং কৃতবন্তঃ। যিযাসবো যাতুং প্রাপ্তুমিচ্ছবঃ ॥৯৬॥

অর্জ্জুন! তুই যখন যুদ্ধে ভীমকে ত্যাগ করিয়া পলাইয়া আসিয়াছিস্ এবং কর্ণকে বধ করিতে পারিস্ নাই, তখন অসাধুভাবে কুন্তীর উদরে প্রবেশ করিয়া তাঁহার গর্ভটাকে হেয় করিয়াছিস্ ॥৯২॥

পৃথানন্দন! তুমি দ্বৈতবনে সেই যে বলিয়াছিলে—'আমি একরথেই কর্ণকে বধ করিব' তবে কেন আজ তুমি কর্ণ হইতে ভীত হইয়া তাহাকে ত্যাগ করিয়া ভীমসেনকে ছাড়িয়া অপসৃত হইলে? ॥৯৩॥

পার্থ! তুমি যদি দ্বৈতবনেও এই কথা বলিতে যে, 'রাজা! আমি কর্ণের সহিত যুদ্ধ করিতে সমর্থ হইব না' তবে আমরা সকলে কালোচিত সমস্ত কার্য্য সেইভাবেই করিতাম ॥৯৪॥

বীর! তুমি আমার নিকটে কর্ণবধের অঙ্গীকার করিয়া সেইভাবে তাহা করিলে না। সুতরাং তুমি আমাদিগকে শত্রুমধ্যে আনয়ন করিয়া ঊর্দ্ধে নিক্ষেপপূর্ব্বক পাষাণময় স্থণ্ডিলের (অগ্নিস্থাপনের স্থানের) উপরে নিষ্পেষণ করিলে! ॥৯৫॥

(৯২) স্তেয়স্ত্বয়া…বর্দ্ধ সো। (৯৩) যদ্বাক্যং বৈ দ্বৈতবনে…পি। (৯৬)…ফলার্থিনো বিফল ইবাতিপুষ্পঃ—পি,…ফলার্থিনো বিফুল ইবাতিপুষ্পঃ—বর্দ্ধ।

প্রচ্ছাদিতং বড়িশমিবামিষেণ সংছাদিতং গরলমিবাশনেন।
অনর্থকং দর্শিতবানসি ত্বং রাজ্যার্থিনো রাজ্যরূপং বিনাশম্ ॥৯৭॥
ত্রয়োদশেমা হি সমাঃ সদা বয়ং ত্বামন্বজীবিষ্ম ধনঞ্জয়াশয়া।
কালে বর্ষং দৈবমিবোপ্তবীজং তন্নঃ সর্বান্ নরকে ত্বং ন্যমজ্জঃ ॥৯৮॥
যদ্‌যৎ পৃথাং বাগুবাচান্তরীক্ষে সপ্তাহজাতে ত্বয়ি মন্দবুদ্ধে !।
জাতঃ পুত্রো বাসববিক্রমোঽয়ং সর্বান্ শূরান্ শাত্রবান্ জেষ্যতীতি ॥৯৯॥
অয়ং জেতা খাণ্ডবে দেবসংঘান্ সর্বাণি ভূতান্যপি চোত্তমৌজাঃ।
অয়ং জেতা মদ্রকলিঙ্গকেকয়ানয়ং কুরূন্ রাজমধ্যে নিহন্তা ॥১০০॥

ভারতকৌমুদী

প্রেতি। আমিষেণ মাংসেন। অশনেন খাদ্যবস্তুনা ॥৯৭॥

ত্রয়োদশেতি। সমা বৎসরান্। অন্বজীবিষ্ম লক্ষ্যীকৃত্য জীবনং ধৃতবন্তঃ। দৈবং দেবকৃতং বর্ষং বৃষ্টিং লক্ষ্যীকৃত্য উপ্তবীজং রোপিতবীজমিব। নরকে নরকতুল্যপরাজয়কলঙ্কে ॥৯৮॥

যদিতি। পৃথাং কুন্তীম্, বাগ্ দৈবী। সার্দ্ধৈশ্চতুর্ভিস্তাং বাচমন্ববদতি জাত ইতি ॥৯৯॥

অয়মিতি। খাণ্ডবে খাণ্ডববনদাহকালে। ভূতানি প্রাণিনঃ ॥১০০॥

অর্জ্জুন! আমরা বহুতর মঙ্গলময় অভীষ্ট বিষয় লাভ করিবার ইচ্ছায় তোমার উপরে আশা করিয়াছিলাম; কিন্তু রাজপুত্র! ফলার্থী ব্যক্তিগণের নিকট অধিক-পুষ্পশালী বৃক্ষ যেমন বিফল হয়, সেইরূপ আমাদের সে সমস্ত বিফল হইয়াছে ॥৯৬॥

আমি রাজ্যার্থী হইয়াছিলাম; তাহাতে তুমি মাংসাবৃত বড়িশের ন্যায় এবং খাদ্যবস্তুসংছাদিত বিষের তুল্য অনর্থজনক রাজ্যরূপ বিনাশ আমাকে দেখাইয়া দিয়াছ ॥৯৭॥

ধনঞ্জয়! রোপিত বীজ যেমন যথাকালে দৈবকৃত বৃষ্টির আশায় জীবন ধারণ করে, আমরাও সেইরূপ এই তের বৎসর যাবৎ তোমাকে লক্ষ্য করিয়া আশায় আশায় সর্ব্বদা জীবন ধারণ করিয়া রহিয়াছি; কিন্তু তুমি আমাদের সকলকেই নরকে নিমগ্ন করিয়াছ ॥৯৮॥

মন্দবুদ্ধি! তোমার জন্মের পরে সপ্তম দিনে আকাশবাণী কুন্তীদেবীকে যাহা যাহা বলিয়াছিল, (সে সকল কথা এই—) 'কুন্তি! তোমার এই পুত্র ইন্দ্রের তুল্য বিক্রমশালী হইবে এবং সমস্ত বীর শত্রুকে জয় করিবে ॥৯৯॥

এই বালক যথাকালে মহাতেজা হইয়া খাণ্ডবদাহের সময়ে দেবগণ ও সকল প্রাণীকে জয় করিবে; মদ্র, কলিঙ্গ ও কেকয়দিগকে পরাভূত করিবে এবং রাজাদের মধ্যে কৌরবসৈন্যগণকে বধ করিবে ॥১০০॥

(৯৯) যত্তৎ পৃথাম্···ত্বয়ি মন্দবুদ্ধৌ···পি বা লো।

অস্মাৎ পরো ন ভবিতা ধনুর্দ্ধরো নৈনং ভূতং কিঞ্চন জাতু জেতা।
ইচ্ছন্নয়ং সর্বভূতানি কুর্য্যাদ্বশে বশী সর্বসমাপ্তবিদ্যঃ ॥১০১॥
কান্ত্যা শশাঙ্কস্য জবেন বায়োঃ স্থৈর্য্যেণ মেরোঃ ক্ষময়া পৃথিব্যাঃ।
সূর্য্যস্য ভাসা ধনদস্য লক্ষ্ম্যা শৌর্য্যেণ শক্রস্য বলেন বিষ্ণোঃ ॥১০২॥
তুল্যো মহাত্মা তব কুন্তি ! পুত্রো জাতোঽদিতের্বিষ্ণুরিবারিহন্তা।
স্বেষাং জয়ায় দ্বিষতাং বধায় খ্যাতোঽমিতৌজাঃ কুলতন্তুকর্ত্তা ॥১০৩॥
(যুগ্মকম্)

ইত্যন্তরীক্ষে শতশৃঙ্গমূর্দ্ধ্নি তপস্বিনাং শৃণ্বতাং বাগুবাচ।
এবংবিধং তচ্চ নাভূত্তথা তে দেবাপি নূনমনৃতং বদন্তি ॥১০৪॥

## ভারতকৌমুদী

অস্মাদিতি। পরঃ শ্রেষ্ঠঃ। ভূতং প্রাণী, জাতু কদাচিৎ। বশে কুর্য্যাৎ জিত্বা, বশী স্বাধীনঃ, সমাপ্তা সর্বা ধনুর্বেদবিষয়া বিদ্যা যেন সঃ ॥১০১॥

কান্ত্যেতি। জবেন বেগেন। ভাসা তেজসা, ধনদস্য কুবেরস্য। সর্বত্র তুল্য ইতি পরেণ সম্বন্ধঃ। স্বেষামাত্মীয়ানাম্। কুলতন্তুকর্ত্তা বংশরক্ষকঃ ॥১০২—১০৩॥

ইতীতি। শতশৃঙ্গমূর্দ্ধ্নি পাণ্ডবানাং জন্মস্থানে শতশৃঙ্গপর্বতোপরি। এবংবিধম্ উক্তরূপ-ফলকম্। দেবাপীতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ। অনৃতং মিথ্যা ॥১০৪॥

ইহা অপেক্ষা কেহ প্রধান ধনুর্দ্ধর হইবে না, কোন প্রাণী কখনও ইহাকে জয় করিতে পারিবে না এবং স্বাধীনচেতা ও যথাকালে সমগ্র ধনুর্বেদবিদ্যাসমাপ্তকারী এই বালক ইচ্ছা করিলে সমস্ত প্রাণীকে বশীভূত করিতে পারিবে ॥১০১॥

আর কুন্তি ! তোমার এই পুত্রটী—সৌন্দর্য্যে চন্দ্রের, বেগে বায়ুর, ধৈর্য্যে সুমেরুর, ক্ষমায় পৃথিবীর, তেজে সূর্য্যের, সম্পদে কুবেরের, শৌর্য্যে ইন্দ্রের এবং বলে বিষ্ণুর তুল্য হইবে ; বিশেষতঃ এই বালক যথাসময়ে মহাত্মা হইয়া অদিতির পুত্র বিষ্ণুর ন্যায় শত্রুহন্তা হইবে ; আর এই বালক যথাকালে অমিততেজা হইয়া আত্মীয়গণের জয় ও শত্রুগণের পরাজয়ের জন্য বিখ্যাত ও বংশরক্ষক হইবে' ॥১০২—১০৩॥

অর্জ্জুন। তপস্বীরা শুনিতেছিলেন, এই অবস্থায় শতশৃঙ্গপর্ব্বতের উপরে আকাশবাণী এইরূপ বলিয়াছিল । কিন্তু তোমার তাহা এরূপ হয় নাই। সুতরাং দেবতারাও মিথ্যা কথা বলেন, ইহা নিশ্চয়ই (স্বীকার করিতে হইবে) ॥১০৪॥

(১০৪)···তচ্চ নাভূদ্‌যথাবৎ···পি,···তচ্চ নাভূত্তথা চ···বা সো।

তথাপরেষামৃষিসত্তমানাং শ্রুত্বা গিরঃ পূজয়তাং সদা ত্বাম্।
ন সন্নতিং প্রৈমি সুযোধনস্য ন ত্বাং জানাম্যাধিরথের্ভয়ার্ত্তম্ ॥১০৫॥
পূর্বং যদুক্তং হি সুযোধনেন ন ফাল্গুনঃ প্রমুখে স্থাস্যতীতি।
কর্ণস্য যুদ্ধে হি মহাবলস্য মৌর্খ্যাত্তু তন্নাববুদ্ধং ময়াসীৎ ॥১০৬॥
তেনাদ্য তপ্স্যে ভৃশমপ্রমেয়ং যচ্ছত্রুবর্গে নরকং প্রবিষ্টঃ।
তদৈব বাচ্যোঽস্মি ননু ত্বয়াহং ন যোৎস্যেঽহং সূতপুত্রং কথঞ্চিৎ ॥১০৭॥
ততো নাহং সৃঞ্জয়ান্ কেকয়াংশ্চ সমানয়েয়ং সুহৃদো রণায়।
এবং গতে কিঞ্চ ময়াদ্য শক্যং কার্য্যং কর্ত্তুং বিগ্রহে সূতজস্য ॥১০৮॥
তথৈব রাজ্ঞশ্চ সুযোধনস্য যে বাপি মাং যোদ্ধুকামাঃ সমেতাঃ।
ধিগস্তু মজ্জীবিতমদ্য কৃষ্ণ! যোঽহং বশং সূতপুত্রস্য যাতঃ ॥১০৯॥

---

ভারতকৌমুদী

তথেতি। পূজয়তাং প্রশংসতাম্। সন্নতিম্ অধীনতাস্বীকারেণাবনতিম্। আধিরথেঃ কর্ণাৎ ॥১০৫॥

পূর্বমিতি। ফাল্গুনোঽর্জ্জুনঃ, প্রমুখে সম্মুখে। অববুদ্ধং সত্যতয়া জ্ঞাতম্ ॥১০৬॥

তেনেতি। তপ্স্যে অনুতাপং করিষ্যে। নরকং তত্তুল্যং পরাজয়ম্। যোৎস্যে যোদ্ধুং শক্ষ্যামি ॥১০৭॥

তত ইতি। গতে স্থিতে। বিগ্রহে যুদ্ধে, সূতজস্য কর্ণস্য ॥১০৮॥

---

এবং অন্যান্য প্রধান ঋষিরাও সর্বদা তোমার প্রশংসা করিতেন। সুতরাং তাঁহাদের মুখেও সেইরূপ কথা শুনিয়াই আমি দুর্য্যোধনের নিকট অবনত হই নাই। কিন্তু তখন আমি জানিতাম না যে, তুমি কর্ণের ভয়ে আকুল ॥১০৫॥

পূর্ব্বে দুর্য্যোধন বলিতেন যে, 'অর্জ্জুন যুদ্ধে মহাবল কর্ণের সম্মুখে থাকিতে পারিবে না;' কিন্তু আমি মূর্খতাবশতঃ তখন তাহা সত্য বলিয়া বুঝিতে পারি নাই ॥১০৬॥

আমি আজ যে শত্রুবর্গের মধ্যে নরকে প্রবেশ করিয়াছিলাম (নরকতুল্য পরাজয় অনুভব করিয়াছিলাম,) তাহার জন্য গুরুতর, এমন কি অপরিমেয় অনুতাপ ভোগ করিতে হইবে। অর্জ্জুন! তখনই তোর আমাকে বলা উচিত ছিল যে, আমি কোন প্রকারেই কর্ণের সহিত যুদ্ধ করিতে সমর্থ হইব না ॥১০৭॥

তাহা হইলে, আমি আর যুদ্ধ করিবার জন্য সৃঞ্জয় ও কেকয়প্রভৃতি সুহৃদ্‌গণকে আনিতাম না। এখন এই অবস্থায় আজ আমি কর্ণের যুদ্ধে কি উপায় করিতে সমর্থ হইব ॥১০৮॥

---

(১০৬) ইতঃ প্রভৃত্যষ্টৌ শ্লোকাঃ পি বর্দ্ধ বা সো ন সন্তি।

যদি স্ম জীবেৎ স ভবেন্নিহন্তা মহারথানাং প্রবরো রথোত্তমঃ।
তবাভিমন্যুস্তনয়োঽস্য পার্থ! ন চাস্মি গন্তা সমরে পরাভবম্ ॥১১০॥
অথাপি জীবেৎ সমরে ঘটোৎকচস্তথাপি নাহং সমরে পরাঙ্মুখঃ।
মম হ্যভাগ্যানি পুরা কৃতানি পাপানি নূনং বলবন্তি যুদ্ধে ॥১১১॥
তৃণঞ্চ কৃত্বা সমরে ভবন্তং ততোঽহমেবং নিকৃতো দুরাত্মনা।
বৈকর্ত্তনেনৈব তথা কৃতোঽহং যথা হ্যশক্তঃ ক্রিয়তে হ্যবান্ধবঃ ॥১১২॥
আপদ্গতং কশ্চন যো বিমোক্ষেৎ স বান্ধবঃ স্নেহযুক্তং সুহৃচ্চ।
এবং পুরাণা মুনয়ো বদন্তি ধর্ম্মঃ সদা সদ্ভিরনুষ্ঠিতশ্চ ॥১১৩॥

## ভারতকৌমুদী

তথেতি। সমেতা আগতাঃ, তেষামপি বিগ্রহে কিং কার্য্যং কর্ত্তুং শক্যামিত্যনুবৃত্তিঃ ॥১০৯॥

যদীতি। প্রবরো বীরশ্রেষ্ঠঃ। গন্তা প্রাপ্তঃ। তৃন্প্রত্যয়ান্ততয়া কর্ম্মণি ন ষষ্ঠী ॥১১০॥

অথেতি। পরাঙ্মুখোঽভবম্। পাপানি, অভাগ্যানি দুর্ভাগ্যতয়া পরিণতানি ॥১১১॥

তৃণমিতি। তৃণং তৃণতুল্যম্, কৃত্বা গণয়িত্বা। নিকৃতঃ পরাভূতঃ। বৈকর্ত্তনেন কর্ণেন ॥১১২॥

আপদিতি। আপদ্গতং স্নেহযুক্তঞ্চ জনম্। বিমোক্ষেৎ বিমোচয়েৎ। ধর্ম্মঃ অয়ং ন্যায়ঃ ॥১১৩॥

---

এবং রাজা দুর্য্যোধন ও অন্য যাঁহারা আমার সহিত যুদ্ধ করিবার ইচ্ছায় আসিয়াছেন, তাঁহাদের যুদ্ধেই বা কি উপায় অবলম্বন করিব। কৃষ্ণ! আমার জীবনে ধিক্, যে আমি আজ কর্ণের বশীভূত হইয়াছিলাম ॥১০৯॥

অর্জ্জুন! তোমার পুত্র বীরশ্রেষ্ঠ ও রথিপ্রধান অভিমন্যু আজ যদি জীবিত থাকিত, তাহা হইলে সে মহারথগণকে বধ করিত; আমি আর যুদ্ধে পরাভব পাইতাম না ॥১১০॥

তা'র পর ঘটোৎকচও যদি বাঁচিয়া থাকিত, তাহা হইলেও আমি যুদ্ধে পরাঙ্মুখ হইতাম না। হায়! আমি পূর্ব্বে যে সকল প্রবল পাপ করিয়াছিলাম, নিশ্চয়ই এখন যুদ্ধে সেইগুলি আমার দুর্ভাগ্যরূপে পরিণত হইতেছে ॥১১১॥

দুরাত্মা কর্ণ আজ তোমাকে তৃণের তুল্য গণনা করিয়া আমাকে এইরূপ পরাভূত করিয়াছে। হায়, যে অসমর্থ, কিংবা যাহার কোন বন্ধু নাই, তাহাকে যেমন পরাভূত করে, আমাকে সেইরূপ পরাভূত করিয়াছে ॥১১২॥

যে কোন লোক বিপন্ন ও স্নেহযুক্ত লোককে বিপদ্ হইতে মুক্ত করে, সে-ই বন্ধু এবং সে-ই সুহৃদ্, এইরূপ প্রাচীন মুনিরা বলিয়া থাকেন এবং সজ্জনেরাও সর্ব্বদাই এই নিয়মের অনুষ্ঠান করেন ॥১১৩॥

ত্বষ্ট্রা কৃতং বাহমকূজনাক্ষং শুভং সমাস্থায় কপিধ্বজং ত্বম্।
খড়গং গৃহীত্বা হেমপট্টাবনদ্ধং ধনুশ্চেদং গাণ্ডিবং তালমাত্রম্।
স কেশবেনোহ্যমানঃ কথং ত্বং কর্ণাদ্ভীতো ব্যপযাতোঽসি পার্থ! ॥১১৪॥
ধনুশ্চৈতৎ কেশবায় প্রদায় যন্তাভবিষ্যস্ত্বং রণে চেদ্দুরাত্মন্!।
ততোঽহনিষ্যৎ কেশবঃ কর্ণমুগ্রং মরুৎপতির্বৃত্রমিবাত্তবজ্রঃ ॥১১৫॥
রাধেয়মেবং যদি নাদ্য শক্তশ্চরন্তমুগ্রং প্রতি ধাবনায়।
দেহ্যন্যস্মৈ গাণ্ডিবমেতদদ্য ত্বত্তো যোঽস্ত্রৈরভ্যধিকো নরেন্দ্রঃ ॥১১৬॥
অস্মান্ নৈবং পুত্রদারৈর্বিহীনান্ সুখাদ্ভ্রষ্টান্ রাজ্যনাশাচ্চ ভূয়ঃ।
দ্রষ্টা লোকঃ পতিতানপ্যগাধে পাপৈর্জুষ্টে নরকে পাণ্ডবেয়! ॥১১৭॥

## ভারতকৌমুদী

ত্বষ্ট্রেতি। হে পার্থ! স ত্বম্, ত্বষ্ট্রা বিশ্বকর্ম্মণা কৃতম্, অকূজনা অশব্দকারিণঃ অক্ষাশ্চক্রাণি যস্য তম্, অতএব শুভম্, কপিধ্বজঞ্চ, বাহং রথম্, সমাস্থায় আরুহ্য, হেমপট্টেন অবনদ্ধং বেষ্টিতং খড়্গম্, তালমাত্রং হস্তচতুষ্টয়প্রমাণমিদং গাণ্ডিবং ধনুশ্চ গৃহীত্বা, কেশবেন উহ্যমানো ভ্রিয়মাণঃ সন্, কথং কর্ণাদ্ভীতঃ সন্, ব্যপযাতো রণাৎ পলায়িতোঽসি। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১১৪॥

ধনুরিতি। যন্তা সারথিঃ। মরুৎপতির্দেবরাজঃ, বৃত্রমসুরম্, আত্তবজ্রো গৃহীতবজ্রঃ ॥১১৫॥

রাধেয়মিতি। ধাবনায় আক্রমণার্থবেগগমনায়। ত্বত্তস্ত্বদপেক্ষয়া ॥১১৬॥

অস্মানিতি। এবং সতি অন্যস্মৈ গাণ্ডিবে দত্তে সতীত্যর্থঃ। রাজ্যনাশাচ্চ সুখভ্রষ্টানিতি সম্বন্ধঃ। দ্রষ্টা দ্রক্ষ্যতি। পাপৈর্ব্যাধাদিভিঃ, জুষ্টে সেবিতে, নরকে তত্তুল্যে বনে ॥১১৭॥

---

বিশ্বকর্ম্মা যাহা নির্ম্মাণ করিয়াছেন এবং যাহার চক্রগুলি শব্দ করে না, তুমি সেই মঙ্গলময় কপিধ্বজ রথে আরোহণ করিয়া এবং স্বর্ণপট্টবেষ্টিত তরবারি ও হস্তচতুষ্টয়প্রমাণ এই গাণ্ডীবধনু ধারণ করিয়া কৃষ্ণকর্তৃক চালিত হইতে থাকিয়া কর্ণের ভয়ে কেন পলায়ন করিয়া আসিলে? ॥১১৪॥

দুরাত্মা! তুই যদি এই ধনু কৃষ্ণকে দিয়া যুদ্ধে উঁহার সারথি হইতিস্, তাহা হইলে বজ্রধারী ইন্দ্র যেমন বৃত্রাসুরকে বধ করিয়াছিলেন, সেইরূপ উনি উগ্রমূর্ত্তি কর্ণকে বধ করিতেন ॥১১৫॥

অর্জ্জুন! তুই যদি আজ রণস্থলে বিচরণকারী ভীষণমূর্ত্তি কর্ণের দিকে ধাবিত হইতে অসমর্থ হইয়া থাকিস্, তাহা হইলে যে রাজা তোর অপেক্ষা অস্ত্রে অধিক, তাঁহাকে আজই এই গাণ্ডীবধনু দান কর ॥১১৬॥

---

(১১৬)...প্রতি বাধনায়...পি বর্দ্ধ।

মাসেঽপতিষ্যঃ পঞ্চমে ত্বং সুকৃচ্ছ্রে ন বা গর্ভেঽপ্যভবিষ্যঃ পৃথায়াঃ।
তত্তে শ্রেয়ো রাজপুত্রাভবিষ্যন্ন চেৎ সংগ্রামাদপযানং দুরাত্মন্! ॥১১৮॥
ধিগ্‌গাণ্ডীবং ধিক্ চ তে বাহুবীর্য্যমসংখ্যেয়ান্ বাণগণাংশ্চ ধিক্ তে।
ধিক্ তে কেতুং কেশরিণঃ সুতস্য কৃশানুদত্তঞ্চ রথঞ্চ ধিক্ তে ॥১১৯॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি
যুধিষ্ঠিরবাক্যে পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

— —:*:— —

ভারতকৌমুদী

মাস ইতি। হে দুরাত্মন্ রাজপুত্র! ত্বঞ্চেৎ পঞ্চমে মাসে পৃথায়াঃ কুন্ত্যা গর্ভাৎ অপতিষ্যঃ পতিত্বা অমরিষ্যথাঃ, কিংবা সুকৃচ্ছ্রে অতীবকষ্টকরে, পৃথায়া গর্ভে নাভবিষ্যঃ, তদুভয়মপি তে শ্রেয়োঽভবিষ্যৎ। যেন হি তথাত্বে সংগ্রামাদপযানং পলায়নং ন স্যাৎ ॥১১৮॥

তিরস্কারমুপসংহরতি ধিগিতি। অসংখ্যেয়ান্ অক্ষয়ত্বাৎ সংখ্যাতুমশক্যান্। কেতুং ধ্বজম্, কেশরিণস্তদাখ্যবানরস্য সুতঃ ক্ষেত্রজাতো বায়ুজনিতো হনুমান্ তস্য তদধিষ্ঠিতমিত্যর্থঃ ॥১১৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

———:-০-:———

---

পাণ্ডুনন্দন! এইরূপ হইলে আর আমরা পুত্রকলত্রশূন্য এবং রাজ্যনাশনিবন্ধন সমস্তসুখভ্রষ্ট হইয়া পাপিজনসেবিত অগাধ নরকে পতিত হইব না (বনে যাইব না) সে অবস্থায় লোকেও আমাদিগকে দেখিবে না ॥১১৭॥

দুরাত্মা রাজপুত্র! তুই যদি পঞ্চম মাসে কুন্তীর গর্ভ হইতে পতিত হইতিস্, কিংবা গুরুতর কষ্টজনক কুন্তীর গর্ভে জন্ম গ্রহণ না করিতিস্, তাহা হইলে তোর ভাল হইত। কেন না, তাহা হইলে আর তোর যুদ্ধ হইতে পলায়ন করিতে হইত না ॥১১৮॥

অতএব তোর গাণ্ডীবে ধিক্, তোর বাহুবলে ধিক্, তোর অসংখ্য বাণসমূহে ধিক্, তোর কপিধ্বজে ধিক্ এবং তোর অগ্নিদত্ত রথে ধিক্' ॥১১৯॥

———:-০-:———

---

(১১৯) অয়ং শ্লোকঃ পি নাস্তি। অত্র সপ্ত শ্লোকা বঙ্গবাসিপুস্তকে অধিকা দ্রষ্টব্যাঃ।

* '...অষ্টষষ্টিতমোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ বা সো।

# একপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ।

———ঃ-০-ঃ———

সঞ্জয় উবাচ।

যুধিষ্ঠিরেণৈবমুক্তঃ কৌন্তেয়ঃ শ্বেতবাহনঃ।
অসিং জগ্রাহ সংক্রুদ্ধো জিঘাংসুর্ভরতর্ষভম্ ॥১॥
তস্য কোপং সমুদ্বীক্ষ্য চিত্তজ্ঞঃ কেশবস্তদা।
উবাচ কিমিদং পার্থ! গৃহীতঃ খড়্গ ইত্যুত ॥২॥
নহি পশ্যামি যোদ্ধব্যং ত্বয়া কিঞ্চিদ্ধনঞ্জয়!!
তে গ্রস্তা ধার্ত্তরাষ্ট্রা হি ভীমসেনেন ধীমতা ॥৩॥
অপযাতোঽসি কৌন্তেয়! রাজা দ্রষ্টব্য ইত্যপি।
স রাজা ভবতা দৃষ্টঃ কুশলী চ যুধিষ্ঠিরঃ ॥৪॥
তং দৃষ্ট্বা নৃপশার্দ্দূলং শার্দ্দূলসমবিক্রমম্।
হর্ষকালে চ সংপ্রাপ্তে কস্মাত্তে মন্যুরাবিশৎ ॥৫॥

---

## ভারতকৌমুদী

যুধীতি। শ্বেতবাহনোঽর্জ্জুনঃ। জিঘাংসুর্হন্তুমিচ্ছুঃ, ভরতর্ষভং যুধিষ্ঠিরম্ ॥১॥
তস্যেতি। সমুদ্বীক্ষ্য ভ্রূকুট্যাদিনানুমায়, চিত্তজ্ঞঃ পরমনোবৃত্তিবৎ ॥২॥
নহীতি। কিঞ্চিৎ সৈন্যম্। গ্রস্তা আক্রান্তাঃ, হি যস্মাৎ ॥৩॥
অপেতি। অপযাতো রণাদপসৃতঃ। কুশলী লব্ধস্বাস্থ্যঃ ॥৪॥
তমিতি। নৃপশার্দ্দূলং যুধিষ্ঠিরম্। মন্যুঃ ক্রোধঃ ॥৫॥

---

সঞ্জয় বলিলেন—'মহারাজ! যুধিষ্ঠির এইরূপ বলিলে, কুন্তীনন্দন অর্জ্জুন অত্যন্ত ক্রুদ্ধ হইয়া যুধিষ্ঠিরকে বধ করিবার ইচ্ছা করিয়া তরবারি ধারণ করিলেন ॥১॥

তখন পরচিত্তজ্ঞ কৃষ্ণ অর্জ্জুনের ক্রোধ দেখিয়া বলিলেন—'অর্জ্জুন! তুমি এ তরবারি ধারণ করিলে কেন? ॥২॥

ধনঞ্জয়! তোমার যোদ্ধব্য কাহাকেও ত দেখিতেছি না। কারণ, বুদ্ধিমান্ ভীমসেনই ত সেই ধার্ত্তরাষ্ট্রগণকে আক্রমণ করিয়াছেন ॥৩॥

কুন্তীনন্দন! রাজাকে দেখিতে হইবে বলিয়া তুমি রণস্থল হইতে চলিয়া আসিয়াছ, সে রাজাকে দেখিয়াছ, তিনিও কুশলে আছেন ॥৪॥

---

(১)…জিঘাংসুর্ভরতর্ষভ!—বা সো। (৩)…ধিধ্বস্তা ধার্ত্তরাষ্ট্রা হি সর্বেভীমেন ধীমতা…পি। (৫) স দৃষ্ট্বা…সংপ্রাপ্তে কিমিদং মোহকারিতম্—বর্দ্ধ বা সো।

ন তং পশ্যামি কৌন্তেয়! যস্তে বধ্যো ভবিষ্যতি।
প্রহর্ত্তুমিচ্ছসে কস্মাৎ কিং বা তে চিত্তবিভ্রমঃ ॥৬॥
কস্মাত্ত্বান্ মহাখড়্গং পরিগৃহ্ণাতি সত্বরঃ।
তত্ত্বাং পৃচ্ছামি কৌন্তেয়! কিমিদং তে চিকীর্ষিতম্ ॥৭॥
এবমুক্তস্তু কৃষ্ণেন প্রেক্ষমাণো যুধিষ্ঠিরম্।
অর্জ্জুনঃ প্রাহ গোবিন্দং ক্রুদ্ধঃ সর্প ইব শ্বসন্ ॥৮॥
অন্যস্মৈ দেহি গাণ্ডীবমিতি মাং যোঽভিচোদয়েৎ।
ছিন্দ্যামহং তস্য শির ইত্যুপাংশুব্রতং মম ॥৯॥
তদুক্তং মম চানেন রাজ্ঞামিতপরাক্রম!।
সমক্ষং তব গোবিন্দ! ন তৎ ক্ষন্তুমিহোৎসহে ॥১০॥

ভারতকৌমুদী

নেতি। ইচ্ছসে ইচ্ছসি। চিত্তবিভ্রম উপস্থিত ইতি শেষঃ ॥৬॥
কস্মাদিতি। তে ত্বয়া, চিকীর্ষিতং কর্ত্তুমিষ্টম্ ॥৭॥
এবমিতি। প্রেক্ষণং বধ্যতয়া নির্দ্দেশার্থম্। শ্বাসঃ খলু ক্রোধানুভাবঃ ॥৮॥
অন্যস্মা ইতি। অভিচোদয়েৎ নির্দ্দিশেৎ। উপাংশুব্রতং রহসি কৃতো নিয়মঃ ॥৯॥
তদিতি। উৎসহে শক্নোমি, আত্মনঃ প্রতিজ্ঞাভঙ্গভয়াদিতি ভাবঃ ॥১০॥

ব্যাঘ্রের ন্যায় বিক্রমশালী সে রাজশ্রেষ্ঠকে দর্শন করায় আনন্দের সময়ই উপস্থিত হইয়াছে; তাহাতে তোমার ক্রোধ আসিল কেন? ॥৫॥

কুন্তীনন্দন! তোমার যে বধ্য হইবে, তেমন লোক ত দেখিতেছি না, তবে প্রহার করিবার ইচ্ছা করিতেছ কেন? কেনই বা তোমার চিত্তভ্রম উপস্থিত হইল? ॥৬॥

অর্জ্জুন! তুমি ত্বরান্বিত হইয়া মহাতরবারি ধারণ করিলে কেন? অতএব তোমাকে জিজ্ঞাসা করি—তুমি এ কি করিবার ইচ্ছা করিয়াছ?' ॥৭॥

কৃষ্ণ এইরূপ বলিলে, ক্রুদ্ধ অর্জ্জুন সর্পের ন্যায় শ্বাসত্যাগ করিতে থাকিয়া যুধিষ্ঠিরের প্রতি দৃষ্টিপাত করিয়া কৃষ্ণকে বলিলেন—॥৮॥

'অন্য ব্যক্তিকে গাণ্ডীব দাও' 'এইরূপ যে লোক আমাকে নির্দ্দেশ করিবে, আমি তাহার শিরশ্ছেদ করিব' এইরূপ আমার গুপ্ত প্রতিজ্ঞা আছে ॥৯॥

অতএব অমিতপরাক্রম কৃষ্ণ! এই রাজা তোমার সমক্ষেই তাহা আমাকে বলিয়াছেন। সুতরাং আমি তাহা উপেক্ষা করিতে পারি না ॥১০॥

(৯)…যঃ প্রচোদয়েৎ…পি।

তস্মাদেনং বধিষ্যামি রাজানং ধর্ম্মভীরুকঃ।
প্রতিজ্ঞাং পালয়িষ্যামি হত্বৈনং নরসত্তমম্ ॥১১॥
এতদর্থং ময়া খড়্গো গৃহীতো যদুনন্দন।।
সোঽহং যুধিষ্ঠিরং হত্বা সত্যস্যানৃণ্যতাং গতঃ ॥১২॥
বিশোকো বিজ্বরশ্চাপি ভবিষ্যামি জনার্দ্দন।।
কিং বা ত্বং মন্যসে প্রাপ্তমস্মিন্ কাল উপস্থিতে ॥১৩॥ (যুগ্মকম্)
ত্বমস্য জগতস্তাত! বেত্থ সর্বং গতাগতম্।
তত্তথা প্রকরিষ্যামি যথা মাং বক্ষ্যতে ভবান্ ॥১৪॥

সঞ্জয় উবাচ।

ধিগ্‌ধিগিত্যেব গোবিন্দঃ পার্থমুক্ত্বাব্রবীৎ পুনঃ।
ইদানীং পার্থ! জানামি ন বৃদ্ধাঃ সেবিতাস্ত্বয়া।
অকালে পুরুষব্যাঘ্র! সংরম্ভং যদ্ভবানগাৎ ॥১৫॥

---

ভারতকৌমুদী

তস্মাদিতি। প্রতিজ্ঞারক্ষার্থং ধর্ম্মভীরোর্জ্যেষ্ঠভ্রাতৃবধোঽপি বরমিত্যাশয়ঃ ॥১১॥

এতদিতি। সত্যস্য প্রতিজ্ঞায়াঃ। বিজ্বরো নিঃসন্তাপঃ। প্রাপ্তমুচিতম্ ॥১২—১৩॥

ত্বমিতি। বেত্থ জানাসি, গতমতীতঞ্চ আগতং ভবিষ্যচ্চ তৎ, সন্দংশপাতন্যায়াদ্বর্ত্তমানমপি ॥১৪॥

ধিগিতি। সেবিতা উপদেশগ্রহণার্থম্। সংরম্ভং ক্রোধম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৫॥

অতএব আমি ধর্ম্মভীরু বলিয়া এই রাজাকে বধ করিব; এই নরশ্রেষ্ঠকে বধ করিয়া আমি প্রতিজ্ঞা রক্ষা করিব ॥১১॥

যদুনন্দন জনার্দ্দন! এই জন্যই আমি তরবারি ধারণ করিয়াছি। সুতরাং আমি যুধিষ্ঠিরকে বধ করিয়া সত্যের নিকট অনৃণী, নিঃশোক ও নিঃসন্তাপ হইব। তুমিই বা এই সময়ে কি উচিত মনে কর ॥১২—১৩॥

জগৎপিতঃ! তুমি জগতের ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমান সমস্তই জান। সুতরাং তুমি আমাকে যাহা বলিবে, আমি তাহাই করিব' ॥১৪॥

সঞ্জয় কহিলেন—'তখন কৃষ্ণ অর্জ্জুনকে 'ধিক্ ধিক্' এইরূপ বলিয়া পুনরায় বলিতে লাগিলেন—'পুরুষশ্রেষ্ঠ অর্জ্জুন! এখন বুঝিলাম—তুমি বৃদ্ধসেবা কর নাই। যে হেতু তুমি অসময়ে ক্রুদ্ধ হইয়াছ ॥১৫॥

---

(১১)…রাজানং ধর্ম্মভীরুকম্…বর্দ্ধ বা সো। (১৩)… অস্মিন্ কালে সমুত্থিতে—পি বর্দ্ধ। (১৪)…বেৎসি সর্বম্…তত্তথা প্রচরিষ্যামি…পি। (১৫) প্রথমপাদদ্বয়াৎ পরম্ 'কৃষ্ণ উবাচ' বর্দ্ধ বা সো।

নহি ধর্ম্মবিভাগজ্ঞঃ কুর্য্যাদেবং ধনঞ্জয় ! ।
যথা ত্বং পাণ্ডবাদ্যেহ ধর্ম্মভীরুরপণ্ডিতঃ ॥১৬॥
অকার্য্যাণাং ক্রিয়াণাঞ্চ সংযোগং যঃ করোতি বৈ ।
কার্য্যাণামক্রিয়াণাঞ্চ স পার্থ ! পুরুষাধমঃ ॥১৭॥
অনুসৃত্য তু যে ধর্ম্মং কথয়েয়ুরুপস্থিতাঃ ।
সমাসবিস্তরবিদাং ন তেষাং বেত্থ নিশ্চয়ম্ ॥১৮॥
অনিশ্চয়জ্ঞো হি নরঃ কার্য্যাকার্য্যবিনিশ্চয়ে ।
অবশো মুহ্যতে পার্থ ! যথা ত্বং মূঢ় এব তু ॥১৯॥

---

## ভারতকৌমুদী

নহীতি। ধর্ম্মস্য বিভাগজ্ঞঃ কোটিদ্বয়বিৎ। যথা ত্বং কৃতবানিতি শেষঃ ॥১৬॥

অকার্য্যাণামিতি। হে পার্থ! যঃ, অকার্য্যাণাং কর্ত্তুমশক্যানাম্, ক্রিয়াণাং বৈধব্যাপারাণাম্, কার্য্যাণাং কর্ত্তুং শক্যানাম্, অক্রিয়াণাং নিষিদ্ধব্যাপারাণাঞ্চ, সংযোগং সম্বন্ধং করণোদ্যমমিত্যর্থঃ, করোতি, স পুরুষাধম উচ্যতে। নিষিদ্ধগুরুহত্যোদ্যমাত্ত্বং পুরুষাধম ইতি ভাবঃ ॥১৭॥

অন্বিতি। যে উপস্থিতাঃ শিষ্যৈরুপগতাঃ সন্তঃ, ধর্ম্মমনুসৃত্য কথয়েয়ুঃ, সমাসবিস্তরবিদাং ধর্ম্মস্য সংক্ষেপবাহুল্যজ্ঞানাম্, তেষাং বৃদ্ধানাম্, নিশ্চয়ং ধর্ম্মনিরূপণম্, ত্বং ন বেত্থ ॥১৮॥

অনিরিতি। অনিশ্চয়জ্ঞঃ তাদৃশনিশ্চয়ানভিজ্ঞঃ, কার্য্যাকার্য্যবিনিশ্চয়ে অবশঃ অক্ষমঃ ॥১৯॥

## ভারতভাবদীপঃ

যুধিষ্ঠিরেণেতি ॥১—১৪॥ ভবান্ যৎ সংরম্ভমগাৎ তৎ কালে ন অকালে ইত্যর্থঃ ॥১৫—১৬॥ কর্ত্তুমযোগ্যানাং কর্ম্মণাং সংযোগং কর্ত্তুং যোগ্যানামপি অক্রিয়াণাং নিষিদ্ধক্রিয়াণাং সংযোগং যঃ করোতি স পুরুষাধম ইত্যাহ—অকার্য্যাণামিতি ॥১৭॥ উপস্থিতাঃ

---

পাণ্ডুনন্দন অর্জ্জুন! তুমি ধর্ম্মভীরু বট, কিন্তু অপণ্ডিত। সেই জন্যই তুমি আজ এখানে যেরূপ করিতে উদ্যত হইয়াছ, ধর্ম্মের উভয়াংশবিৎ লোক এরূপ করেন না ॥১৬॥

অর্জ্জুন! যে লোক অসাধ্য বিহিত কার্য্য এবং সাধ্য নিষিদ্ধ কার্য্য করিতে উদ্যত হয়, সে-ই পুরুষের অধম ॥১৭॥

শিষ্যেরা আসিয়া সেবা করিলে, যাঁহারা ধর্ম্মানুসারে উপদেশ দিয়া থাকেন, ধর্ম্মের সংক্ষেপ ও বাহুল্যাভিজ্ঞ সেই বৃদ্ধগণের ধর্ম্মনিরূপণ তুমি জান না ॥১৮॥

সেই নিরূপণানভিজ্ঞ লোক কর্ত্তব্য ও অকর্ত্তব্যনিরূপণে অসমর্থ হইয়া ভ্রমে পতিত হয়; যেমন তুমি এখন ভ্রমেই পতিত হইয়াছ ॥১৯॥

ন হি কার্য্যমকার্য্যং বা সুখং জ্ঞাতুং কথঞ্চন।
শ্রুতেন জ্ঞায়তে সর্বং তচ্চ ত্বং নাববুধ্যসে ॥২০॥
অবিজ্ঞানাদ্ভবান্ যচ্চ ধর্ম্মং রক্ষতি ধর্ম্মবিৎ।
প্রাণিনাং ত্বং বধং পার্থ! ধার্ম্মিকো নাববুধ্যসে ॥২১॥
প্রাণিনামবধস্তাত! সর্বজ্যায়ান্ মতো মম।
অনৃতাং বা বদেদ্বাচং ন তু হিংস্যাৎ কথঞ্চন ॥২২॥
স কথং ভ্রাতরং জ্যেষ্ঠং রাজানং ধর্ম্মকোবিদম্।
হন্যাদ্ভবান্ নরশ্রেষ্ঠ! প্রাকৃতোঽন্যঃ পুমানিব ॥২৩॥
অযুধ্যমানস্য বধস্তথাঽশত্রোশ্চ ভারত!।
পরাঙ্মুখস্য দ্রবতঃ শরণঞ্চাভিগচ্ছতঃ ॥২৪॥
কৃতাঞ্জলেঃ প্রপন্নস্য প্রমত্তস্য তথৈব চ।
ন বধঃ পূজ্যতে সদ্ভিস্তচ্চ সর্বং গুরৌ তব ॥২৫॥ (যুগ্মকম্)

## ভারতকৌমুদী

নহীতি। সুখমনায়াসং জ্ঞাতুং নহি শক্যমিতি শেষঃ। শ্রুতেন উপদেশেন ॥২০॥ অবীতি। রক্ষতি রক্ষিতুমিচ্ছতি। নাববুধ্যসে ধর্ম্মজনকতয়া অধর্ম্মজনকতয়া বা ॥২১॥ তব কিং মতমিত্যাহ প্রাণিনামিতি। সর্বজ্যায়ান্ সর্ব্বধর্ম্মশ্রেষ্ঠঃ। অনৃতাং মিথ্যা ॥২২॥ স ইতি। ভ্রাতৃত্বাদ্যেকৈকমপ্যবধ্যত্বে গরীয়ান্ হেতুরিতি ভাবঃ। প্রাকৃতো নীচঃ ॥২৩॥ অযুধ্যেতি। অশত্রোঃ সুহৃদ উদাসীনস্য বা। দ্রবতঃ পলায়মানস্য। প্রপন্নস্য

## ভারতভাবদীপঃ

শিষ্যৈরনুস্মৃতা গুরবঃ ॥১৮—১৯॥ সুখম্ অনধীত্যেত্যর্থঃ। শ্রুতেন শাস্ত্রেণ ॥২০॥ যৎ ভবান্ ধর্ম্মং রক্ষতি তদবিজ্ঞানাৎ অধর্ম্মমেব ধর্ম্মং মনুষে ইত্যর্থঃ। যতঃ প্রাণিনাং বধং দোষকরম্

দেখ—মানুষ কোন প্রকারেই অনায়াসে কর্ত্তব্য ও অকর্ত্তব্য বুঝিতে পারে না; কিন্তু বৃদ্ধোপদেশ শুনিয়া সকলই বুঝিতে পারে। সুতরাং তুমি সে বৃদ্ধোপদেশ না শুনায় বুঝিতেছ না ॥২০॥

অর্জ্জুন! তুমি ধর্ম্মবিৎ হইতে যাইয়া ধর্ম না বুঝিয়া যে ধর্ম্ম রক্ষা করিবার ইচ্ছা করিতেছ, (তাহাতে বলিতেছি—) তুমি ধার্ম্মিক হইয়াও প্রাণিবধ যে কি (ধর্ম্মজনক না অধর্ম্মজনক) তাহা বুঝিতেছ না ॥২১॥

বৎস! প্রাণিবধ না করাই সর্ব্বশ্রেষ্ঠ ধর্ম্ম, ইহা আমার মত। সুতরাং বরং মিথ্যা কথা বলিবে, কিন্তু কোন প্রাণিহিংসা করিবে না ॥২২॥

নরশ্রেষ্ঠ! অন্য নীচলোকের ন্যায় তুমি—জ্যেষ্ঠভ্রাতা, রাজা ও ধর্ম্মজ্ঞ যুধিষ্ঠিরকে কি করিয়া বধ করিবে? ॥২৩॥

ত্বয়া চৈব ব্রতং পার্থ ! বালেনেব কৃতং পুরা।
তস্মাদধর্ম্মসংযুক্তং মৌঢ্যাৎ কর্ম্ম ব্যবস্যসি ॥২৬॥
স গুরুং পার্থ ! কস্মাত্ত্বং হন্তুকামোঽভিধাবসি।
অসংপ্রধার্য্য ধর্ম্মাণাং গতিং সূক্ষ্মাং দুরত্যয়াম্ ॥২৭॥
ইদং ধর্ম্মরহস্যঞ্চ তব বক্ষ্যামি পাণ্ডব ! ।
যদ্ব্রূয়াত্তব ভীষ্মো হি ধর্ম্মজ্ঞো বা যুধিষ্ঠিরঃ ॥২৮॥
বিদুরো বা তথা ক্ষত্তা কুন্তী বাপি যশস্বিনী।
তত্তে বক্ষ্যামি তত্ত্বেন নিবোধেদং ধনঞ্জয় ! ॥২৯॥

ভারতকৌমুদী

বিপদাপন্নস্য, প্রমত্তস্য অসাবধানস্য। তদযুধ্যমানত্বাদিকম্, গুরৌ জ্যেষ্ঠে ভ্রাতরি যুধিষ্ঠিরে। তথা চ যুধিষ্ঠিরঃ অযুধ্যমানঃ, তব অশক্তঃ, যুদ্ধপরাঙ্মুখঃ, ত্বদাক্রমণে পলায়েত, কাতরতয়া তে শরণাগতঃ, ত্বদাশ্রিততয়া কৃতাঞ্জলিপ্রায়ঃ, কর্ণপ্রহারাদ্বিপদাপন্নঃ অসাবধানশ্চেত্যাশয়ঃ ॥২৪—২৫॥

ত্বয়েতি। কিঞ্চেতি চার্থঃ। ব্রতং প্রাগুক্তনিয়মঃ, বালেন মূর্খেণ, শিশুনা উপহসতা বাপ্যুক্তাবপি তস্যাপি হন্তব্যত্বাদিতি ভাবঃ। মৌঢ্যাদ্বিবেকরাহিত্যাৎ, ব্যবস্যসি কর্ত্তুং প্রবর্ত্তসে ॥২৬॥

স ইতি। অসংপ্রধার্য্য অনিশ্চিত্য। দুরত্যয়াং দুর্গমাম্ ॥২৭॥

কিং তর্হি ধর্ম্মতত্ত্বমিত্যাহ ইদমিতি। ধর্ম্মস্য রহস্যং গুপ্তং তত্ত্বম্ ॥২৮॥

বিদুর ইতি। ক্ষত্তা শূদ্রযোনিজঃ। যদ্ব্রূয়াদিত্যনুবর্ত্ততে। তৎ ধর্ম্মম্, তত্ত্বেন যাথার্থ্যেন ॥২৯॥

---

ভরতনন্দন! অযুধ্যমান, অশক্ত, পরাঙ্মুখ, পলায়মান, শরণাগত, কৃতাঞ্জলি, বিপদাপন্ন ও অসাবধান লোককে বধ করার প্রশংসা সজ্জনেরা করেন না। অথ চ তোমার এই জ্যেষ্ঠভ্রাতার উপরে সে সমস্তই আছে ॥২৪—২৫॥

অথ চ অর্জ্জুন! তুমি মূর্খের ন্যায় পূর্ব্বে ঐ প্রতিজ্ঞা করিয়াছিলে; সেই জন্যই এখনও মূর্খতাবশতই অধর্ম্মের কার্য্য করিতে প্রবৃত্ত হইয়াছ ॥২৬॥

পৃথানন্দন! তুমি ধর্ম্মের সূক্ষ্ম ও দুর্গম অবস্থা নিরূপণ না করিয়া কেন গুরুহত্যা করিবার ইচ্ছায় ধাবিত হইতেছ ॥২৭॥

পাণ্ডুনন্দন! ধর্ম্মজ্ঞ ভীষ্ম বা যুধিষ্ঠির যাহা বলিতে পারেন, ধর্ম্মের সেই গুপ্ত তত্ত্ব আমি তোমাকে বলিব ॥২৮॥

আর শূদ্রযোনিজাত বিদুর, কিংবা যশস্বিনী কুন্তীও যে ধর্ম্ম বলিতে পারেন, আমি যথার্থরূপে তোমার নিকট সেই ধর্ম্ম বলিব। অতএব ধনঞ্জয়! তুমি এই কথাগুলি শোন—॥২৯॥

সত্যস্য বচনং সাধু ন সত্যাদ্বিদ্যতে পরম্।
তত্ত্বেনৈব সুদুর্জ্ঞেয়ং পশ্য সত্যমনুষ্ঠিতম্ ॥৩০॥
ভবেৎ সত্যমবক্তব্যং বক্তব্যমনৃতং ভবেৎ।
যত্রানৃতং ভবেৎ সত্যং সত্যঞ্চাপ্যনৃতং ভবেৎ ॥৩১॥
প্রাণাত্যয়ে বিবাহে চ বক্তব্যমনৃতং ভবেৎ।
সর্বস্বস্যাপহারে চ বক্তব্যমনৃতং ভবেৎ ॥৩২॥
বিবাহকালে রতিসম্প্রয়োগে প্রাণাত্যয়ে সর্বধনাপহারে।
বিপ্রস্য চার্থে হ্যনৃতং বদেত পঞ্চানৃতান্যাহুরপাতকানি ॥৩৩॥

## ভারতকৌমুদী

সত্যস্যেতি। বচনমুক্তিঃ। সদ্ভিরনুষ্ঠিতং সত্যং তত্ত্বেনৈব সুদুর্জ্ঞেয়ং পশ্য জানীহি ॥৩০॥

ভবেদিতি। যত্র স্থলে, অনৃতং মিথ্যোক্তিঃ, সত্যং সত্যোক্তিবৎ ইষ্টজনকং ভবেৎ, সত্যঞ্চ অনৃতমনৃতবদনিষ্টকরং ভবেৎ; তত্র সত্যমবক্তব্যং ভবেৎ, অনৃতঞ্চ বক্তব্যং ভবেৎ ॥৩১॥

নন্বেতস্যোদাহরণং কিমিত্যাহ প্রাণেতি। প্রাণাত্যয়ে আত্মীয়স্য প্রাণনাশসম্ভবস্থলে। তথা চ অয়ং স হন্তেতি রাজ্ঞঃ প্রশ্নে হন্তেতি সত্যোক্তৌ প্রাণনাশসম্ভবঃ, ন হন্তেমি মিথ্যোক্তৌ চ ন তৎসম্ভবঃ। কন্যা কুরূপেতি সত্যোক্তৌ তদ্বিবাহাসম্ভবঃ, সুন্দরীতি মিথ্যোক্তৌ চ তৎসম্ভবঃ। তব সর্বস্বং কুত্রেতি দস্যুপ্রশ্নে তত্রাস্তীতি সত্যোক্তৌ তদপহার-সম্ভবঃ, তত্র নাস্তীতি মিথ্যোক্তৌ চ ন তৎসম্ভব ইতি ভাবঃ। এবমন্যদপ্যূহ্যম্ ॥৩২॥

বিবাহাদিত্রয়মনূদ্যাপরোদাহরণদ্বয়মাহ বিবাহেতি। রতিসম্প্রয়োগে রমণসম্বন্ধে। যথা লোক আগচ্ছেদিতি ভার্য্যায়া আপত্তৌ নাগচ্ছেদিতি রিরংসোর্ভর্ত্তুর্মিথ্যোক্তৌ রতি-সিদ্ধিঃ। এতচ্চাদিপর্বোক্তনর্ম্মণোঽপ্যুপলক্ষণম্। বিপ্রস্যেতি চ সজ্জনমাত্রোপলক্ষণম্। অর্থে উপকারার্থে। অপাতকানি অপাপজনকানি, কচিৎ পাপাপেক্ষয়াধিকপুণ্যজননেন তন্নাশাৎ কচিচ্চ পাপাভাসমাত্রত্বাৎ ॥৩৩॥

---

সত্য বলা ভাল। কেন না, সত্য অপেক্ষা উত্তম নাই। কিন্তু সজ্জনের অনুষ্ঠিত সে সত্যকে যথার্থরূপেই অতিদুর্জ্ঞেয় বলিয়া জানিবে ॥৩০॥

যে স্থলে মিথ্যা বলাটা সত্য বলার ন্যায় উপকারী হয়, কিংবা সত্য বলাটা মিথ্যা বলার তুল্য অপকারী হইয়া পড়ে; সে স্থলে সত্য বলিবে না, মিথ্যাই বলিবে ॥৩১॥

প্রাণনাশ ও বিবাহস্থলে মিথ্যা কথা বলা যাইতে পারে এবং সর্ব্বস্বাপহরণ-সম্ভবস্থলেও মিথ্যা কথা বলা যায় ॥৩২॥

মহর্ষিরা বলেন—বিবাহবিষয়ে, রমণসম্পর্কে, প্রাণনাশস্থলে, সর্বস্বাপহরণক্ষেত্রে

---

(৩০)···যস্ত সত্যমনুষ্ঠিতম্—পি বর্দ্ধ।

তত্রানৃতং ভবেৎ সত্যং সত্যঞ্চাপ্যনৃতং ভবেৎ।
তাদৃশে মুহ্যতে বালো যস্য সত্যমনুষ্ঠিতম্।
সত্যানৃতে বিনিশ্চিত্য ততো ভবতি ধর্ম্মবিৎ ॥৩৪॥
কিমাশ্চর্য্যং কৃতপ্রজ্ঞঃ পুরুষোঽপি সুদারুণঃ।
সুমহৎ প্রাপ্নুয়াৎ পুণ্যং বলাকোঽন্ধবধাদিব ॥৩৫॥
কিমাশ্চর্য্যং পুনর্মূঢ়ো ধর্ম্মকামো হ্যপণ্ডিতঃ।
সুমহৎ প্রাপ্নুয়াৎ পাপমাপগাস্বিব কৌশিকঃ ॥৩৬॥

## ভারতকৌমুদী

নন্থ তত্রাপাতকত্বে কো হেতুরিত্যাহ তত্রেতি। তত্র তেষু বিবাহাদিষু, অনৃতম্, সত্যং সত্যবদিষ্টজনকং ভবেৎ; সত্যঞ্চ, অনৃতমনৃতবদনিষ্টজনকং ভবেৎ। অতএব বালো মূর্খঃ, তাদৃশে উক্তবিধে স্থলে, মুহ্যতে কর্ত্তব্যভ্রান্তো ভবতি। তেন চ যস্য সত্যমনুষ্ঠিতং কাম্যমিতি শেষঃ, স জন উক্তবিধয়া সত্যানৃতে বিনিশ্চিত্য ততো ধর্ম্মবিদ্ভবতি। ষট্পাদঃ শ্লোকঃ ॥৩৪॥

কিমিতি। কৃতপ্রজ্ঞো গুরূপদেশাদর্জ্জিতবুদ্ধিঃ। বলাকো নাম ব্যাধঃ ॥৩৫॥

## ভারতভাবদীপঃ

ইত্যেতন্নাববুধ্যসে ॥২১—২৩॥ অপত্রোঃ অপাতনীয়স্য অবধ্যস্য ॥২৪—২৯॥ সত্যং তত্ত্বেন যাথাতথ্যেন সুহৃজ্জেয়ং পশ্য ক্বচিৎ সত্যমপ্যধর্ম্মায় ভবতীত্যর্থঃ ॥৩০—৩৩॥ যস্য যেন হেতুনা সত্যমেব সত্যতয়া অনুষ্ঠিতং তাদৃশমেব পশ্যতি সত্যবাদিতয়া তেন হেতুনা বালঃ অজ্ঞঃ

---

এবং সজ্জনের উপকারার্থে মিথ্যা কথাও বলিতে পারে; এই পাঁচ বিষয়ের মিথ্যা কথা পাপ উৎপাদন করে না ॥৩৩॥

কারণ, সেই পাঁচটা বিষয়ে মিথ্যা বলা সত্য বলার ন্যায় উপকারী হয় এবং সত্য বলা মিথ্যা বলার তুল্য অপকারী হইয়া থাকে। অতএব মূর্খলোক তাদৃশস্থলে কর্ত্তব্য বিষয়ে ভ্রমে পতিত হয়। সুতরাং যাহার সত্যানুষ্ঠান বাঞ্ছনীয় সে ব্যক্তি সত্য ও মিথ্যার ফলাফল নিরূপণ করিয়া তাহার পর ধর্ম্মজ্ঞ হইতে পারে ॥৩৪॥

কি আশ্চর্য্য; বলাক যেমন অন্ধকে বধ করিয়া গুরুতর পুণ্য লাভ করিয়াছিল, সেইরূপ শিক্ষিতবুদ্ধি মানুষও অতিদারুণ হইয়া গুরুতর পুণ্য লাভ করিয়া থাকে ॥৩৫॥

কি আশ্চর্য্য; আবার নদীসঙ্গমস্থলে কৌশিক যেমন মহাপাপভাগী হইয়াছিলেন, সেইরূপ মূঢ়, অপণ্ডিত, অথ চ ধর্ম্মকামী লোক মহাপাপভাগী হইয়া থাকে' ॥৩৬॥

---

(৩৪) প্রথমপাদদ্বয়ং বা সো নাস্তি। তাদৃশং মন্যতে বালঃ…বর্দ্ধ…তাদৃশং পশ্যতে বালঃ পশ্য সত্যমনুষ্ঠিতম্—বা।

অর্জ্জুন উবাচ।

আচক্ষ্ব ভগবন্নেতদ্‌যথা বিন্দ্যাম্যহং তথা।
বলাকস্যাভিসম্বন্ধং নদীনাং কৌশিকস্য চ ॥৩৭॥

বাসুদেব উবাচ।

পুরা ব্যাধোঽভবৎ কশ্চিদ্বলাকো নাম ভারত!।
যাত্রার্থং পুত্রদারাণাং মৃগান্ হন্তি ন কামতঃ ॥৩৮॥
বৃদ্ধৌ চ মাতাপিতরৌ বিভর্ত্ত্যন্যাংশ্চ সংশ্রিতান্।
স্বধর্ম্মনিরতো নিত্যং সত্যবাগনসূয়কঃ ॥৩৯॥
স কদাচিন্মৃগং লিপ্সুর্নাভ্যবিন্দৎ প্রযত্নবান্।
অপঃ পিবন্তং দদৃশে শ্বাপদং ঘ্রাণচক্ষুষম্ ॥৪০॥
অদৃষ্টপূর্বমপি তৎ সত্ত্বং তেন হতং তদা।
অন্ধে হতে ততো ব্যোম্নঃ পুষ্পবর্ষং পপাত চ ॥৪১॥

ভারতকৌমুদী

কিমিতি। আপগাসু নদীনাং সঙ্গমদেশেষু, কৌশিকো নাম ব্রাহ্মণঃ ॥৩৬॥

আচক্ষ্বেতি। বিন্দ্যামি পুণ্যং পাপঞ্চ লভে। অভিসম্বন্ধং সংপৃক্তমুপাখ্যানম্ ॥৩৭॥

পুরেতি। যাত্রার্থং জীবননির্বাহার্থম্, মৃগান্ পশূন্ ॥৩৮॥

বৃদ্ধাবিতি। অনসূয়কঃ পরদোষাবিষ্কাররহিতঃ ॥৩৯॥

স ইতি। মৃগং পশুম্, "পশবোঽপি মৃগাঃ" ইত্যমরঃ। নাভ্যবিন্দৎ নালভত। অপো জলম্, দদৃশে দদর্শ, শ্বাপদং হিংস্রজন্তুম্, ঘ্রাণচক্ষুষং গন্ধেন দ্রব্যজ্ঞাতারম্ ॥৪০॥

অদৃষ্টেতি। সত্ত্বং জন্তুঃ, তেন বলাকেন। অন্ধে তস্মিন্ সত্ত্বে ॥৪১॥

অর্জ্জুন বলিলেন—'কৃষ্ণ! যাহাতে আমি সেইরূপ পুণ্য-পাপভাগী হই, সেই জন্য তুমি বলাকের এবং নদীসঙ্গমবর্ত্তী কৌশিকের এই উপাখ্যান বল' ॥৩৭॥

কৃষ্ণ বলিলেন—'ভরতনন্দন! পূর্ব্বকালে 'বলাক-'নামে এক ব্যাধ ছিল; সে, পুত্রকলত্রাদির ভরণ-পোষণের জন্য পশুবধ করিত, কিন্তু ইচ্ছানুসারে নহে ॥৩৮॥

সর্ব্বদা স্বধর্ম্মনিরত, সত্যবাদী ও অসূয়াশূন্য সেই বলাক বৃদ্ধ মাতা ও পিতার এবং অন্যান্য আশ্রিত ব্যক্তিগণের ভরণ-পোষণ করিত ॥৩৯॥

কোন সময়ে সেই বলাক বনে যাইয়া পশুলিপ্সু হইয়া যত্ন করিয়াও তাহা পাইল না; ক্রমে ঘ্রাণদৃষ্টি একটা হিংস্র জন্তুকে জল পান করিতে দেখিল ॥৪০॥

সেইরূপ জন্তু পূর্ব্বে না দেখিয়া থাকিলেও বলাক তখন তাহাকে বধ করিল;

(৩৮) মৃগব্যাধোঽভবৎ কশ্চিৎ···পি বৰ্দ্ধ।

অপ্সরোগীতবাদিত্রৈর্নাদিতঞ্চ মনোরমম্।
বিমানমাগমৎ স্বর্গান্মৃগব্যাধনিনীষয়া ॥৪২॥
তদ্ভূতং সর্বভূতানামভাবায় কিলার্জ্জুন।।
তপস্তপ্ত্বা বরং প্রাপ্তং কৃতমন্ধং স্বয়ম্ভুবা ॥৪৩॥
তদ্ধত্বা সর্বভূতানামভাবকৃতনিশ্চয়ম্।
ততো বলাকঃ স্বরগাদেবং ধর্ম্মঃ সুদুর্বিদঃ ॥৪৪॥
কৌশিকোঽপ্যভবদ্বিপ্রস্তপস্বী নবহুশ্রুতঃ।
নদীনাং সঙ্গমে গ্রামাদদূরে স কিলাবসৎ ॥৪৫॥
সত্যং ময়া সদা বাচ্যমিতি তস্যাভবদ্ব্রতম্।
সত্যবাদীতি বিখ্যাতঃ স তদাসীদ্ধনঞ্জয়! ॥৪৬॥

ভারতকৌমুদী

অপ্সর ইতি। মৃগব্যাধস্য তস্য পশুতাড়কস্য বলাকস্য নিনীষয়া স্বর্গপ্রাপণেচ্ছয়া ॥৪২॥

তদিতি। ভূতং জন্তুঃ, অভাবায় ধ্বংসায়। অন্ধং কৃতং ধ্বংসাল্পত্বার্থম্ ॥৪৩॥

তদিতি। অভাবে ধ্বংসে কৃতো নিশ্চয়ো যেন তৎ। স্বরগাৎ স্বর্গমগমৎ। সুদুর্বিদঃ অতিদুর্জ্ঞেয়ঃ, হিংসয়া ধর্ম্মলাভাৎ। একহিংসয়া বহূনাং রক্ষণাদ্ধর্ম্ম ইতি তু তত্ত্বমিতি ভাবঃ ॥৪৪॥

কৌশিক ইতি। কৌশিকো নাম। নবহুশ্রুতঃ শাস্ত্রাদাবল্পজ্ঞঃ ॥৪৫॥

সত্যমিতি। ব্রতং নিয়মঃ। অতএব সত্যবাদীতি বিখ্যাত আসীৎ ॥৪৬॥

---

সেই অন্ধ জন্তুটাকে বধ করিলে, আকাশ হইতে বলাকের মস্তকে পুষ্পবৃষ্টি পতিত হইল ॥৪১॥

ক্রমে সেই ব্যাধকে লইয়া যাইবার জন্য স্বর্গ হইতে অপ্সরোগণের গীত-বাদ্যে নিনাদিত একখানি সুন্দর বিমান আগমন করিল ॥৪২॥

অর্জ্জুন! সেই জন্তুটা সমস্ত প্রাণীকে বিনাশ করিবার জন্য তপস্যা করিয়া ব্রহ্মার নিকট সেই বরই লাভ করিয়াছিল; কিন্তু ব্রহ্মা সেই বর দান করিয়া তাহাকে অন্ধ করিয়া দিয়াছিলেন ॥৪৩॥

সমস্ত-প্রাণি-বিনাশে কৃতনিশ্চয় সেই জন্তুটাকে বধ করিয়া বলাক স্বর্গে গিয়াছিলেন। এই কারণে ধর্ম্ম অতিদুর্জ্ঞেয় ॥৪৪॥

তপস্বী অথ চ অল্পজ্ঞ সেই ব্রাহ্মণ কৌশিকও গ্রাম হইতে অদূরবর্ত্তী কতকগুলি নদীর সঙ্গমস্থলে বাস করিতেন ॥৪৫॥

'আমি সর্ব্বদাই সত্য বাক্য বলিব' এইরূপ তাঁহার ব্রত ছিল। সুতরাং অর্জ্জুন! তিনি তখন সত্যবাদী বলিয়া বিখ্যাত ছিলেন ॥৪৬॥

অথ দস্যুভয়াৎ কেচিত্তদা তদ্বনমাবিশন্।
তত্রাপি দস্যবঃ ক্রুদ্ধাস্তানমার্গন্ত যত্নতঃ ॥৪৭॥
অথ কৌশিকমভ্যেত্য প্রাহুস্তে সত্যবাদিনম্।
কতমেন পথা যাতা ভগবন্! বহবো জনাঃ ॥৪৮॥
সত্যেন পৃষ্টঃ প্রব্রূহি যদি তান্ বেত্থ শংস নঃ।
স পৃষ্টঃ কৌশিকঃ সত্যং বচনং তানুবাচ হ ॥৪৯॥
বহুবৃক্ষলতাগুল্মমেতদ্বনমুপাশ্রিতাঃ।
ইতি তান্ খ্যাপয়ামাস তেভ্যঃ পার্থ! স কৌশিকঃ ॥৫০॥
ততস্তে তান্ সমাসাদ্য ক্রূরা জঘ্নুরিতি শ্রুতিঃ।
তেনাধর্ম্মেণ মহতা বাগ্দুরুক্তেন কৌশিকঃ ॥৫১॥
গতঃ স কষ্টং নরকং সূক্ষ্মধর্ম্মেষ্বকোবিদঃ।
যথা চাল্পশ্রুতো মূঢ়ো ধর্ম্মাণামবিভাগবিৎ ॥৫২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

অথেতি। তদ্বনং কৌশিকস্য তপোবনম্। অমার্গন্ত অন্বিষ্টবন্তঃ ॥৪৭॥

অথেতি। সত্যবাদিনং সত্যবাদিতয়াবগতম্ ॥৪৮॥

সত্যেনেতি। বেত্থ জানাসি, শংস ব্রূহি, নঃ অস্মান্ ॥৪৯॥

বহ্বিতি। বহবো বৃক্ষলতাগুল্মা যত্র তৎ। উপাশ্রিতাস্তে বহবো জনাঃ ॥৫০॥

তত ইতি। ক্রূরা দস্যবঃ। বাক্ দুরুক্তা সত্যরূপাপি গুরুতরাধর্ম্মনিমিত্তত্বাদ্দুষ্টতয়াভিহিতা যস্মৈ তেন। অকোবিদঃ অনভিজ্ঞঃ। অল্পশ্রুতোঽল্পজ্ঞঃ, অবিভাগবিৎ ভেদানভিজ্ঞঃ।

একদা কতকগুলি লোক দস্যুর ভয়ে আসিয়া কৌশিকের তপোবনে প্রবেশ করিল; তখন ক্রুদ্ধ দস্যুরা সেখানেও যত্নপূর্ব্বক সেই লোকগুলির অন্বেষণ করিতে লাগিল ॥৪৭॥

ক্রমে সেই দস্যুরা সত্যবাদী কৌশিকের নিকট আসিয়া বলিল—'ভগবন্! বহুতর লোক কোন্ পথে গেল? ॥৪৮॥

আমরা জিজ্ঞাসা করিতেছি, আপনি সত্য বলুন; আপনি যদি তাহাদের সংবাদ জানিয়া থাকেন, তবে আমাদের নিকট বলুন'। তখন কৌশিক তাহাদের নিকট সত্য কথা বলিলেন ॥৪৯॥

'সেই লোকগুলি আসিয়া বহু বৃক্ষ, লতা ও গুল্মে পরিপূর্ণ এই বনে আশ্রয় লইয়াছে'। অর্জ্জুন! কৌশিক এইভাবে দস্যুদের নিকট সেই লোকগুলির কথা বলিলেন ॥৫০॥

(৫০)...তেভ্যস্তবং স কৌশিকঃ—বা সো।

বৃদ্ধানপৃষ্ট্বা সন্দেহং মহচ্ছ্বভ্রমিতোঽর্হতি।
তত্র তে লক্ষণোদ্দেশঃ কশ্চিদেবং ভবিষ্যতি ॥৫৩॥
দুষ্করং পরমং জ্ঞানং তর্কেণানুব্যবস্যতি।
শ্রুতের্ধর্ম্ম ইতি হ্যেকে বদন্তি বহবো জনাঃ ॥৫৪॥
তত্তে ন প্রত্যসূয়ামি ন চ সর্ব্বং বিধীয়তে।
প্রভবার্থায় ভূতানাং ধর্ম্মপ্রবচনং কৃতম্ ॥৫৫॥

---

## ভারতকৌমুদী

তথা চ অল্পধর্ম্মজনকসত্যবাক্যেন বহ্বধর্ম্মজননাৎ তেন চাধর্ম্মেণ তদ্ধর্ম্মনাশাত্তদধর্ম্মস্যৈব স্থিতিরিতি ভাবঃ ॥৫১—৫২॥

বৃদ্ধানিতি। সন্দেহং সন্দিগ্ধবিষয়ং বৃদ্ধানপৃষ্ট্বা, মহৎ শ্বভ্রং গর্ত্তং নরকমিত্যর্থঃ, ইতো মর্ত্ত্যলোকাৎ, অর্হতি গন্তুং যোগ্যো ভবতি, অকর্ত্তব্যং কুর্ব্বনল্পজ্ঞো জন ইতি শেষঃ। তত্র ধর্ম্মাধর্ম্মবিভাগে, তে তব সকাশে, এবং বক্ষ্যমাণপ্রকারঃ, কশ্চিৎ লক্ষণোদ্দেশঃ স্বরূপোল্লেখঃ ॥৫৩॥

দুষ্করমিতি। অল্পজ্ঞো জনঃ, তর্কেণ, দুষ্করং পরমং জ্ঞানম্, অনুব্যবস্যতি লব্ধুং চেষ্টতে। একে বহবো জনাঃ, শ্রুতের্বেদাদেব ধর্ম্মো জ্ঞাতব্য ইতি বদন্তি ॥৫৪॥

তদিতি। তদুভয়মপি মতং প্রতি, তে তবাস্তিকে, ন অসূয়ামি দোষারোপং করোমি, অংশতঃ সম্ভবাৎ। কিঞ্চ শ্রুত্যা সর্ব্বং ধর্ম্মং ন বিধীয়তে। অতএব ভূতানাং প্রাণিনাম্, প্রভবার্থায় অভ্যুদয়ায়, ধর্ম্মস্য প্রবচনং সূত্রাদিনা প্রকর্ষেণ কথনম্, কৃতং মন্বাদিভিঃ ॥৫৫॥

## ভারতভাবদীপঃ

॥৩৮—৪৪॥ তপস্বীনঃ তপস্বিনামিনঃ শ্রেষ্ঠঃ ॥৪৫—৫২॥ শ্বভ্রমিব নরকমিব অপৃষ্ট্বা প্রপ্ন-মর্হতীতি ॥৫৩॥ তত্র ধর্ম্মাধর্ম্ময়োস্তত্ত্বে নিশ্চেতব্যে লক্ষণস্য উদ্দেশঃ বচনং ভবিষ্যতি। কশ্চিত্তর্কেণাপি ধর্ম্মস্বরূপং নির্ণেয়মিত্যাহ—দুষ্করমিতি ॥৫৪॥ ন প্রত্যসূয়ামি ন দূষয়ামি; অনুমানতোঽপি ধর্ম্মো জ্ঞেয় ইত্যাশয়েনাহ—ন চেতি। লক্ষণোদ্দেশমাহ—প্রভবেতি

---

তাহার পর সেই দস্যুরা আসিয়া সেই লোকগুলিকে বধ করিল ইহা আমরা শুনিয়াছি। পরে যথাকালে সূক্ষ্মধর্ম্মানভিজ্ঞ, অল্পজ্ঞ, মূঢ় ও ধর্ম্মভেদজ্ঞানশূন্য সেই কৌশিক ঐ দুষ্টবাক্যজনিত গুরুতর পাপে কষ্টজনক নরকে গমন করিয়াছিলেন ॥৫১—৫২॥

অর্জ্জুন! অল্পজ্ঞ লোক বৃদ্ধগণের নিকট সন্দিগ্ধ বিষয় জিজ্ঞাসা না করিয়া অকর্ত্তব্য কার্য্য করিয়া এই সংসার হইতে মহানরকে যাইবার যোগ্য হয়। সে যাহা হউক, তোমার নিকট পরে এইরূপ কোন ধর্ম্ম ও অধর্ম্মের লক্ষণ উক্ত হইবে ॥৫৩॥

অল্পজ্ঞ লোক কেবল তর্কদ্বারাই দুষ্কর পরম জ্ঞান লাভ করিবার চেষ্টা করে; আবার একশ্রেণীর বহু লোক 'বেদ হইতেই ধর্ম্ম জানা যায়' এই কথা বলে ॥৫৪॥

যৎ স্যাদহিংসাসংযুক্তং স ধর্ম্ম ইতি নিশ্চয়ঃ।
অহিংসার্থায় ভূতানাং ধর্ম্মপ্রবচনং কৃতম্ ॥৫৬॥
ধারণাদ্ধর্ম্মমিত্যাহুর্ধর্ম্মো ধারয়তে প্রজাঃ।
যৎ স্যাদ্ধারণসংযুক্তং স ধর্ম্ম ইতি নিশ্চয়ঃ ॥৫৭॥
যেঽন্যায়েন জিহীর্ষন্তো ধর্ম্মমিচ্ছন্তি কর্হিচিৎ।
অকূজনেন বা মোক্ষো নানুকূজেৎ কথঞ্চন ॥৫৮॥

---

## ভারতকৌমুদী

স্বমতে কো ধর্ম্ম ইত্যাহ যদিতি। "মা হিংস্যাৎ সর্ব্বা ভূতানি" ইতি শ্রুতেরিতি ভাবঃ। নিশ্চয়ো মমেতি শেষঃ। "প্রাণিহিংসা ন কর্ত্তব্যা প্রাণৈঃ কণ্ঠগতৈরপি" ইত্যাদিনা ধর্ম্মস্য প্রবচনং প্রকর্ষেণোক্তিঃ, কৃতং মুনিভিরিতি শেষঃ ॥৫৬॥

ধর্ম্মশব্দস্য ব্যুৎপত্তিমাহ ধারণাদিতি। প্রজা লোকান্। ধারণসংযুক্তং কর্ত্তৃতয়া ॥৫৭॥

অধার্ম্মিকানাক্ষিপতি য ইতি। যে জনাঃ, কর্হিচিৎ, অন্যায়েন, জিহীর্ষন্তঃ পরধনাদিকং হর্ত্তুমিচ্ছন্তোঽপি, তং ধর্ম্মমিচ্ছন্তি, আত্মসন্তোষবিধানমেব ধর্ম্ম ইতি মন্যমানত্বাৎ; অকূজনেন বেদেনানুক্ত্যাপি বা তর্কেণ মোক্ষো ভবতীতি চ বদন্তীতি শেষঃ, কথঞ্চনাপি নানুকূজেৎ তৈঃ সহ সজ্জনো নালপেৎ, তেষাং বাস্তবিকধর্ম্মোপায়ানভিজ্ঞানাদিত্যাশয়ঃ ॥৫৮॥

## ভারতভাবদীপঃ

॥৫৫॥ অহিংসৈব ধারণাদ্ধর্ম্ম ইত্যাহ—অহিংসার্থায়েতি ॥৫৬—৫৭॥ ন্যায়েন "সন্তোষং জনয়েৎ প্রাজ্ঞস্তদেবেশ্বরপূজন"মিত্যাদিবাক্যাবষ্টম্ভে নান্যোঽস্ত্যসুখহেতুত্বাৎ পারদার্য্যাদিকমপি ধর্ম্ম ইতি বদন্তো ধর্ম্মাপহারমিচ্ছন্তি, তে অকূজনেন বেদশব্দরাহিত্যেন তদ্বিরুদ্ধং ধর্ম্মং মোক্ষং বা বেদবাহ্যমিচ্ছন্তি, তান্ প্রতি নানুকূজেৎ তৈঃ সহ সংবাদমপি ন কুর্য্যাদসম্ভাষ্যাস্তে;

---

কিন্তু আমি তোমার নিকট সেই দুই মতের উপরেই কোন দোষারোপ করি না। তবে বেদ সমস্ত ধর্ম্মের বিধান করে না। এই জন্যই মুনিরা প্রাণিগণের মঙ্গলের জন্য প্রকৃষ্টরূপে ধর্ম্ম বলিয়াছেন ॥৫৫॥

আমার নিশ্চিত মত এই যে, যে কার্য্যে হিংসা না থাকে, তাহাই ধর্ম্মকার্য্য। মুনিরাও প্রাণিগণের হিংসা না হওয়ার জন্য প্রকৃষ্টরূপে ধর্ম্ম বলিয়াছেন ॥৫৬॥

মনীষীরা বলেন—'ধর্ম্ম মানুষগণকে রক্ষা করে। সুতরাং সেই রক্ষা করাবশতঃ তাহাকে ধর্ম্ম বলে। অতএব ইহাই নিশ্চয় যে, যাহা রক্ষা করে, তাহাই ধর্ম্ম ॥৫৭॥

'আত্মসন্তোষবিধানই ধর্ম্ম' ইহা মনে করিয়া যাহারা অন্যায্যভাবে পরের ধনপ্রভৃতি হরণ করিবার ইচ্ছায় তাহাকেই ধর্ম্ম মনে করে এবং বেদে কথিত না থাকিলেও 'তর্কদ্বারাই মুক্তি হইতে পারে' এইরূপ বলে, সজ্জন কোন প্রকারে তাহাদের সহিত আলাপও করিবেন না ॥৫৮॥

অবশ্যং কূজিতব্যে বা শঙ্কেরন্ বাপ্যকূজতঃ।
শ্রেয়স্তত্রানৃতং বক্তুং তৎ সত্যমবিচারিতম্ ॥৫৯॥
যঃ কার্য্যেভ্যো ব্রতং কৃত্বা কর্ম্মণা নোপপাদয়েৎ।
ন তৎ ফলমবাপ্নোতি এবমাহুর্মনীষিণঃ ॥৬০॥
প্রাণাত্যয়ে বিবাহে বা সর্বজ্ঞাতিবধাত্যয়ে।
কর্ম্মণ্যভিপ্রবৃত্তে বা ন চ প্রোক্তং মৃষা ভবেৎ ॥৬১॥
অধর্ম্মং নাত্র পশ্যন্তি ধর্ম্মতত্ত্বার্থদর্শিনঃ।
যৎ স্তেনৈঃ সহ সম্বন্ধান্মুচ্যতে শপথৈরপি ॥৬২॥

## ভারতকৌমুদী

অবশ্যমিতি। অকূজতঃ কিমপ্যব্রুবতঃ, যদি শঙ্কেরন্ প্রষ্টব্যপক্ষপাতিতয়া দস্যুপ্রভৃতয়ঃ সন্দিহীরন্, তদা অবশ্যং কূজিতব্যে বক্তব্যে সতি, তত্র অনৃতং মিথ্যা বক্তুং শ্রেয়ঃ। যেন তৎ অনৃতবচনমপি, অবিচারিতং নিঃসংশয়ম্, সত্যং সত্যতুল্যং ধর্ম্মানুকূলত্বাৎ। যথা প্রাগুক্ত-কৌশিকবৃত্তান্তে দস্যুপ্রশ্নে পথিকা নাত্রাগতা ইতি মিথ্যোক্তিরেব কৌশিকস্যোচিতাসীৎ ॥৫৯॥

ব্রতভঙ্গে পাপমিত্যঙ্গীকৃত্যাহ য ইতি। ব্রতং ব্রতবদপরিহার্য্যাং প্রতিজ্ঞাম্ ॥৬০॥

উক্তমেবার্থং কিঞ্চিদ্বিশেষাভিধানায় পুনরাহ প্রাণেতি। সর্ব্বজ্ঞাতিবধ এবাত্যয়ো দোষস্তত্র! অভিপ্রবৃত্তে সর্ব্বথা কৃতারম্ভে। ইদমুক্তেভ্যো বিশেষণম্। অনৃতং প্রোক্তমপি, মৃষা মিথ্যোক্তিরূপং ন ভবেৎ, সর্ব্বথানিষ্টনিবারণসম্ভবাদিত্যাশয়ঃ ॥৬১॥

## ভারতভাবদীপঃ

তেন বেদাবিরোধে সতি যদন্যস্য সুখকরং তদ্ধর্ম্ম ইত্যর্থঃ ॥৫৮॥ যত্র তু ধর্ম্মসন্দেহে বেদশব্দো নাস্তি নাপি লৌকিকী যুক্তিরস্তি তত্র কিং কর্ত্তব্যমিত্যাশঙ্ক্যাহ—অবশ্যমিতি। যত্র ব্রাহ্মণস্তেনত্বেন জ্ঞাতস্তত্রেতরেষাং স্তেনোঽয়মস্তি নো বেতি সংশয়ে পক্ষদ্বয়েঽপি হিংসা-প্রাপ্তৌ মৌনমেবাশ্রয়েৎ মৌনেনাপ্যসিদ্ধৌ অনৃতমপি বদেদিত্যর্থঃ ॥৫৯॥ য ইতি। কার্য্যেভ্যঃ যৎকিঞ্চিৎ কার্য্যং মনস্যুদ্দিশ্য ব্রতং কৃত্বা তস্য ব্রতস্য নানা অন্যেন প্রকারেণোপ-

---

কোন কথা না বলিলে, অন্যের আশঙ্কা হইতে পারে বলিয়া অবশ্য বলিতে হইলে, সে ক্ষেত্রে মিথ্যা বলাই ভাল। কেন না, মিথ্যা সে অবিচারিত সত্য-স্বরূপ ॥৫৯॥

যিনি কার্য্যের জন্য মুখে নিয়ম করিয়া কার্য্যে তাহা না করেন, তিনি সে নিয়মের ফল পান না; এইরূপই জ্ঞানীরা বলেন ॥৬০॥

প্রাণবিনাশ, বিবাহ, সমস্তজ্ঞাতিবধ ও সর্বতোভাবে আরব্ধ কার্য্যে মিথ্যা বলিলেও তাহা মিথ্যোক্তিস্বরূপ হয় না ॥৬১॥

---

(৬১)···সর্ব্বজ্ঞাতিধনক্ষয়ে···পি।

শ্রেয়স্তত্রানৃতং বক্তুং তৎ সত্যমবিচারিতম্।
ন চ তেভ্যো ধনং দেয়ং শক্যে সতি কথঞ্চন ॥৬৩॥
পাপেভ্যো হি ধনং দত্তং দাতারমপি পীড়য়েৎ।
তস্মাদ্ধর্ম্মার্থমনৃতমুক্ত্বা নানৃতভাগ্ভবেৎ ॥৬৪॥
এষ তে লক্ষণোদ্দেশো ময়োদ্দিষ্টো যথাবিধি।
এতচ্ছ্রুত্বা ব্রূহি পার্থ! যদি বধ্যো যুধিষ্ঠিরঃ ॥৬৫॥

অর্জ্জুন উবাচ।

যথা ব্রূয়াম্মহাপ্রাজ্ঞো যথা ব্রূয়াম্মহামতিঃ।
হিতঞ্চৈব যথাস্মাকং তথৈব বচনং তব ॥৬৬॥

ভারতকৌমুদী

উদাহরণমাহ অধর্ম্মমিতি। মানুষঃ শপথৈরপি মিথ্যাদিব্যৈরপি, স্তৈনৈর্দস্যুভিঃ সহ সম্বন্ধাৎ আক্রমণসম্পর্কাৎ, যৎ মুচ্যতে; ধর্ম্মতত্ত্বার্থদর্শিনঃ, অত্র মুক্তৌ, অধর্ম্মং ন পশ্যন্তি, প্রাণাত্যয়নিবারণসম্ভবাদিতি ভাবঃ ॥৬২॥

শ্রেয় ইতি। তত্র—'কুত্র তব ধন'মিতি দস্যুপ্রশ্নস্থলে, অনৃতং 'মম ধনং নাস্তি' ঈদৃশং মিথ্যা বক্তুং শ্রেয়ঃ। যেন হি তৎ অবিচারিতং সত্যং সত্যবদুপকারকম্। কিন্তু শক্যে উক্তবিধমিথ্যোক্ত্যাদিনা দস্যুবঞ্চনশক্তৌ সতি, কথঞ্চনাপি তেভ্যো ধনং ন দেয়ম্ ॥৬৩॥

কথমেতদিত্যাহ পাপেভ্য ইতি। অনৃতভাক্ অনৃতপাপভাগী ॥৬৪॥

এষ ইতি। লক্ষণয়োর্মিথ্যাসত্যোক্তিস্বরূপয়োরুদ্দেশ উল্লেখঃ, উদ্দিষ্টঃ কৃতঃ ॥৬৫॥

যথেতি। মহাপ্রাজ্ঞো মহাবিচক্ষণঃ, মহামতির্মহাবুদ্ধিঃ ॥৬৬॥

---

মানুষ মিথ্যা শপথ করিয়াও দস্যুদের আক্রমণ হইতে যে মুক্তি লাভ করে, তাহাতে ধর্ম্মতত্ত্বার্থদর্শীরা অধর্ম্ম দেখিতে পান না ॥৬২॥

সুতরাং সে স্থলে মিথ্যা বলাই ভাল। কেন না, সে মিথ্যা অবিচারিত সত্য-স্বরূপ। কিন্তু শক্তি থাকিতে কোন প্রকারেই তাহাদিগকে ধন দিবে না ॥৬৩॥

কারণ, পাপিগণকে ধনদান করিলে, তাহা দাতারও পীড়া উৎপাদন করে। অতএব মানুষ ধর্ম্মের জন্য মিথ্যা বলিয়া মিথ্যা বলার পাপে লিপ্ত হয় না ॥৬৪॥

অর্জ্জুন! আমি যুক্তি অনুসারে তোমার নিকটে এই মিথ্যা ও সত্যের লক্ষণ বলিলাম; ইহা শুনিয়া বল দেখি—যুধিষ্ঠির তোমার বধ্য হন কি না' ॥৬৫॥

অর্জ্জুন বলিলেন—'কৃষ্ণ! মহাবিচক্ষণ লোক যেমন বলেন, প্রধান বুদ্ধিমান্ মানুষ যেরূপ বলিয়া থাকেন এবং আমাদের যাহাতে হিত হয়, তোমার বাক্য সেইরূপই বটে ॥৬৬॥

---

(৬৫)...সমুদ্দিষ্টো যথাবিধি। যথাধর্ম্মং যথাবুদ্ধি ময়া তেঽচ্যুত হিতার্থিনা। ইতি মধ্যপাঠঃ পি বা সো।

ভবান্ মাতৃসমোঽস্মাকং তথা পিতৃসমোঽপি চ।
গতিশ্চ পরমা কৃষ্ণ! তেন তে বাক্যমুত্তমম্ ॥৬৭॥
নহি তে ত্রিষু লোকেষু বিদ্যতেঽবিদিতং ক্বচিৎ।
তস্মাদ্ভবান্ পরং ধর্ম্মং বেদ সর্বং যথাতথম্ ॥৬৮॥
অবধ্যং পাণ্ডবং মন্যে ধর্ম্মরাজং যুধিষ্ঠিরম্।
অস্মিংস্তু মম সঙ্কল্পে ব্রূহি কঞ্চিদনুগ্রহম্।
ইদঞ্চাপরমত্রৈব শৃণু হৃৎস্থং বিবক্ষিতম্ ॥৬৯॥
জানাসি দাশার্হ! মম ব্রতং ত্বং যো মাং ব্রূয়াৎ কশ্চন মানুষেষু।
অন্যস্মৈ ত্বং গাণ্ডিবং দেহি পার্থ! যস্ত্বত্তোঽস্ত্রাদ্বীর্য্যতো বা বরিষ্ঠঃ ॥৭০॥
হন্যামহং কেশব! তং প্রসহ্য ভীমো হন্যাত্তুবরকেতি চোক্তঃ।
তন্মে রাজা প্রোক্তবাংস্তে সমক্ষং ধনুর্দেহীত্যসকৃদ্বৃষ্ণিবীর! ॥৭১॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ভবানিতি। মাতৃসমঃ পিতৃসমশ্চোপকারিত্বে। গতিরাশ্রয়ঃ ॥৬৭॥

নহীতি। অবিদিতমজ্ঞাতম্। বেদ জানাতি। অতস্তবোপদেশো গ্রাহ্য এবেতি ভাবঃ ॥৬৮॥

কৃষ্ণোপদেশমাকর্ণ্য স্বমতমাহ অবধ্যমিতি। অস্মিন্ যুধিষ্ঠিরবধবিষয়কে। অনুগ্রহং যুধিষ্ঠিররক্ষাবিষয়কং প্রসাদম্। বিবক্ষিতং ময়া বক্তুমিষ্টম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৯॥

জানাসীতি। হে দাশার্হ! দাশার্হবংশ্য কৃষ্ণ! ব্রতং নিয়মম্। প্রসহ্য বলেন। হে তুবরক! কুৎসিতশ্মশ্রুহীন! "অশ্মশ্রুর্না চ তুবরঃ" ইত্যমরঃ। কুৎসায়াং কপ্রত্যয়ঃ।

ভারতভাবদীপঃ

পাদনং করোতি স দাম্ভিকো ব্রতফলং নাপ্নোতীত্যর্থঃ ॥৬০—৬২॥ তেভ্যঃ স্তেনেভ্যঃ ॥৬৩॥ পীড়য়েন্নরকং প্রাপয়েৎ ॥৬৪—৬৭॥ অবিদিতমিতি চ্ছেদঃ ॥৬৮॥ অনুগ্রহম্ অবধেন প্রতিজ্ঞা-

---

কৃষ্ণ! তুমি আমাদের মাতার তুল্য, পিতার সমান এবং পরম আশ্রয়। সুতরাং তোমার বাক্য আমাদের পক্ষে অতিশয় উত্তম ॥৬৭॥

তা'র পর ত্রিভুবনে কোথাও তোমার অবিদিত কিছু নাই। অতএব তুমি যথাভাবে সমস্ত ধর্ম্মই বিশেষরূপে জান ॥৬৮॥

কৃষ্ণ! এখন আমি মনে করি—পাণ্ডুনন্দন ধর্ম্মরাজ যুধিষ্ঠির আমার অবধ্য। অতএব আমার এই সঙ্কল্পের বিষয়ে তুমি আমাকে কোন অনুগ্রহের কথা বল। এখনই আমি এই আর একটা মনোগত বিষয় বলিতে ইচ্ছা করি, তুমি শ্রবণ কর ॥৬৯॥

---

(৬৯)…ধর্ম্মপুত্রং যুধিষ্ঠিরম্। অস্মিন্ সময়সংযোগে…পি। (৭০)…অস্ত্রৈর্ভবিতা বা বিশিষ্টঃ—পি,…অস্ত্রৈর্বা বীর্য্যতো বা বিশিষ্টঃ—বা সো।

তং হন্যাঞ্চেৎ কেশব! জীবলোকে স্থাতা নাহং কালমপ্যল্পমাত্রম্।
ধ্যাত্বা নূনং হ্যেনসা চাপি যুক্তো বধং রাজ্ঞো ভ্রষ্টবীর্য্যো বিচেতাঃ ॥৭২॥
যথা প্রতিজ্ঞা মম লোকসিদ্ধা ভবেৎ সত্যা ধর্ম্মভৃতাং বরিষ্ঠ!।
যথা জীবেৎ পাণ্ডবোঽহঞ্চ কৃষ্ণ! তথা বুদ্ধিং দাতুমত্রার্হসি ত্বম্ ॥৭৩॥

বাসুদেব উবাচ।

রাজা শ্রান্তো দুঃখিতো বিক্ষতশ্চ কর্ণেন সংখ্যে নিশিতৈর্বাণসংঘৈঃ।
পশ্চাচ্চায়ং সূতপুত্রেণ বীর! শরৈর্ভৃশং তাড়িতোঽযুধ্যমানঃ ॥৭৪॥

ভারতকৌমুদী

তূবরকেতি উক্তো ভীমশ্চ, হন্যাৎ তং তদ্বক্তারমিতি শেষঃ। রাজা যুধিষ্ঠিরঃ। ধনুর্গাণ্ডিবম্ ॥৭০—৭১॥

তমিতি। অহঞ্চেৎ তং যুধিষ্ঠিরং হন্যাম্, তদাহং জীবলোকে অল্পমাত্রং কালমপি ন স্থাতা স্থাস্যামি, তচ্ছোকেন তদৈব মমাপি মরণাবশ্যম্ভাবাদিতি ভাবঃ। এনসা যুধিষ্ঠির-রক্ষায়াং প্রতিজ্ঞাভঙ্গপাপেন, নূনং নিশ্চিতমেব যুক্তো ভবেয়ম্, রাজ্ঞো যুধিষ্ঠিরস্য বধমপি চ ধ্যাত্বা বিচিন্ত্য, কর্ত্তব্যবিমূঢ়তয়া ভ্রষ্টবীর্য্যো বিচেতা বিষণ্ণচিত্তশ্চ জাত ইতি শেষঃ ॥৭২॥

অতএবোপদেশং যাচতে যথেতি। লোকসিদ্ধা জগদ্বিখ্যাতা। পাণ্ডবো যুধিষ্ঠিরঃ ॥৭৩॥

রাজেতি। রাজা যুধিষ্ঠিরঃ, শ্রান্তো যুদ্ধব্যায়ামাৎ, দুঃখিতঃ পরাজয়াৎ ॥৭৪॥

---

কৃষ্ণ! তুমি আমার প্রতিজ্ঞার বিষয় অবগত আছ—মানুষের মধ্যে যে কোন মানুষ আমাকে বলিবে যে, 'পৃথানন্দন! অন্য যে লোক তোমা অপেক্ষা অস্ত্রে বা বলে প্রধান, তুমি তাহাকে গাণ্ডীব দান কর' আমি বলপূর্ব্বক তাহাকে বধ করিব। আবার ভীমেরও এইরূপ প্রতিজ্ঞা আছে যে, যে তাঁহাকে 'তূবরক! (দাড়িহীন!)' বলিবে, তিনি তাহাকে বধ করিবেন। অথ চ বৃষ্ণিবীর কেশব! তোমার সমক্ষেই ধর্ম্মরাজ বার বার আমাকে বলিয়াছেন যে, 'গাণ্ডীব অন্যকে দাও, গাণ্ডীব অন্যকে দাও' ॥৭০—৭১॥

কেশব! এখন যদি যুধিষ্ঠিরকে বধ করি, তবে অল্প কালও আমি পৃথিবীতে থাকিতে পারিব না। সুতরাং এদিকে নিশ্চয়ই প্রতিজ্ঞাভঙ্গের পাপ, ওদিকে রাজার বধ, এই দুই দিক্ চিন্তা করিয়া আমি ভ্রষ্টবীর্য্য ও বিষণ্ণচিত্ত হইয়া পড়িয়াছি ॥৭২॥

অতএব ধার্ম্মিকশ্রেষ্ঠ কৃষ্ণ! যাহাতে আমার জগৎপ্রসিদ্ধ প্রতিজ্ঞা সত্য হয় এবং যাহাতে যুধিষ্ঠির ও আমি উভয়েই জীবিত থাকি, তুমি এখন আমাকে সেইরূপ বুদ্ধি দাও' ॥৭৩॥

কৃষ্ণ কহিলেন—'বীর! রাজা (যুধিষ্ঠির) যুদ্ধ করায় পরিশ্রান্ত, পরাজিত হওয়ায় দুঃখিত এবং যুদ্ধে কর্ণের সুধার বাণসমূহে ক্ষত-বিক্ষত হইয়াছেন। পরেও

অতস্ত্বমেতেন সরোষমুক্তো দুঃখান্বিতেনেদময়ুক্তরূপম্ ।
আকোপিতো হ্যেষ যদি স্ম সংখ্যে কর্ণং নিহন্যাদিতি চাব্রবীত্ত্বাম্ ॥৭৫॥
জানাতি তং পাণ্ডব এষ চাপি পাপং লোকে কর্ণমসহ্যমন্যৈঃ ।
ততস্ত্বমুক্তো ভৃশরোষিতেন রাজ্ঞা সমক্ষং পরুষাণি পার্থ । ॥৭৬॥
নিত্যোদ্যুক্তে সততঞ্চাপ্রসহ্যে কর্ণে দ্যূতং হ্যদ্য রণে নিবদ্ধম্ ।
তস্মিন্ হতে কুরবো নির্জিতাঃ স্যুরেবং বুদ্ধিঃ পার্থিবে ধর্ম্মপুত্রে ॥৭৭॥
ততো বধং নার্হতি ধর্ম্মপুত্রস্ত্বয়া প্রতিজ্ঞার্জ্জুন ! পালনীয়া ।
জীবন্নয়ং যেন মৃতো ভবেদ্ধি তন্মে নিবোধেহ তবানুরূপম্ ॥৭৮॥

ভারতকৌমুদী

অত ইতি। অযুক্তরূপম্, অস্য দর্শনার্থমেব তবাগমনাৎ ন তু পলায়নার্থম্ ॥৭৫॥
জানাতীতি। পাণ্ডবো যুধিষ্ঠিরঃ। অন্যৈস্ত্বিতরৈঃ। পরুষাণি নিষ্ঠুরবচনানি ॥৭৬॥
নিত্যেতি। দ্যূতং দ্যূতবৎ পণঃ। তদেব দর্শয়তি তস্মিন্নিতি ॥৭৭॥
তত ইতি। অয়ং যুধিষ্ঠিরঃ, যেন কর্ম্মণা। নিবোধ শৃণু ॥৭৮॥

ভারতভাবদীপঃ

রক্ষণম্ ॥৬৯—৭০॥ তুবরকঃ বহুভোজনঃ ॥৭১॥ তং হন্যামিতি। নস্থাতা নস্থাপ্তে এনসা মুক্তোঽপি কৃতপ্রায়শ্চিত্তোঽপি ন স্থাপ্তে ইত্যর্থঃ। কিং কৃত্বা রাজ্ঞো বধং ধ্যাত্বা ॥৭২—৭৫॥

আবার উনি যখন যুদ্ধ না করেন, তখনও কর্ণ বাণদ্বারা উঁহাকে গুরুতর তাড়ন করিয়াছে ॥৭৪॥

এই জন্যই ইনি দুঃখিত অবস্থায় ক্রোধের সহিত তোমাকে অসঙ্গতভাবে এই সকল কথা বলিয়াছেন। তাহারও উদ্দেশ্য এই যে, অর্জ্জুনের ক্রোধ উৎপাদন করিলে, অর্জ্জুন যুদ্ধে কর্ণকে বধ করিবেন ॥৭৫॥

অর্জ্জুন! তুমি ভিন্ন অন্য কেহই জগতে যুদ্ধে পাপাত্মা কর্ণকে সহ্য করিতে পারে না; ইহা ইনি জানেনও। এই জন্যই ইনি অত্যন্তক্রুদ্ধ হইয়া তোমার সমক্ষেই তোমাকে নিষ্ঠুর কথা সকল বলিয়াছেন ॥৭৬॥

সর্বদা উদ্‌যোগী ও সর্ব্বদা অসহ্য কর্ণের উপরে আজ দ্যূতক্রীড়ার ন্যায় যুদ্ধে জয় ও পরাজয়ের পণ নিবদ্ধ আছে। সুতরাং তাহাকে বধ করিলেই কৌরবেরা নির্জিত হইবে; এইরূপ ধারণাই রাজা যুধিষ্ঠিরের রহিয়াছে ॥৭৭॥

অর্জ্জুন! অতএব যুধিষ্ঠির বধ্য হইতে পারেন না; অথ চ তোমারও প্রতিজ্ঞা রক্ষা করিতে হইবে। অতএব ইনি জীবিত থাকিয়াই যাহাতে মরিয়া যান, তোমার অনুরূপ তাহা আমার নিকট শ্রবণ কর ॥৭৮॥

(৭৭)...পার্থিবে ধর্ম্মযুক্তে—পি।

যদা মানং লভতে মাননার্হস্তদা স বৈ জীবতি জীবলোকে।
যদাবমানং লভতে মহান্তং তদা জীবন্মৃত ইত্যুচ্যতে সঃ ॥৭৯॥
সম্মানিতঃ পার্থিবোঽয়ং সদৈব ত্বয়া চ ভীমেন তথা যমাভ্যাম্।
বৃদ্ধৈশ্চ লোকে পুরুষৈশ্চ শূরৈস্তস্যাপমানং কলয়া প্রযুঙ্‌ক্ষ্ ॥৮০॥
ত্বমিত্যত্রভবন্তং হি ব্রূহি পার্থ! যুধিষ্ঠিরম্।
ত্বমিত্যুক্তো হি নিহতো গুরুর্ভবতি ভারত! ॥৮১॥
এবমাচর কৌন্তেয়! ধর্ম্মরাজে যুধিষ্ঠিরে।
অধর্ম্মযুক্তং সংযোগং কুরুষ্বৈবং কুরূদ্বহ! ॥৮২॥

## ভারতকৌমুদী

যদেতি। মাননার্হঃ সম্মানযোগ্যো জনঃ। জীবন্মৃতঃ, তদবমানহতত্বাৎ ॥৭৯॥

সম্মানিত ইতি। যমাভ্যাং নকুলসহদেবাভ্যাম্। কলয়া ঈষৎপরিমাণেন ॥৮০॥

তৎকিমস্ত্রপ্রহারেণাপ্যপমানং বিদধামীত্যাহ ত্বমিতি। অত্রভবন্তং পূজনীয়ম্। "ত্রিষু তত্রভবান্ পূজ্যস্তথৈবাত্রভবানপি" ইতি শব্দার্ণবঃ। নিহতো ভবতি, ত্বমিতি প্রয়োগেণৈবাপমানসূচনাৎ গুরুস্থলে তথৈব স্বচ্ছন্দশক্তেঃ। এতেন "পর্য্যায়তা নাস্ত্যভিধেয়মাত্রে সা বস্তুসত্তা বিহিতৈব যস্মাৎ। একার্থতায়ামপি যুষ্মদর্থে ভবান্ করোতীতি ন মধ্যমঃ স্যাৎ।" ইত্যভিদধতা কেনচিদ্বৈয়াকরণেন যুষ্মচ্ছব্দভবচ্ছব্দয়োর্যদেকার্থত্বমভিহিতং তদপাস্তম্। কদাচিত্তু ব্যভিচারঃ ॥৮১॥

এবমিতি। অধর্ম্মযুক্তম্ অপমানাদেব তদ্দুঃখোৎপত্তেঃ, সংযোগং বাক্‌প্রয়োগম্ ॥৮২॥

## ভারতভাবদীপঃ

সমক্ষম্ আবয়োরিতি শেষঃ ॥৭৬॥ কর্ণে পণীকৃতে, দ্যূতং যুদ্ধরূপম্ ॥৭৭—৮০॥ অত্রভবন্তং মান্যং ত্বমিতি ব্রূহি তাবতৈব তদ্বধঃ কৃতো ভবতীত্যর্থঃ ॥৮১॥ এবং পূজ্যাবমানরূপং সংযোগম্

---

সম্মানযোগ্য লোক যখন সম্মান লাভ করেন, তখনই তিনি জীবলোকে জীবিত থাকেন; আর তিনি যখন গুরুতর অপমান ভোগ করেন, তখন তাঁহাকে জীবন্মৃত বলা হয় ॥৭৯॥

সুতরাং অর্জ্জুন! তুমি, ভীমসেন, নকুল ও সহদেব তোমরা সর্ব্বদাই এই রাজার সম্মান করিয়া থাক এবং সমাজের বৃদ্ধলোক ও বীরপুরুষেরাও ইঁহার সম্মান করিয়া থাকেন। অতএব তুমি এখন ঈষৎপরিমাণে ইঁহার অপমান কর ॥৮০॥

ভরতনন্দন অর্জ্জুন! তুমি পূজনীয় যুধিষ্ঠিরের প্রতি 'তুমি' এইরূপ উক্তি কর। কারণ, গুরুজনকে 'তুমি' বলিলেই তিনি নিহত হইয়া থাকেন ॥৮১॥

---

(৮০)…বৃদ্ধৈশ্চ লোকৈঃ পুরুষপ্রবীরৈঃ…পি।

অথর্বাঙ্গিরসী হ্যেষা শ্রুতীনামুত্তমা শ্রুতিঃ।
অবিচার্য্যৈব কার্য্যৈষা শ্রেয়স্কামৈর্নরৈঃ সদা ॥৮৩॥
অবধেন বধঃ প্রোক্তো যদ্‌গুরুস্ত্বমিতি প্রভুঃ।
তদ্‌ব্রূহি ত্বং যন্ময়োক্তং ধর্ম্মরাজস্য ধর্ম্মবিৎ! ॥৮৪॥
বধং হ্যয়ং পাণ্ডব! ধর্ম্মরাজস্ত্বত্তো যুক্তং বেৎস্যতে চৈবমেষঃ।
ততোঽস্য পাদাবভিবাদ্য পশ্চাৎ সমং ব্রূয়াঃ সান্ত্বয়িত্বা চ পার্থম্ ॥৮৫॥

## ভারতকৌমুদী

নন্থ স্ববাক্যমেব কিং প্রমাণতয়াঙ্গীকরোমীত্যাহ অথর্বেতি। অথর্বা চাঙ্গিরাশ্চেত্যথর্বাঙ্গিরসৌ তয়োরিয়মিতি সা অথর্বণা অঙ্গিরসা চোক্তেত্যর্থঃ। তেন চাবিচার্য্যৈব কার্য্যৈষা ॥৮৩॥

অবধেনেতি। হে ধর্ম্মবিৎ অর্জ্জুন! প্রভুঃ প্রভাববান্ গুরুঃ, যৎ ত্বমিতি প্রোক্তঃ, সঃ অবধেনাপি বধঃ প্রাণনাশাভাবেনাপি তত্তুল্যঃ। অতএব ময়া যদুক্তম্, ত্বং ধর্ম্মরাজস্য সম্বন্ধে তদ্‌ব্রূহি ॥৮৪॥

বধমিতি। হে পাণ্ডব! এবঞ্চ সতি, অয়মেষ ধর্ম্মরাজঃ, যুক্তং ন্যায্যম, ত্বত্ত আত্মনো বধম্, বেৎস্যতে জ্ঞাস্যতি। ততঃ পরমস্য পাদাবভিবাদ্য, পশ্চাচ্চ পার্থং যুধিষ্ঠিরম্, অনুনয়েন সান্ত্বয়িত্বা, সমং স্বাভাবিকং বাক্যম্, ব্রূয়াঃ ॥৮৫॥

## ভারতভাবদীপঃ

আত্মনানুষ্ঠিতং কুরুষ ॥৮২॥ তত্র মানমাহ—অথর্ব্বেতি ॥৮৩॥ যৎ গুরুস্ত্বমিতি প্রোক্তস্তম্ অবধেন শস্ত্রপাতনমন্তরেণৈব বধঃ বধকরং ভবতীত্যর্থঃ ॥৮৪॥ অযুক্তমেবং ত্বত্তো বধং বেৎস্যতে অনেনাহং হত ইতি জ্ঞাস্যতীত্যর্থঃ। সমং বৈষম্যপরিহারম্ ॥৮৫—৮৬॥

ইতি কর্ণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৫১॥

---

কুন্তীনন্দন! তুমি এইরূপই কর, কৌরবশ্রেষ্ঠ! তুমি ধর্ম্মরাজ যুধিষ্ঠিরের প্রতি এইরূপ অধর্ম্মযুক্ত বাক্যপ্রয়োগ কর ॥৮২॥

শ্রুতির মধ্যে এই উত্তম শ্রুতিটী অথর্বা ও অঙ্গিরা বলিয়াছেন। সুতরাং মঙ্গলকামী লোকেরা কোন বিচার না করিয়াই ইহা পালন করিবেন ॥৮৩॥

ধর্ম্মজ্ঞ অর্জ্জুন! প্রভাবশালী গুরুজনকে যে 'তুমি' বলা, তাহাই তাঁহার পক্ষে অবধে বধ। অতএব আমি যাহা বলিলাম, ধর্ম্মরাজসম্বন্ধে তুমি তাহা বল ॥৮৪॥

পাণ্ডুনন্দন! এইরূপ হইলে, এই ধর্ম্মরাজ তোমা হইতে নিজের ন্যায্য বধ হইল বলিয়া মনে করিবেন। তাহার পর তুমি উঁহার চরণযুগলে অভিবাদন এবং উঁহাকে সান্ত্বনা করিয়া পরে স্বাভাবিক কথা বলিবে ॥৮৫॥

---

(৮৫) বধো হ্যেবং পাণ্ডবেয়স্য রাজ্ঞস্ত্বত্তো যুক্তং বেৎস্যতি চৈবমেষঃ⋯শমং ব্রূয়াঃ সান্ত্বপূর্ব্বঞ্চ পার্থ!—পি।

ভ্রাতা প্রাজ্ঞস্তব কোপং ন জাতু কুর্য্যাদ্রাজা কঞ্চন পাণ্ডবেয়ঃ।
মুক্তোঽনৃতাদ্‌ভ্রাতৃবধাচ্চ পার্থ! হৃষ্টঃ কর্ণং ত্বং জহি সূতপুত্রম্ ॥৮৬॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি
শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে একপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

# দ্বিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ।

——:-০-:——

সঞ্জয় উবাচ।
ইত্যেবমুক্তস্তু জনার্দ্দনেন পার্থঃ প্রশস্যাথ সুহৃদ্বচস্তৎ।
ততোঽব্রবীদর্জ্জুনো ধর্ম্মরাজমনুক্তপূর্ব্বং পরুষং প্রসহ্য ॥১॥
অর্জ্জুন উবাচ।
মা ত্বং রাজন্! ব্যাহর ব্যাহরস্ব যস্তিষ্ঠসে ক্রোশমাত্রে রণাদ্বৈ।
ভীমস্তু মামর্হতি গর্হণায় যো যুধ্যতে সর্বলোকপ্রবীরৈঃ ॥২॥

ভারতকৌমুদী

ভ্রাতেতি। তবোপরি, জাতু কদাচিৎ। এবঞ্চ সতি, অনৃতান্মিথ্যাতঃ প্রতিজ্ঞাভঙ্গপাপাদিত্যর্থঃ, ভ্রাতৃবধাৎ তৎপাপাচ্চ মুক্তো ভবিষ্যসি। বধপ্রতিনিধিরত্র ত্বমিত্যুক্তিরিতি ভাবঃ ॥৮৬॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি একপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

——:-০-:——

ইতীতি। পরুষং নিষ্ঠুরবাক্যম্, প্রসহ্য বলেন কৃষ্ণোপদেশপ্রভাবেণেত্যর্থঃ ॥১॥

এরূপ করিলেও, ভ্রাতা ও বুদ্ধিমান্ রাজা যুধিষ্ঠির কখনও তোমার উপরে কোন ক্রোধ করিবেন না। এইভাবে তুমি প্রতিজ্ঞাভঙ্গের পাপ ও ভ্রাতৃবধের পাপ হইতে মুক্ত হইয়া হৃষ্টচিত্তে যাইয়া সূতপুত্র কর্ণকে বধ কর' ॥৮৬॥

——:-০-:——

সঞ্জয় কহিলেন—'মহারাজ! কৃষ্ণ এইরূপ বলিলে, পৃথানন্দন অর্জ্জুন সেই সুহৃদ্বাক্যের প্রশংসা করিয়া পরে বলপূর্ব্বক—পূর্ব্বে যাহা কখনও বলেন নাই, সেইরূপ নিষ্ঠুর বাক্য যুধিষ্ঠিরকে বলিতে লাগিলেন ॥১॥

(৮৬)···কুর্য্যাদ্রাজা ধর্ম্মমবেক্ষ্য চাপি···বা সো। * '···একোনসপ্ততিতমোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ বা সো। (২)···ব্যাহর ব্যাহরৈবম্···যস্তিষ্ঠতে···পি।

কালে হি শত্রূন্ পরিপীড্য সংখ্যে হত্বা চ শূরান্ পৃথিবীপতীংস্তান্।
রথপ্রধানোত্তমনাগমুখ্যান্ সাদিপ্রবেকানমিতাংশ্চ বীরান্ ॥৩॥
যঃ কুঞ্জরাণামধিকং সহস্রং হত্বানদত্তুমুলং সিংহনাদম্।
কাম্বোজানামযুতং পার্বতীয়ান্ মৃগান্ সিংহো বিনিহত্যেব চাজৌ ॥৪॥
সুদুষ্করং কর্ম্ম করোতি বীরঃ কর্ত্তুং যথা নার্হসি ত্বং কদাচিৎ।
রথাদবপ্লুত্য গদাং পরামৃশংস্তয়া নিহত্যাশ্বরথদ্বিপান্ রণে ॥৫॥
বরাসিনা চাপি নরাশ্বকুঞ্জরাংস্তথা রথাঙ্গৈর্ধনুষা দহত্যরীন্।
প্রসৃত্য পদ্ভ্যামহিতান্ নিহন্তি যঃ পুনশ্চ দোর্ভ্যাং শতমন্যুবিক্রমঃ ॥৬॥
মহাবলো বৈশ্রবণান্তকোপমঃ প্রসহ্য হন্তা দ্বিষতামনীকিনীম্।
স ভীমসেনোঽর্হতি গর্হণাং মে ন ত্বং নিত্যং রক্ষ্যতে যঃ সুহৃদ্ভিঃ ॥৭॥
(কুলকম্)

## ভারতকৌমুদী

মেতি। ব্যাহর প্রাগুক্তপ্রকারং ব্রূহি। গর্হণায় রণাদাগমনান্নিন্দায়ৈ ॥২॥

পঞ্চভিঃ শ্লোকৈঃ কুলকেন ভীমং প্রশংসতি কাল ইতি। রথপ্রধানা রথিশ্রেষ্ঠাশ্চ উত্তমনাগমুখ্যা উৎকৃষ্টহস্তিশ্রেষ্ঠাশ্চ তান্, সাদিপ্রবেকান্ অশ্বারোহিপ্রধানান্। অনদৎ অকরোৎ। পার্বতীয়ান্ সৈন্যান্। অবপ্লুত্য প্লবেনাবতীর্য্য, পরামৃশন্ গৃহ্নন্। বরাসিনা উত্তমকৃপাণেন। রথাঙ্গৈশ্চক্রৈঃ। প্রসৃত্য উপগম্য, অহিতান্ শত্রূন্। দোর্ভ্যাং বাহুভ্যাম্, শতমন্যোরিন্দ্রস্যেব বিক্রমো যস্য সঃ। বৈশ্রবণান্তকোপমঃ কুবেরযমতুল্যঃ, প্রসহ্য বলেন। গর্হণাং নিন্দাম্ ॥৩—৭॥

অর্জ্জুন বলিলেন—'রাজা! তুমি আমাকে এরূপ বলিও না বলিও না; যে তুমি রণস্থল হইতে একক্রোশ দূরে আসিয়া রহিয়াছ। কিন্তু ভীমসেন আমাকে নিন্দা করিতে পারেন। কেন না, যিনি সমগ্র জগতের প্রধান বীরগণের সহিত যুদ্ধ করিতেছেন ॥২॥

যিনি যথাসময়ে শত্রুগণকে পীড়নপূর্ব্বক যুদ্ধে সেই সকল বীর রাজা, প্রধান রথী, উত্তম হস্তী, শ্রেষ্ঠ অশ্বারোহী, অসংখ্য বীর, সমধিক সহস্র হস্তী, অযুত কাম্বোজদেশীয় অশ্ব ও পার্বত্য সৈন্যগণকে বধ করিয়া—সিংহ যেমন হরিণগণকে বধ করিয়া গর্জন করে, সেইরূপ তুমুল সিংহনাদ করিয়াছেন; যে বীর রথ হইতে লাফাইয়া পড়িয়া গদা লইয়া তাহাদ্বারা যুদ্ধে হস্তী, অশ্ব ও রথ সকল বধ করিয়া অতিদুষ্কর কার্য্য করিতেছেন, তুমি যাহা কখনও করিতে পার না; এবং ইন্দ্রের তুল্য

(৬)···বাজিরথাশ্বকুঞ্জরান্···প্রগৃহ্য পদ্ভ্যাম্···বঙ্গ বর্দ্ধ বা সো। (৭)···রক্ষ্যসে যঃ···পি বা সো।

মহারথান্ নাগবরান্ হয়াংশ্চ পদাতিমুখ্যানপি চ প্রমথ্য।
একো ভীমো ধার্ত্তরাষ্ট্রেষু মগ্নঃ স মামুপালব্ধুমরিন্দমোঽর্হতি ॥৮॥
কলিঙ্গবঙ্গাঙ্গনিষাদমাগধান্ সদামদান্ নীলবলাহকোপমান্।
নিহন্তি যঃ শত্রুগজাননেকান্ স মামুপালব্ধুমরিন্দমোঽর্হতি ॥৯॥
স যুক্তমাস্থায় রথং হি কালে ধনুর্বিধুন্বন্ শরপূর্ণমুষ্টিঃ।
সৃজত্যসৌ শরবর্ষাণি বীরো মহাহবে মেঘ ইবাম্বুধারাঃ ॥১০॥
শতান্যষ্টৌ বারণানামপশ্যং বিশাতিতৈঃ কুম্ভকরাগ্রহস্তৈঃ।
ভীমেনাজৌ নিহতান্যস্য বাণৈঃ স মাং ক্রূরং বক্তুমর্হত্যরিঘ্নঃ ॥১১॥

### ভারতকৌমুদী

মহেতি। নাগবরান্ গজেন্দ্রান্। প্রমথ্য আলোড্য। মগ্নো লীনঃ, উপালব্ধুং নিন্দিতুম্ ॥৮॥

কলিঙ্গেতি। কলিঙ্গাদিদেশীয়ান্, সদা মদো যেষাং তান্, নীলবলাহকোপমান্ নীলমেঘতুল্যান্ ॥৯॥

স ইতি। যুক্তং সজ্জিতম্, আস্থায় আরুহ্য। বিধুন্বন্ চালয়ন্ ॥১০॥

শতানীতি। বারণানাং গজানাম্, বিশাতিতৈশ্ছিন্নৈঃ, কুম্ভকরাগ্রহস্তৈঃ কুম্ভশুণ্ডাশুণ্ডাগ্রৈঃ ॥১১॥

---

বিক্রমশালী যে ভীমসেন উত্তম তরবারি, চক্র ও ধনুর্দ্বারা হস্তী, অশ্ব, পদাতি ও অন্যান্য শত্রুগণকে বিনাশ করিতেছেন, আর অগ্রবর্ত্তী হইয়া হইয়া চরণযুগল ও বাহুযুগলদ্বারা শত্রু সংহার করিতেছেন; সেই মহাবল, কুবের ও যমতুল্য এবং বলপূর্বক শত্রুসৈন্যহন্তা ভীমসেনই আমাকে নিন্দা করিতে পারেন, কিন্তু যাহাকে সর্ব্বদাই সুহৃদ্‌গণ রক্ষা করিয়া থাকেন, সে তুমি পার না ॥৩—৭॥

যিনি বিপক্ষের মহারথ, বিশাল হস্তী, অশ্ব ও প্রধান প্রধান পদাতিগণকে আলোড়ন ক রয়া দুর্য্যোধনসৈন্যমধ্যে যাইয়া প্রবেশ করিয়াছেন, সেই শত্রুদমনকারী একমাত্র ভীমসেনই আমাকে তিরস্কার করিতে পারেন ॥৮॥

যিনি—কলিঙ্গ, বঙ্গ, অঙ্গ, নিষাদ ও মগধদেশীয়, সর্ব্বদা মত্ত ও নীলবর্ণমেঘতুল্য অনেক শত্রুহস্তী বিনাশ করিতেছেন, শত্রুদমনকারী সেই ভীমসেনই আমাকে তিরস্কার করিতে পারেন ॥৯॥

ঐ সেই বীর যথাসময়ে সজ্জিত রথে আরোহণ করিয়া বাণদ্বারা মুষ্টি পূরণপূর্ব্বক ধনু সঞ্চালন করিতে থাকিয়া—মেঘ যেমন জলধারা বর্ষণ করে, সেইরূপ বাণধারা বর্ষণ করিতেছেন ॥১০॥

---

(৮)···ধার্ত্তরাষ্ট্রেষমগ্নঃ···পি। (৯)···সদা মহানীল···পি।

বলন্তু বাচি দ্বিজসত্তমানাং ক্ষাত্রং বুধা বাহুবলং বদন্তি।
তং বাগ্‌বলো ভারত! নিষ্ঠুরশ্চ ত্বমেব মাং বেৎসি যথাবিধোঽহম্‌ ॥১২॥
যতে হি নিত্যং তব কর্ত্তুমিষ্টং দারৈঃ সুতৈর্জীবিতেনাত্মনা চ।
এবং যন্মাং বাগ্‌বিশিখেন হংসি ত্বত্তঃ সুখং ন বয়ং বিদ্ম কিঞ্চিৎ ॥১৩॥
মা মাবমংস্থা দ্রৌপদীতল্পসংস্থো মহারথান্ প্রতিহন্মি ত্বদর্থে।
তেনাবিশঙ্কী ভারত! নিষ্ঠুরোঽসি ত্বত্তঃ সুখং নাভিজানামি কিঞ্চিৎ ॥১৪॥
প্রোক্তঃ স্বয়ং সত্যসন্ধেন মৃত্যুস্তব প্রিয়ার্থং নরদেব! যুদ্ধে।
বীরঃ শিখণ্ডী দ্রৌপদোঽসৌ মহাত্মা ময়াভিগুপ্তেন হতশ্চ তেন ॥১৫॥

ভারতকৌমুদী

বলমিতি। ত্বং বাগবলঃ। অতএব ন ক্ষত্রিয় ইতি ভাবঃ। বেৎসি জানাসি ॥১২॥

যত ইতি। যতে যত্নং করোমি। এবং তথাপি, বাগ্‌বিশিখেন বাক্যবাণেন ॥১৩॥

মেতি। মা মাম্, দ্রৌপদীতল্পসংস্থো দ্রৌপদ্যাঃ শয্যাস্থিতঃ। এতেনাকর্ম্মণ্যত্বং সূচিতম্ ॥১৪॥

প্রোক্ত ইতি। সত্যসন্ধেন সত্যপ্রতিজ্ঞেন ভীষ্মেণ। দ্রৌপদো দ্রুপদপুত্রঃ। অভিগুপ্তেন রক্ষিতেন ॥১৫॥

আমি দেখিয়াছি—ভীমসেন অদ্য যুদ্ধে বাণদ্বারা কুম্ভ, শুণ্ড ও শুণ্ডাগ্র ছেদন করিয়া বিপক্ষের আট শত হস্তী বধ করিয়াছেন, সেই শত্রুহন্তাই আমাকে নিষ্ঠুর কথা বলিতে পারেন ॥১১॥

ভরতনন্দন! জ্ঞানীরা বলেন—ব্রাহ্মণের বল বাক্যে, আর ক্ষত্রিয়ের বল বাহুতে। কিন্তু তোমার সেই বল বাক্যে এবং তুমি নিষ্ঠুর। তা'র পর আমি যে রূপ, তাহা তুমি ত জান ॥১২॥

আমি সর্ব্বদাই স্ত্রী, পুত্র এবং নিজের জীবনদ্বারা পর্য্যন্ত তোমার অভীষ্টসম্পাদন করিবার চেষ্টা করি; তথাপি তুমি যখন বাক্যবাণদ্বারা আমাকে আঘাত কর, তখন বুঝিলাম—তোমা হইতে আমরা কোন সুখ পাইব না ॥১৩॥

ভরতনন্দন! তুমি দ্রৌপদীর শয্যায় থাকিয়া আমাকে অবজ্ঞা করিও না। আমি তোমার জন্যই মহারথগণকে বধ করিয়া আসিতেছি; তাহাতেই তুমি বিনা আশঙ্কায় নিষ্ঠুর হইয়াছ। অতএব বুঝিলাম—তোমা হইতে কোন সুখ অনুভব করিতে পারিব না ॥১৪॥

রাজা! সত্যপ্রতিজ্ঞ ভীষ্ম নিজেই বীর ও মহাত্মা দ্রুপদপুত্র শিখণ্ডীকে নিজের মৃত্যুজনক বলিয়া জানাইয়াছিলেন; পরে আমি তোমার প্রীতির জন্যই যুদ্ধে সেই

(১৩) যতামি নিত্যম্…পি। (১৫)…শিখণ্ডিনা দ্রুপদসুতেন সংখ্যে ময়াভিগুপ্তেন হতঃ স বীরঃ—পি।

ন চাভিনন্দামি তবাধিরাজ্যং যতস্ত্বমক্ষেষ্বহিতায় সক্তঃ।
স্বয়ং কৃত্বা পাপমনার্য্যজুষ্টমস্মাভির্বৈ তর্ত্তুমিচ্ছস্যরীংস্ত্বম্ ॥১৬॥
অক্ষেষু দোষা বহবো বিধর্ম্মাঃ শ্রুতাস্ত্বয়া সহদেবোঽব্রবীদ্‌যান্।
তান্ নৈষি ত্বং ত্যক্তুমসাধুজুষ্টাং স্তেন স্ম সর্বে নিরয়ং প্রপন্নাঃ ॥১৭॥
সুখং ত্বত্তো নাভিজানীম কিঞ্চিদ্‌যতস্ত্বমক্ষৈর্দেবিতুং সম্প্রবৃত্তঃ।
স্বয়ং কৃত্বা ব্যসনং পাণ্ডব! ত্বং ভূয়স্তীক্ষ্ণাঃ শ্রাবয়স্যদ্য বাচঃ ॥১৮॥
শেতেঽস্মাভির্নিহতা শত্রুসেনা ছিন্নৈর্গাত্রৈর্ভূমিতলে নদন্তী।
ত্বয়া হি তৎ কর্ম্ম কৃতং নৃশংসং যস্মাদ্দোষঃ কৌরবাণাং বধশ্চ ॥১৯॥
হতা উদীচ্যা নিহতাঃ প্রতীচ্যা নষ্টাঃ প্রাচ্যা দাক্ষিণাত্যা বিশস্তাঃ।
কৃতং কর্ম্মাপ্রতিরূপং মহদ্ভিস্তেষাং যোধৈরস্মদীয়ৈশ্চ যুদ্ধে ॥২০॥

ভারতকৌমুদী

নেতি। অক্ষেষু দ্যূতেষু, অহিতায় অমঙ্গলায়। অনার্য্যজুষ্টম্ অসজ্জনসেবিতম্ ॥১৬॥
অক্ষেষ্বিতি। বিধর্ম্মা ধর্ম্মবিরুদ্ধাঃ। এষি ইচ্ছসি। নিরয়ং নরকতুল্যং দুঃখম্ ॥১৭॥
সুখমিতি। যতঃ কালাৎ, অক্ষৈর্দ্যূতৈঃ, দেবিতুং ক্রীড়িতুম্। ব্যসনং দোষম্ ॥১৮॥
শেত ইতি। নদন্তী আর্ত্তনাদং কুর্বতী। দোষঃ অস্মাকং মহাশ্রমঃ ॥১৯॥

শিখণ্ডীকে সর্ব্বতোভাবে রক্ষা করিতেছিলাম, সেই অবস্থায় শিখণ্ডী ভীষ্মকে বধ করেন ॥১৫॥

আমি তোমার সাম্রাজ্যের অনুমোদন করি না। যে হেতু তুমি অমঙ্গলের জন্যই দ্যূতক্রীড়ায় আসক্ত। তা'র পর তুমি নিজে অসজ্জনসেবিত পাপ করিয়া আমাদের দ্বারা শত্রুসাগর পার হইবার ইচ্ছা করিতেছ ॥১৬॥

সহদেব দ্যূতক্রীড়ার যে সকল দোষ বলিয়াছিলেন, ধর্ম্মবিরুদ্ধ সেই বহুতর দোষ তুমি শুনিয়াছিলে; তথাপি তুমি অসজ্জনসেবিত সেই সমস্ত দোষ ত্যাগ করিতে ইচ্ছা কর নাই, তাহাতেই আমরা সকলে নরকে পতিত হইয়াছি ॥১৭॥

পাণ্ডব! তুমি যে সময় হইতে দ্যূতক্রীড়ায় প্রবৃত্ত হইয়াছিলে, সেই সময় হইতেই আমরা তোমা হইতে কোন সুখ হইবে বলিয়া জানি নাই। কি আশ্চর্য্য! তুমি নিজে দোষ করিয়া আবার তুমিই আজ আমাদিগকে রূক্ষ বাক্য শুনাইতেছ! ॥১৮॥

আমরা যাহাদিগকে বধ করিয়াছি, সেই শত্রুসৈন্যেরা ছিন্ন দেহে আর্ত্তনাদ করিতে করিতে ভূতলে শয়ন করিয়াছে। সুতরাং সেই নৃশংস কার্য্য তুমিই করিয়াছ, যাহা হইতে আমাদের প্রাণান্ত পরিশ্রম এবং কৌরবপক্ষের বধ হইতেছে ॥১৯॥

(২০)...প্রাচ্যাঃ প্রণষ্টাঃ...পি।

ত্বং দেবিতা ত্বৎকৃতে রাজ্যনাশস্ত্বৎসম্ভবং নো ব্যসনং নরেন্দ্র।।
মাস্মান্ ক্রূরৈর্বাক্প্রতোদৈস্তুদংস্ত্বং ভূয়ো রাজন্! কোপয়েস্ত্বল্পভাগ্যঃ ॥২১॥

সঞ্জয় উবাচ।

এতা বাচঃ পরুষাঃ সব্যসাচী স্থিরপ্রজ্ঞঃ শ্রাবয়িত্বাতিরুক্ষাঃ।
বভূবার্ত্তো বিমনা ধর্ম্মভীরুঃ কৃত্বা প্রাজ্ঞঃ পাতকং কিঞ্চিদেবম্ ॥২২॥
ততোঽন্বতেপে সুররাজপুত্রো বিনিশ্বসংশ্চাপ্যসিমুদ্ববর্হ।
তমাহ কৃষ্ণঃ কিমিদং পুনর্ভবান্ বিকোষমাকাশনিভং করোত্যসিম্ ॥২৩॥

ভারতকৌমুদী

হতা ইতি। বিশস্তা বিনাশিতাঃ। "শসু হিংসায়াম্" ইত্যস্ত ক্তে রূপম্ ॥২০॥

ত্বমিতি। দেবিতা দ্যূতকারী। ব্যসনং বিপৎ। বাক্প্রতোদৈর্বাক্যকশাভিঃ, তুদন্ ব্যথয়ন্ ॥২১॥

এতা ইতি। স্থিরপ্রজ্ঞঃ অচঞ্চলমতিঃ। এবং গুরৌ অতিরুক্ষভাষণরূপম্ ॥২২॥

তত ইতি। অন্বতেপে অনুতাপং চকার, যুধিষ্ঠিরং প্রতি ভর্ৎসনাদিতি ভাবঃ, সুররাজপুত্র ইন্দ্রপুত্রোঽর্জ্জুনঃ। উদ্ববর্হ কোষান্নিষ্কাশয়ামাস। বিকোষং কোষমুক্তম্, আকাশনিভং নির্ম্মলম্ ॥২৩॥

ভারতভাবদীপঃ

ইত্যেবমিতি ॥১॥ ব্যাহব ব্যাহরস্ব বচনম, ক্রোশমাত্রে ন তিষ্ঠসে অপি তু ততোঽপি দূরে ইত্যর্থঃ ॥২—১৪॥ সত্যসন্ধেন ভীষ্মেণ ॥১৫—২২॥ অন্বতেপে অনুতাপং প্রাপ্তবান্,

উত্তর, পশ্চিম, পূর্ব ও দক্ষিণদেশীয় সৈন্যেরা অনেকেই নিহত হইয়াছে। সুতরাং বিপক্ষের ও আমাদের পক্ষের মহাযোদ্ধারা যুদ্ধে অতুলনীয় কার্য্য করিয়াছেন ॥২০॥

রাজা! তুমিই দ্যূতক্রীড়া করিয়াছ, তোমার জন্যই আমাদের রাজ্য নষ্ট হইয়াছে এবং তোমা হইতেই আমাদের বিপদ্ আসিয়াছে; আবার অল্পভাগ্য তুমিই নিষ্ঠুর বাক্যকশাদ্বারা ব্যথিত করিতে থাকিয়া আমাদের ক্রোধ উৎপাদন করিও না' ॥২১॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! স্থিরবুদ্ধি, ধর্ম্মভীরু ও বিচক্ষণ অর্জ্জুন যুধিষ্ঠিরকে এই সকল নিষ্ঠুর ও অতিরুক্ষ বাক্য শুনাইয়া এই প্রকার কিছু পাপ করিয়া বিষন্নচিত্ত হইলেন ॥২২॥

তাহার পর অর্জ্জুন অনুতপ্ত হইয়া নিশ্বাস ত্যাগ করিতে করিতে কোষ হইতে তরবারি নিষ্কাশিত করিলেন। তখন কৃষ্ণ তাঁহাকে বলিলেন—'এ কি! তুমি পুনরায় আকাশের ন্যায় নির্ম্মল তরবারি কোষমুক্ত করিলে কেন! ॥২৩॥

(২১)...কোপয়স্তাল্পভাগ্যান্—পি। (২২)...কিঞ্চিদেব—পি। (২৩)...বিনিশ্বসংশ্চাপি বিষণ্ণরূপঃ। সমুদ্ধারাসিমুদারকর্ম্মা নিহন্তমাত্মানমমিত্রহন্তা—পি।

ব্রবীহি মা ত্বং পুনরুত্তরং বচস্তথা প্রবক্ষ্যাম্যহমর্থসিদ্ধয়ে।
ইত্যেবমুক্তঃ পুরুষোত্তমেন সুদুঃখিতঃ কেশবমর্জ্জুনোঽব্রবীৎ ॥২৪॥
অহং হনিষ্যে স্বশরীরমেব প্রসহ্য যেনাহিতমাচরং বৈ।
নিশম্য তৎপার্থবচোঽব্রবীদিদং ধনঞ্জয়ং ধর্ম্মভৃতাং বরিষ্ঠঃ ॥২৫॥
রাজানমেনং ত্বমিতীদমুক্ত্বা কিং কশ্মলং প্রাবিশঃ পার্থ! ঘোরম্।
ত্বঞ্চাত্মানং হন্তুমিচ্ছস্যরিঘ্ন! নেদং সদ্ভিঃ সেবিতং বৈ কিরীটিন্! ॥২৬॥
ধর্ম্মাত্মানং ভ্রাতরং জ্যেষ্ঠমদ্য খড়্গেন চৈনং যদি হন্যা নৃবীর!।
ধর্ম্মাদ্ভীতস্তৎ কথং নাম তে স্যাৎ কিঞ্চোত্তরং বাকরিষ্যস্ত্বমেব ॥২৭॥
সূক্ষ্মো ধর্ম্মো দুর্বিদশ্চাপি পার্থ! বিশেষতোঽজ্ঞৈঃ প্রোচ্যমানং নিবোধ।
হত্বাত্মানমাত্মনা প্রাপ্নুয়াস্ত্বং বধাদ্‌ভ্রাতুর্নরকঞ্চাতিঘোরম্ ॥২৮॥

---

ভারতকৌমুদী

ব্রবীহীতি। ব্রবীহি ব্রূহি। অর্থসিদ্ধয়ে তবোদ্দেশ্যনিষ্পত্তয়ে ॥২৪॥
অহমিতি। প্রসহ্য বলেন, অহিতং গুরুতিরস্কাররূপমমঙ্গলম্। বরিষ্ঠঃ কৃষ্ণঃ ॥২৫॥
রাজানমিতি। ইদং ভর্ৎসনবাক্যম্। কশ্মলং মোহম্। হে কিরীটিন্! অর্জ্জুন! ॥২৬॥
ধর্ম্মেতি। কথং কীদৃশুবস্থা। উত্তরং পরকর্ত্তব্যমকরিষ্যঃ ॥২৭॥
সূক্ষ্ম ইতি। দুর্বিদো দুর্জ্ঞেয়ঃ। গুণাভাব আর্ষঃ। ভ্রাতৃবধাত্তৎপাপাদপি ॥২৮॥

---

তোমার উত্তর বাক্য পুনরায় আমাকে বল দেখি; আমি তোমার উদ্দেশ্য-সিদ্ধির উপায় বলিব।' কৃষ্ণ এইরূপ বলিলে, অতিদুঃখিত অর্জ্জুন বলিলেন—॥২৪॥

'কৃষ্ণ! আমি যে শরীরদ্বারা এই অমঙ্গলাচরণ করিলাম, বলপূর্বক সেই নিজ শরীরই বিনষ্ট করিব'। অর্জ্জুনের এই কথা শুনিয়া ধার্ম্মিকশ্রেষ্ঠ কৃষ্ণ তাঁহাকে এইরূপ বলিলেন—॥২৫॥

'অর্জ্জুন! তুমি এই রাজাকে 'তুমি তুমি' এইরূপ বলিয়া কেন ভয়ঙ্কর-মোহাবিষ্ট হইলে? শত্রুহন্তা! তুমি আত্মহত্যা করিবার ইচ্ছা করিয়াছ? কিরীটী! সজ্জনেরা ত ইহা করেন নাই ॥২৬॥

নরবীর! তুমি ধর্ম্মভীরু হইয়া যদি তরবারিদ্বারা এই ধর্ম্মাত্মা জ্যেষ্ঠভ্রাতাকে বধ করিতে, তবে এখন তোমার কি দশা হইত; তুমিই বা পরে কি করিতে? ॥২৭॥

পৃথানন্দন! ধর্ম্ম—সূক্ষ্ম; সুতরাং দুর্জ্ঞেয়; বিশেষতঃ অজ্ঞলোকের পক্ষে। অতএব আমি বলিতেছি, শ্রবণ কর—তুমি আপনি আপনাকে বধ করিয়া ভ্রাতৃবধ-পাপ হইতেও ভয়ঙ্কর পাপভাগী হইতে ॥২৮॥

---

(২৪) ব্রবীহি সত্যং পুনঃ···ইতীব পৃষ্টঃ পুরুষোত্তমেন···পি।

ব্রবীহি বাচাঙ্গ গুণানিহাত্মনস্তথা হতাত্মা ভবিতাসি পার্থ ! ।
তথাস্তু কৃষ্ণেত্যভিনন্দ্য তদ্বচো ধনঞ্জয়ঃ প্রাহ ধনুর্বিনাম্য ॥২৯॥
যুধিষ্ঠিরং ধর্ম্মভৃতাং বরিষ্ঠং শৃণুষ্ব রাজন্নিতি শক্রসূনুঃ ।
ন মাদৃশোঽন্যো নরদেব ! বিদ্যতে ধনুর্দ্ধরো দেবমৃতে পিনাকিনম্ ॥৩০॥
(যুগ্মকম্)

অহং হি তেনানুমতো মহাত্মনা ক্ষণেন হন্যাং সচরাচরং জগৎ ।
ময়া হি রাজন্ ! সদিগীশ্বরা দিশো বিজিত্য সর্বা ভবতঃ কৃতা বশে ॥৩১॥
স রাজসূয়শ্চ সমাপ্তদক্ষিণঃ সভা চ দিব্যা ভবতো মমৌজসা ।
পাণৌ পৃষৎকা লিখিতা মমৈব ধনুশ্চ সব্যে বিততং সবাণম্ ॥৩২॥
পাদৌ চ মে সরথৌ সধ্বজৌ চ ন মাদৃশং যুদ্ধগতং জয়ন্তি ।
হতা উদীচ্যা নিহতাঃ প্রতীচ্যাঃ প্রাচ্যা নিরস্তা দাক্ষিণাত্যা বিশস্তাঃ ॥৩৩॥

---

ভারতকৌমুদী

ব্রবীহীতি। আত্মপ্রশংসৈবাত্মহত্যেতি ভাবঃ। হে কৃষ্ণ !। বিনাম্য আকৃষ্য। শক্রসূনুরিন্দ্রপুত্রো ধনঞ্জয় ইতি সম্বন্ধঃ। পিনাকিনং শিবং দেবম্, ঋতে বিনা ॥২৯—৩০॥

অহমিতি। তেন পিনাকিনা। হন্যাং পাশুপতাস্ত্রেণ হন্তুং শক্নুয়াম্। কৃতা রাজসূয়াৎ প্রাক্ ॥৩১॥

স ইতি। ওজসা মম তেজসৈব ময়দানবস্ত জিতত্বাৎ তেনৈব চ তৎকরণাৎ। পৃষৎকা বাণাঃ বাণচিহ্নানি, লিখিতা বিধাত্রেতি শেষঃ। সব্যে বামে বিততং বিস্তৃতভাবেনাঙ্কিতম্ ॥৩২॥

---

অর্জ্জুন ! তুমি এখন এইখানে নিজের গুণ নিজে বল ; তাহাতেই আত্মহত্যা করা হইবে।' 'কৃষ্ণ ! তাহাই হউক' এইভাবে কৃষ্ণের বাক্যের প্রশংসা করিয়া ইন্দ্রপুত্র অর্জ্জুন ধনু আকর্ষণ করিয়া ধার্ম্মিকশ্রেষ্ঠ যুধিষ্ঠিরকে বলিতে আরম্ভ করিলেন—'রাজা নরদেব ! আপনি শ্রবণ করুন—এই জগতে দেবদেব মহাদেব ব্যতীত আমার তুল্য ধনুর্দ্ধর নাই ॥২৯—৩০॥

আমি সেই মহাদেবের অনুমতিক্রমে ক্ষণকালমধ্যে সমস্ত চরাচর জগৎ সংহার করিতে পারি এবং রাজা ! আমিই রাজসূয়যজ্ঞের পূর্ব্বে দিক্‌পালগণের সহিত সমস্ত দিক্ জয় করিয়া আপনার বশীভূত করিয়াছি ॥৩১॥

আমার তেজেই সেই রাজসূয়যজ্ঞ সমাপ্ত হইয়াছিল এবং আমার ক্ষমতাতেই আপনার সেই দিব্য সভা নির্ম্মিত হইয়াছিল ; আর আমার দক্ষিণ হস্তে বাণ এবং বাম হস্তে গুণ ও বাণযুক্ত বিস্তৃত ধনু অঙ্কিত রহিয়াছে ॥৩২॥

---

(২৯) তস্মাদ্‌ব্রবীহ্যাত্মগুণানরিন্ !…পি। (৩২)…নিশিতা মমৈব…বর্দ্ধ বা সো।

সংশপ্তকানাং কিঞ্চিদেবাবশিষ্টং সর্বস্য সৈন্যস্য হতং ময়ার্দ্ধম্।
শেতে ময়া নিহতা ভারতীয়া চমূ রাজন্! দেবচমূপ্রকাশা ॥৩৪॥
যে চাস্ত্রজ্ঞাস্তানহং হন্মি চাস্ত্রৈস্তস্মাল্লোকান্ নেহ করোমি ভস্মসাৎ।
জৈত্রং রথং ভীমমাস্থায় কৃষ্ণ! যাবঃ শীঘ্রং সূতপুত্রং নিহন্তুম্ ॥৩৫॥
রাজা ভবত্বদ্য সুনির্বৃতোঽয়ং কর্ণং রণে নাশয়িতাস্মি বাণৈঃ।
অদ্যাপুত্রা সূতমাতা ভবিত্রী কুন্তী বাথো ময়া বা তেন বাপি।
সত্যং বদাম্যদ্য ন কর্ণমাজৌ শরৈরহত্বা কবচং বিমোক্ষ্যে ॥৩৬॥

---

ভারতকৌমুদী

পাদাবিতি। সরথৌ রথচিহ্নযুক্তৌ, সধ্বজৌ ধ্বজচিহ্নাঙ্কিতৌ। তেনৈব জয়াসম্ভব ইতি ভাবঃ ॥৩৩॥

সমিতি। সৈন্যস্য কৌরবীয়স্য। ভারতীয়া কৌরবীয়া, চমূঃ সেনা ॥৩৪॥

য ইতি। লোকান্ বিপক্ষান্, ভস্মসান্ন করোমি পাশুপতাস্ত্রেণ। জৈত্রং জয়শীলম্ ॥৩৫॥

রাজেতি। সুনির্বৃতঃ অতীবসুস্থঃ। সূতমাতা কর্ণজননী। তেন কর্ণেন। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৬॥

---

আমার চরণতলে রথ ও ধ্বজের চিহ্ন আছে। সেই জন্যই বিপক্ষেরা আমার তুল্য লোককে যুদ্ধে জয় করিতে পারে না এবং আমি উত্তর, পশ্চিম, পূর্ব্ব ও দক্ষিণদেশীয় বীরগণকে বধ করিয়াছি ॥৩৩॥

রাজা! সংশপ্তকগণের অল্পমাত্র অবশিষ্ট আছে, আমি কৌরবসৈন্যের অর্দ্ধ বিনাশ করিয়াছি এবং দেবসেনাতুল্য অনেক কৌরবসেনা আমার হাতে নিহত হইয়া শয়ন করিয়াছে ॥৩৪॥

যাহারা অস্ত্রজ্ঞ, তাহাদিগকে আমি অস্ত্রদ্বারাই বধ করি। সেই জন্যই আমি পাশুপতাস্ত্রদ্বারা বিপক্ষদিগকে ভস্ম করি না। সে যাহা হউক, কৃষ্ণ! আইস, আমরা ভয়ঙ্কর ও বিজয়ী রথে আরোহণ করিয়া কর্ণকে বধ করিবার জন্য সত্বর যাই ॥৩৫॥

আজ এই রাজা বিশেষ নির্বৃতি লাভ করুন; আমি বাণদ্বারা যুদ্ধে কর্ণকে বধ করিব। আজ আমাদ্বারা কর্ণের মাতা অপুত্রা হইবেন, কিংবা কর্ণদ্বারা আমার মাতা কুন্তী অর্জ্জুনশূন্যা হইবেন। আমি সত্য বলিতেছি—আজ আমি বাণদ্বারা কর্ণকে বধ না করিয়া কবচ ত্যাগ করিব না' ॥৩৬॥

---

(৩৬)···ইমং ভীমং রথমাস্থায়···পি।

সঞ্জয় উবাচ।

ইত্যেবমুক্ত্বা পুনরেব পার্থো যুধিষ্ঠিরং ধর্ম্মভৃতাং বরিষ্ঠম্।
বিমুচ্য শস্ত্রাণি ধনুর্বিসৃজ্য কোষে চ খড়্গং বিনিধায় তূর্ণম্ ॥৩৭॥
স ব্রীড়য়া নম্রশিরাঃ কিরীটী যুধিষ্ঠিরং প্রাঞ্জলিরভ্যুবাচ।
প্রসীদ রাজন্! ক্ষময়ন্ ময়োক্তং কালে ভবান্ বেৎস্যতি তন্নমস্তে ॥৩৮॥
(যুগ্মকম্)

প্রসাদ্য রাজানমমিত্রসাহং স্থিতোঽব্রবীচ্চৈব পুনঃ প্রবীরঃ।
নেদং চিরাৎ ক্ষিপ্রমিদং ভবিষ্যত্যাবর্ত্ততেঽসাবভিযামি চৈনম্ ॥৩৯॥
যাম্যেষ ভীমং সমরাৎ প্রমোক্তুং সর্বাত্মনা সূতপুত্রঞ্চ হন্তুম্।
তব প্রিয়ার্থং মম জীবিতং হি ব্রবীমি সত্যং তদবেহি রাজন্!।
ইতি প্রযাস্যন্নুপগৃহ্য পাদৌ সমুত্থিতো দীপ্ততেজাঃ কিরীটী ॥৪০॥

ভারতকৌমুদী

ইতীতি। ব্রীড়য়া গুরুং প্রত্যনুচিতোক্তিলজ্জয়া। বেৎস্যতি মদাগমনকারণম্ ॥৩৭—৩৮॥

প্রেতি। অমিত্রং শত্রুং সহত ইতি তম্, স্থিতো দণ্ডায়মানঃ। প্রবীরোঽর্জ্জুনঃ। ইদং কর্ণহননম্। অসৌ কর্ণঃ, আবর্ত্ততে আগচ্ছতি। এনং কর্ণম্ ॥৩৯॥

যামীতি। প্রমোক্তুমুদ্ধর্ত্তুম্, সর্বাত্মনা সর্বপ্রযত্নেন। কিরীটী অর্জ্জুনঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪০॥

সঞ্জয় কহিলেন—'কিরীটধারী অর্জ্জুন ধার্ম্মিকশ্রেষ্ঠ যুধিষ্ঠিরকে এইরূপ বলিয়া সত্বর অস্ত্র ও ধনু ত্যাগ এবং কোষমধ্যে তরবারি স্থাপন করিয়া লজ্জায় অবনত-মস্তক ও কৃতাঞ্জলি হইয়া পুনরায় যুধিষ্ঠিরকে বলিলেন—'রাজা! আমার উক্তিগুলিকে ক্ষমা করিয়া আপনি প্রসন্ন হউন। যথাসময়ে আপনি আমার আগমনের কারণ জানিতে পারিবেন; আপনাকে নমস্কার' ॥৩৭—৩৮॥

মহাবীর অর্জ্জুন শত্রুসহ যুধিষ্ঠিরকে প্রসন্ন করিয়া দণ্ডায়মান হইয়া পুনরায় বলিলেন—'এই কর্ণবধ দীর্ঘকালে নহে—সত্বরই হইবে। ঐ কর্ণ আসিতেছে, আমি সত্বর উহার অভিমুখে যাই ॥৩৯॥

আমি সর্ব্বপ্রযত্নে যুদ্ধ হইতে ভীমসেনকে উদ্ধার এবং কর্ণকে বধ করিবার জন্য এই যাইতেছি। রাজা! সত্য বলিতেছি, তাহা আপনি জানিয়া রাখুন; আপনার প্রীতির জন্যই আমার জীবন।' এই কথা বলিয়া তেজস্বী অর্জ্জুন যুদ্ধে যাইবার পূর্বে যুধিষ্ঠিরের চরণযুগল ধারণ করিয়া গাত্রোত্থান করিলেন ॥৪০॥

(৩৭)···বিমুক্তশস্ত্রশ্চ ধনুর্বিসৃজ্য···পি। (৪০) যাম্যেব···বদ্ধ···প্রায়াদুপসংগৃহ্য পাদৌ···পি।

এতচ্ছ্রুত্বা পাণ্ডবো ধর্ম্মরাজো ভ্রাতুর্বাক্যং পরুষং ফাল্গুনস্য।
উত্থায় তস্মাচ্ছয়নাদুবাচ পার্থং ততো দুঃখপরীতচেতাঃ ॥৪১॥
কৃতং ময়া পার্থ! যথা ন সাধু যেন প্রাপ্তং ব্যসনং বঃ সুঘোরম্।
তস্মাচ্ছিরশ্ছিন্ধি মমেদমদ্য কুলান্তকস্যাধমপূরুষস্য ॥৪২॥
পাপস্য পাপব্যসনান্বিতস্য বিমূঢ়বুদ্ধেরলসস্য ভীরোঃ।
বৃদ্ধাবমন্তুঃ পরুষস্য চৈব কিং তে চিরং মে হ্যনুসৃত্য রূক্ষম্ ॥৪৩॥
গচ্ছাম্যহং বনমেবাদ্য পাপঃ সুখং ভবান্ বর্ত্ততাং মদ্বিহীনঃ।
যোগ্যো রাজা ভীমসেনো মহাত্মা ক্লীবস্য বা মম কিং রাজকৃত্যম্ ॥৪৪॥
ন চাস্মি শক্তঃ পরুষাণি সোঢ়ুং পুনস্তবেমানি রুষান্বিতস্য।
ভীমোঽস্তু রাজা মম জীবিতেন ন কার্য্যমদ্যাবমতস্য বীর! ॥৪৫॥

ভারতকৌমুদী

এতদিতি। এতৎ ইতঃ পূর্বমুক্তম্। শয়নাৎ শয্যাতঃ। দুঃখেন পরীতচেতা ব্যাপ্তচিত্তঃ ॥৪১॥
কৃতমিতি। প্রাপ্তমুপস্থিতম্, ব্যসনং বিপৎ। কুলান্তকস্য যুদ্ধারম্ভাদ্বংশনাশকস্য ॥৪২॥
পাপস্যেতি। পাপব্যসনান্বিতস্য দ্যূতাসক্তস্য। রূক্ষং নীরসং মার্গম্ ॥৪৩॥
অথ শিরশ্ছেদাভাবে কিং করিষ্যসীত্যাহ গচ্ছামীতি। ক্লীবস্য নিস্তেজস্কস্য ॥৪৪॥
নেতি। ভীমো রাজাস্তু আনন্তর্য্যাৎ। এতেন যুদ্ধান্ন নিবর্ত্তিতব্যমিতি সূচিতম্ ॥৪৫॥

ওদিকে পাণ্ডুনন্দন যুধিষ্ঠির ভ্রাতা অর্জ্জুনের পূর্ব্বোক্ত নিষ্ঠুর বাক্য শ্রবণ করিয়া দুঃখিতচিত্ত হইয়া সেই শয্যা হইতে উঠিয়া পরে অর্জ্জুনকে বলিলেন—॥৪১॥

'অর্জ্জুন! যাহা ভাল নহে, তাহা আমি করিয়াছি; যাহাতে তোমাদের অতিভীষণ বিপদ্ উপস্থিত হইয়াছে। সুতরাং আমি বংশনাশক নরাধম। অতএব তুমি আজ আমার এই মস্তক ছেদন কর ॥৪২॥

আমি পাপাত্মা, পাপব্যসনাসক্ত, মূঢ়বুদ্ধি, অলস, ভীরু, বৃদ্ধগণের অবমাননাকারী ও নিষ্ঠুর। অতএব চিরকাল আমার রূক্ষ পথ অনুসরণ করিয়া তোমার কি ফল হইবে ॥৪৩॥

পাপাত্মা আমি অদ্যই বনে যাইব; তুমি আমাকে ছাড়িয়া সুখে থাক; মহাত্মা ভীমসেনই তোমাদের উপযুক্ত রাজা; আমি নপুংসক; সুতরাং আমার কি রাজ্যকার্য্য হইতে পারে ॥৪৪॥

বীর! ক্রুদ্ধ অবস্থায় তোমার এই নিষ্ঠুর উক্তিগুলি আর সহ্য করিতে পারিতেছি না। সুতরাং অপমানিত হইয়া আমার জীবনে আর প্রয়োজন নাই; ভীমই রাজা হউন' ॥৪৫॥

(৪৪)···সুখী ভবান্···পি।

ইত্যেবমুক্ত্বা সহসোৎপপাত রাজা ততস্তচ্ছয়নং বিহায়।
ইয়েষ নির্গন্তুমথো বনায় তং বাসুদেবঃ প্রণতোঽভ্যুবাচ ॥৪৬॥
রাজন্! বিদিতমেতত্তে যথা গাণ্ডীবধন্বনঃ।
প্রতিজ্ঞা সত্যসন্ধস্য গাণ্ডীবং প্রতি বিশ্রুতা ॥৪৭॥
ব্রূয়াদ্য এনং গাণ্ডীবং দেহ্যন্যস্মৈ ত্বমিত্যুত।
বধ্যোঽস্য স পুমাল্লোঁকে ত্বয়া চোক্তোঽয়মীদৃশম্ ॥৪৮॥
ততঃ সত্যাং প্রতিজ্ঞাং তাং পার্থেন প্রতিরক্ষতা।
মচ্ছন্দাদবমানোঽয়ং কৃতস্তব মহীপতে! ॥৪৯॥
গুরূণামবমানো হি বধ ইত্যভিধীয়তে!
তস্মাত্ত্বং বৈ মহাবাহো! মম পার্থস্য চোভয়োঃ ॥৫০॥
ব্যতিক্রমমিমং রাজন্! স সংরক্ষার্জ্জুনং প্রতি।
শরণং ত্বাং মহারাজ! প্রপন্নৌ স্ব উভাবপি ॥৫১॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ইতীতি। উৎপপাত উত্তস্থৌ। শয়নং শয্যাম্ ॥৪৬॥
রাজন্নিতি। গাণ্ডীবধন্বনঃ অর্জ্জুনস্য। সত্যসন্ধস্য সত্যপ্রতিজ্ঞস্য। বিশ্রুতা বিখ্যাতা ॥৪৭॥
কাসৌ প্রতিজ্ঞেত্যাহ ব্রূয়াদিতি। উতশব্দঃ পাদপূরণে। অয়মর্জ্জুনঃ ॥৪৮॥
তত ইতি। মম ছন্দাদভিপ্রায়াদেব, "অভিপ্রায়শ্ছন্দ আশয়ঃ" ইত্যমরঃ ॥৪৯॥
গুরূণামিতি। মম প্রণোদনাৎ। সংরক্ষ ক্ষমস্ব। প্রপন্নৌ প্রাপ্তৌ ॥৫০—৫১॥

যুধিষ্ঠির এইরূপ বলিয়া সহসা শয্যা ত্যাগ করিয়া গাত্রোত্থান করিলেন এবং বনে যাইবার ইচ্ছা করিলেন। তাহার পর কৃষ্ণ অবনত হইয়া তাঁহাকে বলিলেন—॥৪৬॥

'রাজা! আপনার জানা আছে যে, সত্যপ্রতিজ্ঞ অর্জ্জুনের গাণ্ডীববিষয়ে এইরূপ প্রসিদ্ধ প্রতিজ্ঞা আছে ॥৪৭॥

যে ব্যক্তি ইঁহাকে বলিবে যে, 'তুমি অন্য লোককে গাণ্ডীব দান কর' সে ব্যক্তি উঁহার বধ্য হইবে। অথ চ আপনি ইঁহাকে এইরূপই বলিয়াছেন ॥৪৮॥

রাজা! তাহার পর অর্জ্জুন সেই সত্য প্রতিজ্ঞা রক্ষা করিবার জন্য আমার অভিপ্রায় অনুসারেই আপনার এই অপমান করিয়াছেন ॥৪৯॥

মনস্বীরা বলেন—'গুরুজনের অপমান করাই বধ'। সুতরাং মহাবাহু! আমার ও অর্জ্জুনের এই অতিক্রম আপনি ক্ষমা করুন; মহারাজ! আমি ও অর্জ্জুন দুই জনই আপনার শরণাপন্ন হইলাম ॥৫০—৫১॥

(৪৬)···কথাবিতস্তচ্ছয়নং বিহায়···প্রণতো হ্যবাচ —পি। (৪৯) অতঃ সত্যাম্—পি।

ক্ষন্তুমর্হসি মে রাজন্! প্রণতস্যাভিযাচতঃ।
রাধেয়স্যাদ্য পাপস্য ভূমিঃ পাস্যতি শোণিতম্ ॥৫২॥
সত্যং তে প্রতিজানামি হতং বিদ্ধ্যদ্য সূতজম্।
যস্যেচ্ছসি বধং তস্য গতমদ্যৈব জীবিতম্ ॥৫৩॥
ইতি কৃষ্ণবচঃ শ্রুত্বা ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ।
সসম্ভ্রমং হৃষীকেশমুত্থাপ্য প্রণতং তদা ॥৫৪॥
কৃতাঞ্জলিস্ততো বাক্যমুবাচানন্তরং বচঃ।
এবমেব যথাত্থ ত্বমস্ত্যেষোঽতিক্রমো মম ॥৫৫॥ (যুগ্মকম্)
অনুনীতোঽস্মি গোবিন্দ! তারিতশ্চাস্মি মাধব!।
মোক্ষিতা ব্যসনাদ্ঘোরাদ্বয়মদ্য ত্বয়াচ্যুত! ॥৫৬॥
ভবন্তং নাথমাসাদ্য হ্যাবাং ব্যসনসাগরাৎ।
ঘোরাদদ্য সমুত্তীর্ণাবুভাবজ্ঞানমোহিতৌ ॥৫৭॥

ভারতকৌমুদী

ক্ষন্তুমিতি। রাধেয়স্য কর্ণস্য। পাস্যতি বধেন তন্নির্গমাৎ ॥৫২॥

সত্যমিতি। বিদ্ধি জানীহি, সূতজং কর্ণম্। জীবিতং জীবনম্ ॥৫৩॥

ইতীতি। সসম্ভ্রমং সচাঞ্চল্যম্। আত্থ ব্রবীষি। অতিক্রমঃ অন্যস্মৈ গাণ্ডীব-দানোক্তিঃ ॥৫৪—৫৫॥

অন্বিতি। তারিতো বিপৎসাগরাৎ। ব্যসনাদ্বিপদঃ ॥৫৬॥

ভবন্তমিতি। নাথং রক্ষকম্, আবাম্ অহমর্জ্জুনশ্চ ॥৫৭॥

রাজা! আমি অবনত হইয়া প্রার্থনা করিতেছি, আপনি ক্ষমা করুন। আজ সমরভূমি পাপাত্মা কর্ণের রক্ত পান করিবে ॥৫২॥

আমি আপনার নিকট সত্য প্রতিজ্ঞা করিতেছি—আজ কর্ণকে নিহত বলিয়া অবগত হউন এবং যাহার বধ ইচ্ছা করেন, আজ তাহার জীবন গিয়াছে' ॥৫৩॥

কৃষ্ণের এই কথা শুনিয়া ধর্ম্মরাজ যুধিষ্ঠির তখন ব্যস্ততার সহিত কৃষ্ণকে উত্থাপন করিয়া কৃতাঞ্জলি হইয়া পরে এই কথা বলিলেন—'কৃষ্ণ! তুমি যাহা বলিলে, তাহা সত্য ; আমার এই অতিক্রম হইয়াছে বটে ॥৫৪—৫৫॥

গোবিন্দ! তুমি অনুনয় করিয়াছ, মাধব! তুমি উদ্ধার করিয়াছ এবং অচ্যুত! তুমি আজ আমাদিগকে ভীষণ বিপদ্ হইতে মুক্ত করিয়াছ ॥৫৬॥

কৃষ্ণ! আমরা আজ অজ্ঞানে মোহিত হইয়াছিলাম.; পরে তোমাকে রক্ষক পাইয়া সেই ভীষণ বিপৎসাগর হইতে দুই জনেই উত্তীর্ণ হইয়াছি ॥৫৭॥

(৫৫)···অস্ত্যেষোঽতিক্রমো মম—পি বর্দ্ধ বা।

ত্বদ্বুদ্ধিপ্লবমাসাদ্য দুঃখশোকার্ণবাদ্বয়ম্‌।
সমুত্তীর্ণাঃ সহামাত্যাঃ সনাথাঃ স্ম ত্বয়াচ্যুত। ॥৫৮॥

সঞ্জয় উবাচ।

ধর্ম্মরাজস্য তচ্‌ শ্রুত্বা প্রীতিযুক্তং বচস্ততঃ।
পার্থং প্রোবাচ ধর্ম্মাত্মা গোবিন্দো যদুনন্দনঃ ॥৫৯॥
পার্থ! ধর্ম্মভৃতাং শ্রেষ্ঠং রাজানং ধর্ম্মসংশ্রিতম্‌।
প্রসাদয় কুরুশ্রেষ্ঠং তদেবাদ্য মতং মম ॥৬০॥
ইতি স্ম কৃষ্ণবচনাৎ প্রত্যুচ্চার্য্য যুধিষ্ঠিরম্‌।
বভূব বিমনাঃ পার্থঃ কিঞ্চিৎ কৃত্বেব পাতকম্‌ ॥৬১॥
ততোঽব্রবীদ্বাসুদেবঃ প্রহসন্নিব পাণ্ডবম্‌।
কথং নাম ভবেদেতদ্‌যদি ত্বং পার্থ! ধর্ম্মজম্‌ ॥৬২॥
অসিনা তীক্ষ্ণধারেণ হন্যা ধর্ম্মে ব্যবস্থিতম্‌।
ত্বমিত্যুক্ত্বাথ রাজানমেবং কশ্মলমাবিশঃ ॥৬৩॥
হত্বা তু নৃপতিং পার্থ! অকরিষ্যঃ কিমুত্তরম্‌।
এবং হি দুর্বিদো ধর্ম্মো মন্দপ্রজ্ঞৈর্বিশেষতঃ ॥৬৪॥ (বিশেষকম্‌)

ভারতকৌমুদী

ত্বদিতি। তব বুদ্ধিরেব প্লবস্তরণিবিশেষস্তম্‌। সনাথাঃ সরক্ষকাঃ ॥৫৮॥
ধর্ম্মেতি। তৎ 'এবমেব যথাথ ত্বম্‌' ইত্যাদিকম্‌। পার্থমর্জ্জুনম্‌ ॥৫৯॥
পার্থেতি। প্রসাদয় মধুরবাক্যেনানুনয়। মতমভিপ্রায়ঃ ॥৬০॥
ইতীতি। প্রত্যুচ্চার্য্য যথেষ্টমনুনয়বাক্যম্‌। বিমনা বিষণ্ণচিত্তঃ ॥৬১॥

কৃষ্ণ! আমরা তোমার বুদ্ধি-তরণি পাইয়া দুঃখ ও শোকসাগর হইতে উত্তীর্ণ হইয়াছি এবং তোমাদ্বারাই আমরা অমাত্যবর্গের সহিত নাথযুক্ত হইয়াছি' ॥৫৮॥

সঞ্জয় বলিলেন—'ধর্ম্মাত্মা যদুনন্দন কৃষ্ণ যুধিষ্ঠিরের সেই প্রীতিযুক্ত বাক্য শুনিয়া তৎপরে অর্জ্জুনকে কহিলেন—॥৫৯॥

'অর্জ্জুন! ধার্ম্মিকশ্রেষ্ঠ, কৌরবপ্রধান ও ধর্ম্মানুগামী রাজাকে প্রসন্ন কর। ইহাই এখন আমার অভিপ্রায়' ॥৬০॥

অর্জ্জুন কৃষ্ণের এই বাক্য অনুসারে যুধিষ্ঠিরের প্রতি যথেষ্ট অনুনয়বাক্য বলিয়া কোন পাতক করিয়াই যেন বিষণ্ণচিত্ত হইলেন ॥৬১॥

(৫৮) ইতঃ পরম্‌ '...সপ্তত্রিংশত্তমোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ বা সো। (৫৯) শ্লোকঃ বর্দ্ধ পি নাস্তি। (৬০) শ্লোকঃ পি বর্দ্ধ বা সো নাস্তি।

স ভবান্ ধর্ম্মভীরুত্বাদধ্রুবমৈষ্যন্মহত্তমঃ।
নরকং ঘোররূপঞ্চ ভ্রাতুর্জ্যেষ্ঠস্য বৈ বধাৎ ॥৬৫॥
স ত্বং ধর্ম্মভৃতাং শ্রেষ্ঠং রাজানং ধর্ম্মসংহিতম্।
প্রসাদয় কুরুশ্রেষ্ঠমেতদত্র মতং মম ॥৬৬॥
প্রসাদ্য ভক্ত্যা রাজানং প্রীতে চৈব যুধিষ্ঠিরে।
প্রযাবস্ত্বরিতৌ যোদ্ধুং সূতপুত্ররথং প্রতি ॥৬৭॥
হত্বা তু সমরে কর্ণং ত্বমদ্য নিশিতৈঃ শরৈঃ।
বিপুলাং প্রীতিমাধৎস্ব ধর্ম্মপুত্রস্য মানদ! ॥৬৮॥
এতদত্র মহাবাহো! প্রাপ্তকালং মতং মম।
এবং কৃতে কৃতঞ্চৈব তব কার্য্যং ভবিষ্যতি ॥৬৯॥

---

ভারতকৌমুদী

তত ইতি। পাণ্ডবমর্জ্জুনম্। কথং কীদৃশম্। ধর্ম্মজং যুধিষ্ঠিরম্। কশ্মলং মোহম্। উত্তরং পরং কিমকরিষ্যঃ। দুর্বিদো দুর্জ্ঞেয়ঃ, মন্দপ্রজ্ঞৈরল্পবুদ্ধিভিঃ ॥৬২—৬৪॥

স ইতি। তমো মোহম্, শোকাতিরেকাদিত্যাশয়ঃ ॥৬৫॥

স ইতি। ধর্ম্মভৃতাং পুণ্যবতাম্। ধর্ম্মসংহিতং ন্যায়যুক্তমিত্যপৌনরুক্ত্যম্ ॥৬৬॥

প্রসাদ্যেতি। ত্বরিতৌ আবাম্। সূতপুত্রস্য কর্ণস্য রথং প্রতি ॥৬৭॥

হত্বেতি। নিশিতৈঃ শিলাঘর্ষণাদিনা তনূকৃতমুখৈঃ সুধারৈরিত্যর্থঃ। আধৎস্ব জনয় ॥৬৮॥

---

তাহার পর কৃষ্ণ হাসিতে হাসিতেই যেন অর্জ্জুনকে বলিলেন—'অর্জ্জুন! তুমি যদি তীক্ষ্ণধার তরবারিদ্বারা ধার্ম্মিক যুধিষ্ঠিরকে বধ করিতে, তাহা হইলে তাহা কিরূপ হইত বল দেখি; রাজাকে কেবল 'তুমি' বলিয়া এইরূপ মোহাপন্ন হইয়াছ, তাহাতে রাজাকে বধ করিয়া পরে কি করিতে? ধর্ম্ম এইরূপই দুর্জ্ঞেয়, বিশেষতঃ অল্পবুদ্ধির পক্ষে ॥৬২—৬৪॥

নিশ্চয়ই তুমি জ্যেষ্ঠভ্রাতাকে বধ করিয়া ধর্ম্মভীরুতাবশতঃ গুরুতর মোহাপন্ন হইতে এবং ঘোর নরকে যাইতে ॥৬৫॥

অর্জ্জুন! তুমি এখন ধার্ম্মিকশ্রেষ্ঠ, ন্যায়বান্ ও কৌরবপ্রধান রাজাকে প্রসন্ন কর, ইহাই আমার মত ॥৬৬॥

ভক্তিপূর্ব্বক রাজাকে প্রসন্ন করিয়া উনি সন্তুষ্ট হইলে আমরা যুদ্ধ করিবার জন্য সত্বর কর্ণের রথের দিকে যাইব ॥৬৭॥

মানদাতা! তুমি আজ সুধার বাণসমূহদ্বারা যুদ্ধে কর্ণকে বধ করিয়া ধর্ম্মরাজের প্রচুর আনন্দ উৎপাদন কর ॥৬৮॥

---

(৬৭ ...ত্বরিতং যোদ্ধুম—পি।

ততোঽর্জ্জুনো মহারাজ ! লজ্জয়া বৈ সমন্বিতঃ।
ধর্ম্মরাজস্য চরণৌ প্রপদ্য শিরসা নতঃ ॥৭০॥
উবাচ ভরতশ্রেষ্ঠং প্রসীদেতি পুনঃ পুনঃ।
ক্ষমস্ব রাজন্ ! যৎ প্রোক্তং ধর্ম্মকামেণ ভীরুণা ॥৭১॥ (যুগ্মকম্)

সঞ্জয় উবাচ।

পাদয়োঃ পতিতং দৃষ্ট্বা ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ।
ধনঞ্জয়মমিত্রঘ্নং রুদন্তং ভরতর্ষভ ! ॥৭২॥
উত্থাপ্য ভ্রাতরং রাজা ধর্ম্মরাজো ধনঞ্জয়ম্।
সমাশ্লিষ্য চ সস্নেহং প্ররুরোদ মহীপতিঃ ॥৭৩॥ (যুগ্মকম্)
রুদিত্বা চ চিরং কালং ভ্রাতরৌ সুমহাদ্যুতী।
কৃতশৌচৌ মহারাজ ! প্রীতিমন্তৌ বভূবতুঃ ॥৭৪॥

---

ভারতকৌমুদী

এতদিতি। প্রাপ্তকালং কালোচিতম্। কার্য্যং যুদ্ধজয়াত্মকম্ ॥৬৯॥

তত ইতি। প্রপদ্য প্রাপ্য। ধর্ম্মকামেণ প্রতিজ্ঞারক্ষারূপধর্ম্মাভিলাষিণা ॥৭০—৭১॥

পাদয়োরিতি। অমিত্রঘ্নং শত্রুহন্তারম্। প্ররুরোদ দৈবদুর্ঘটনোপগমাৎ ॥৭২—৭৩॥

রুদিত্বেতি। সুমহাদ্যুতী অতীবতেজস্বিনৌ। কৃতশৌচৌ মার্জনেন কৃতাঙ্গসংস্কারৌ ॥৭৪॥

ভারতভাবদীপঃ

উদ্বর্হ কোশান্নিষ্কাসিতবান্ ॥২৩—২৭॥ আত্মস্তবাদাত্মহত্যা পরহত্যাস্ত কুৎসনাদিত্যধ্যায়-তাৎপর্য্যম্ ॥২৮—৭১॥ পত্ত্যাঃ পাদয়োঃ ॥৭২—৯৯॥

ইতি কর্ণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৫২॥

---

মহাবাহু ! ইহাই আমার এখন কালোচিত মত। এইরূপ করিলেই তোমার প্রকৃত কার্য্য করা হইবে' ॥৬৯॥

মহারাজ ! তাহার পর অর্জ্জুন লজ্জিত ও অবনত হইয়া মস্তকদ্বারা যুধিষ্ঠিরের চরণযুগল স্পর্শ করিয়া বার বার তাঁহাকে বলিলেন—'রাজা ! আপনি প্রসন্ন হউন, আমি প্রতিজ্ঞারক্ষার্থী ও ধর্ম্মভীরু বলিয়া যাহা বলিয়াছি, তাহা ক্ষমা করুন' ॥৭০—৭১॥

সঞ্জয় বলিলেন—'ভরতশ্রেষ্ঠ ! শত্রুহন্তা অর্জ্জুন রোদন করিতে করিতে নিজের চরণযুগলে পতিত হইয়াছেন দেখিয়া ধর্ম্মরাজ রাজা যুধিষ্ঠির ভ্রাতা সেই অর্জ্জুনকে উঠাইয়া সস্নেহে আলিঙ্গন করিয়া রোদন করিতে লাগিলেন ॥৭২—৭৩॥

---

(৭১)···ধর্ম্মকামেণ বৈ ময়া—পি। (৭২) দৃষ্ট্বা তু পতিতং পত্ত্যাম্···বর্দ্ধ বা সো। (৭৪) রুদিত্বা সুচিরং কালম্···বর্দ্ধ বা সো,···কৃতশোচৌ নরব্যাঘ্রৌ···পি।

ততঃ আশ্লিষ্য তং প্রেম্ণা মূর্দ্ধ্ন্যুপাঘ্রায় পাণ্ডবঃ।
প্রীত্যা পরময়া যুক্তঃ প্রস্ময়ংশ্চাব্রবীজ্জয়ম্ ॥৭৫॥
কর্ণেন মে মহাবাহো! সর্বসৈন্যস্য পশ্যতঃ।
কবচঞ্চ ধ্বজশ্চৈব ধনুঃ শক্তির্হয়াঃ শরাঃ ॥৭৬॥
শরৈঃ কৃত্তা মহেষ্বাস! যতমানস্য সংযুগে।
সোঽহং জ্ঞাত্বা রণে তস্য কর্ম্ম দৃষ্ট্বা চ ফাল্গুন! ॥৭৭॥
ব্যবসীদামি দুঃখেন ন চ মে জীবিতং প্রিয়ম্।
ন চেদদ্য হি তং বীরং নিহনিষ্যসি সংযুগে ॥৭৮॥
প্রাণানেব পরিত্যক্ষ্যে জীবিতার্থো হি কো মম।
এবমুক্তঃ প্রত্যুবাচ বিজয়ো ভরতর্ষভ! ॥৭৯॥ (কলাপকম্)
সত্যেন তে শপে রাজন্! প্রসাদেন তথৈব চ।
ভীমেন চ নরশ্রেষ্ঠ! যমাভ্যাঞ্চ মহীপতে! ॥৮০॥

### ভারতকৌমুদী

তত ইতি। পাণ্ডবো যুধিষ্ঠিরঃ। প্রস্ময়ন্ ঈষদ্ধসন্, জয়মর্জ্জুনম্ ॥৭৫॥

কর্ণেনেতি। হয়া রথাশ্বাঃ। কৃত্তাশ্ছিন্নাঃ, যতমানস্য জয়ে। হে ফাল্গুন! অর্জ্জুন!। ব্যবসীদামি বিশেষেণাবসন্নো ভবামি। জীবিতস্য অর্থঃ প্রয়োজনম্। বিজয়োঽর্জ্জুনঃ ॥৭৬-৭৯॥

---

মহারাজ! অত্যন্ত তেজস্বী যুধিষ্ঠির ও অর্জ্জুন দুই ভ্রাতা দীর্ঘকাল রোদন করিয়া গাত্র পরিষ্কারপূর্ব্বক সন্তুষ্ট হইলেন ॥৭৪॥

তাহার পর যুধিষ্ঠির অত্যন্ত আনন্দিত হইয়া ঈষৎ হাস্য করিতে থাকিয়া স্নেহবশতঃ অর্জ্জুনকে আলিঙ্গন ও তাঁহার মস্তকাঘ্রাণ করিয়া বলিলেন—॥৭৫॥

'মহাবাহু মহাধনুর্দ্ধর অর্জ্জুন! আমি যুদ্ধে জয়লাভের জন্য যত্ন করিতেছিলাম; সেই অবস্থায় কর্ণ বাণদ্বারা সমস্ত সৈন্যের সমক্ষে আমার কবচ, ধ্বজ, ধনু, শক্তি, অশ্ব ও বাণ সকল ছেদন করিয়াছে। তখন আমি তাহার শক্তি বুঝিয়া এবং যুদ্ধে তাহার কার্য্য দেখিয়া দুঃখে বিশেষ অবসন্ন হইয়াছি; সে অবস্থায় আমার বাঁচিয়া থাকা প্রীতিকর হয় নাই। সুতরাং তুমি যদি আজ যুদ্ধে সেই বীরকে বধ করিতে না পার, তাহা হইলে আমি প্রাণই পরিত্যাগ করিব। কারণ, এ অবস্থায় আমার জীবনে ফল কি?।' ভরতশ্রেষ্ঠ! এইরূপ যুধিষ্ঠির বলিলে, অর্জ্জুন প্রত্যুত্তর করিলেন—॥৭৬—৭৯॥

---

(৭৮)…তমদ্য যদি বৈ বীর!…পি।

যথাদ্য সমরে কর্ণং হনিষ্যামি হতোঽপি বা।
মহীতলে পতিষ্যামি সত্যেনায়ুধমালভে ॥৮১॥ (যুগ্মকম্)
এবমাভাষ্য রাজানমব্রবীন্মাধবং বচঃ।
অদ্য কর্ণং রণে কৃষ্ণ! সূদয়িষ্যে ন সংশয়ঃ ॥৮২॥
তব বুদ্ধ্যা হি ভদ্রং তে বধস্তস্য দুরাত্মনঃ।
এবমুক্তোঽব্রবীৎ পার্থং কেশবো রাজসত্তম! ॥৮৩॥
শক্তোঽসি ভরতশ্রেষ্ঠ! হন্তুং কর্ণং মহাবলম্।
এষ চাপি হি মে কামো নিত্যমেব মহারথ! ॥৮৪॥
কথং ভবান্ রণে কর্ণং নিহন্যাদিতি সত্তম!।
ভূয়শ্চোবাচ মতিমান্ মাধবো ধর্ম্মনন্দনম্ ॥৮৫॥
যুধিষ্ঠিরেমং বীভৎসুং ত্বং সান্ত্বয়িতুমর্হসি।
অনুজ্ঞাতুঞ্চ কর্ণস্য বধায়াদ্য দুরাত্মনঃ ॥৮৬॥

ভারতকৌমুদী

সত্যেনেতি। যমাভ্যাং নকুলসহদেবাভ্যাম্। আলভে স্পৃশামি ॥৮০—৮১॥
এবমিতি। অব্রবীদর্জ্জুন এব। সূদয়িষ্যে হনিষ্যামি ॥৮২॥
তবেতি। তে তব ভদ্রং মঙ্গলমস্ত্বিতি শেষঃ ॥৮৩॥
শক্ত ইতি। এষ কর্ণবধবিষয়কঃ। নিত্যং সর্বদা ॥৮৪॥
কথমিতি। ভূয়ঃ পুনঃ। ধর্ম্মনন্দনং যুধিষ্ঠিরম্ ॥৮৫॥

নরশ্রেষ্ঠ পৃথিবীপতি রাজা! আমি আপনার নিকট সত্য, আপনার অনুগ্রহ, ভীমসেন, নকুল ও সহদেবদ্বারা শপথ করিতেছি যে, আজ যুদ্ধে কর্ণকে বধ করিব, কিংবা কর্ণকর্ত্তৃক নিহত হইয়া ভূতলে পতিত হইব; এই সত্য শপথে আমি অস্ত্রস্পর্শও করিতেছি ॥৮০—৮১॥

অর্জ্জুন যুধিষ্ঠিরকে এইরূপ বলিয়া কৃষ্ণকে বলিলেন—'কৃষ্ণ! আজ যুদ্ধে কর্ণকে বধ করিব, এ বিষয়ে কোন সন্দেহ নাই ॥৮২॥

তোমার বুদ্ধিতেই সেই দুরাত্মার বধ হইবে। তোমার মঙ্গল হউক'। রাজশ্রেষ্ঠ! অর্জ্জুন এইরূপ বলিলে, কৃষ্ণ অর্জ্জুনকে বলিলেন---॥৮৩॥

'ভরতশ্রেষ্ঠ! তুমি মহাবল কর্ণকে বধ করিতে সমর্থ এবং মহারথ! সর্ব্বদাই আমার এই কামনা রহিয়াছে ॥৮৪॥

বীরশ্রেষ্ঠ! তুমি যুদ্ধে কি প্রকারে কর্ণকে বধ করিবে ইহা চিন্তাও করিতেছি'। ইহার পরে বুদ্ধিমান্ কৃষ্ণ পুনরায় যুধিষ্ঠিরকে বলিলেন---॥৮৫॥

(৮১)···হতোঽথবা···পি। (৮৩) তদনুধ্যাহি ভদ্রং তে···পি।

শ্রুত্বা ত্বহময়ঞ্চৈব ত্বাং কর্ণশরপীড়িতম্।
প্রবৃত্তিং জ্ঞাতুমায়াতাবিহাবাং পাণ্ডুনন্দন! ॥৮৭॥
দিষ্ট্যাসি রাজন্! ন হতো দিষ্ট্যা ন গ্রহণং গতঃ।
পরিসান্ত্বয় বীভৎসুং জয়মাশাধি চানঘ! ॥৮৮॥

যুধিষ্ঠির উবাচ।

এহ্যেহি পার্থ! বীভৎসো! মাং পরিষ্বজ পাণ্ডব!।
বক্তব্যমুক্তোঽস্মি হিতং ত্বয়া ক্ষান্তঞ্চ তন্ময়া ॥৮৯॥
অহং ত্বামনুজানামি জহি কর্ণং ধনঞ্জয়!।
মন্যুঞ্চ মা কৃথাঃ পার্থ! যন্ময়োক্তোঽসি দারুণম্ ॥৯০॥

সঞ্জয় উবাচ।

ততো ধনঞ্জয়ো রাজন্! শিরসা প্রণতস্তদা।
পাদৌ জগ্রাহ পাণিভ্যাং ভ্রাতুর্জ্যেষ্ঠস্য মারিষ! ॥৯১॥

---

ভারতকৌমুদী

যুধীতি। বীভৎসুমর্জ্জুনম্। অনুজ্ঞাতুমর্হসীতি সম্বন্ধঃ ॥৮৬॥
ভগ্ন্যা পলায়নং প্রতিবদতি শ্রুত্বেতি। অয়মর্জ্জুনঃ। প্রবৃত্তিং তব বৃত্তান্তম্ ॥৮৭॥
দিষ্ট্যেতি। দিষ্ট্যা ভাগ্যেন। বীভৎসুমর্জ্জুনম্। আশাধি আশীর্ব্বিষয়ং কুরু ॥৮৮॥
এহীতি। পরিষ্বজ আলিঙ্গ। ময়া যদদুরুক্তম্, তত্ত্বয়া ক্ষান্তমিত্যর্থঃ ॥৮৯॥
অহমিতি। মন্যুং ক্রোধং দৈন্যঞ্চ, "মন্যুর্দৈন্যে ক্রতৌ ক্রুধি" ইত্যমরঃ ॥৯০॥

---

'মহারাজ! আপনি অর্জ্জুনকে সান্ত্বনা দান করুন এবং আজ দুরাত্মা কর্ণকে বধ করিবার জন্য অনুমতি করুন ॥৮৬॥

পাণ্ডুনন্দন! আপনি কর্ণের বাণে পীড়িত হইয়াছেন শুনিয়া আমি এবং ইনি আমরা আপনার বৃত্তান্ত জানিবার জন্য এখানে আসিয়াছিলাম ॥৮৭॥

নিষ্পাপ রাজা! আপনি ভাগ্যবশতঃ নিহত হন নাই এবং ভাগ্যবশতই কর্ণকর্তৃক ধৃত হন নাই। এখন অর্জ্জুনকে সান্ত্বনা করুন এবং উঁহার জয়াশীর্বাদ করুন' ॥৮৮॥

যুধিষ্ঠির বলিলেন—'পৃথানন্দন অর্জ্জুন! আইস আইস, পাণ্ডুনন্দন! আমাকে আলিঙ্গন কর। তুমি আমাকে বক্তব্য হিতের কথাই বলিয়াছ এবং আমি যে সকল কটু কথা বলিয়াছি, তাহাতে তুমি ক্ষমা করিয়াছ ॥৮৯॥

ধনঞ্জয়! আমি তোমাকে অনুমতি করিতেছি, তুমি কর্ণকে বধ কর। পৃথানন্দন! আমি যে সকল দারুণ কথা বলিয়াছি, তাহাতে তুমি ক্রোধ বা দৈন্য করিও না' ॥৯০॥

তমুত্থাপ্য ততো রাজা পরিষজ্য চ পীড়িতম্।
মূর্দ্ধ্ন্যুপাঘ্রায় চৈবৈনমিদং পুনরুবাচ হ ॥৯২॥
ধনঞ্জয়! মহাবাহো! মানিতোঽস্মি দৃঢ়ং ত্বয়া।
মাহাত্ম্যং বিজয়ঞ্চৈব ভূয়ঃ প্রাপ্নুহি শাশ্বতম্ ॥৯৩॥

অর্জ্জুন উবাচ।

অদ্য তং পাপকর্ম্মাণং সানুবন্ধং তথা শরৈঃ।
নয়াম্যন্তং সমাসাদ্য রাধেয়ং বলগর্বিতম্ ॥৯৪॥
যেন ত্বং পীড়িতো বাণৈর্দৃঢ়মায়ম্য কার্ম্মুকম্।
তস্যাদ্য কর্ম্মণঃ কর্ণঃ ফলং প্রাপ্স্যতি দারুণম্ ॥৯৫॥
অদ্য ত্বামনুযাস্যামি কর্ণং হত্বা মহীপতে!।
সভাজয়িতুমাক্রন্দাদিতি সত্যং ব্রবীমি তে ॥৯৬॥

ভারতকৌমুদী

তত ইতি। হে মারিষ! আর্য্য! "আর্য্যস্তু মারিষঃ" ইত্যমরঃ ॥৯১॥
তমিতি। পরিষজ্য আলিঙ্গ্য। মূর্দ্ধোপাঘ্রাণং স্নেহদ্যোতনার্থম্ ॥৯২॥
ধনঞ্জয়েতি। মাহাত্ম্যং যশস্বিত্বম্। শাশ্বতং চিরন্তনম্ ॥৯৩॥
অদ্যেতি। সানুবন্ধম্ অনুচরসহিতম্। অন্তং নাশম্ ॥৯৪॥
যেনেতি। আয়ম্য আকৃষ্য। দারুণং ফলং মৃত্যুম্ ॥৯৫॥
অদ্যেতি। সভাজয়িতুং প্রীণয়িতুম্, আক্রন্দাদ্যুদ্ধাৎ ॥৯৬॥

সঞ্জয় বলিলেন—'মাননীয় রাজা! তাহার পর অর্জ্জুন মস্তক অবনত করিয়া হস্তযুগলদ্বারা জ্যেষ্ঠভ্রাতার চরণযুগল ধারণ করিলেন ॥৯১॥

তাহার পর যুধিষ্ঠির অর্জ্জুনকে উঠাইয়া গাঢ় আলিঙ্গন ও মস্তকাঘ্রাণ করিয়া পুনরায় অর্জ্জুনকে এই কথা বলিলেন—॥৯২॥

'মহাবাহু ধনঞ্জয়! তুমি চিরকাল আমার গুরুতর সম্মান করিয়া আসিতেছ। সুতরাং তুমি চিরস্থায়ী প্রচুর যশ ও জয় লাভ কর ॥৯৩॥

অর্জ্জুন বলিলেন—'আজ বলগর্বিত কর্ণকে পাইয়া বাণদ্বারা অনুচরবর্গের সহিত সেই পাপকারীকে বিনষ্ট করিব ॥৯৪॥

যে, ধনু দৃঢ় আকর্ষণ করিয়া বাণদ্বারা আপনাকে পীড়ন করিয়াছে, সেই কর্ণ আজ সেই কার্য্যের দারুণ ফল পাইবে ॥৯৫॥

(৯৫)…তাড়িতো বাণৈঃ…দি।

নাহত্বা বিনিবর্ত্তিষ্যে কর্ণমদ্য মহারণাৎ।
ইতি সত্যেন তে পাদৌ স্পৃশামি জগতীপতে! ॥৯৭॥

সঞ্জয় উবাচ।

ইতি ব্রুবাণং সুমনাঃ কিরীটিনং যুধিষ্ঠিরঃ প্রাহ বচো বৃহত্তরম্।
যশোঽক্ষয়ং জীবিতমীপ্সিতং তে জয়ং সদা বীর্য্যমরিক্ষয়ং তথা ॥৯৮॥
প্রযাহি বৃদ্ধিঞ্চ দিশন্তু দেবতা যথাহমিচ্ছামি তবাস্তু তত্তথা।
প্রযাহি তূর্ণং জহি কর্ণমাহবে পুরন্দরো বৃত্রমিবাত্মবৃদ্ধয়ে ॥৯৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি যুধিষ্ঠিরার্জ্জুনসংবাদে দ্বিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

ভারতকৌমুদী

নেতি। সত্যেন সত্যশপথেন ॥৯৭॥

ইতীতি। সুমনাঃ সন্তুষ্টচিত্তঃ। যশঃপ্রভৃতিকমপি প্রাহেতি সম্বন্ধঃ ॥৯৮॥

প্রেতি। দিশন্তু দদতু। বৃত্রমসুরম্, আত্মনো বৃদ্ধয়ে উন্নতয়ে ॥৯৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি দ্বিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

——:-০-:——

রাজা! আজ কর্ণকে বধ করিয়া আপনাকে আনন্দিত করিবার জন্য যুদ্ধ হইতে আসিব; ইহা আপনার নিকট সত্য বলিতেছি ॥৯৬॥

মহারাজ! আজ কর্ণকে বধ না করিয়া মহাযুদ্ধ হইতে ফিরিব না এই সত্য-শপথের জন্য আপনার চরণস্পর্শ করিতেছি' ॥৯৭॥

সঞ্জয় বলিলেন—'অর্জ্জুন এইরূপ বলিতে লাগিলে, যুধিষ্ঠির সন্তুষ্ট হইয়া তাঁহাকে সুপ্রশস্ত বাক্য বলিলেন—'অর্জ্জুন! তোমার যশ, জীবন অক্ষয়, অভীষ্ট লাভ, সর্বদা বীরত্ব ও শত্রুক্ষয় হউক ॥৯৮॥

বৎস! যাও; দেবতারা তোমার উন্নতি বিধান করুন; আমি যাহা ইচ্ছা করি, তাহা তোমার হউক; ইন্দ্র যেমন আত্মোন্নতির জন্য বৃত্রাসুরকে বধ করিয়াছিলেন, তুমিও তেমন যুদ্ধে কর্ণকে বধ কর, সত্বর যাও' ॥৯৯॥

——:-০-:——

'...একসপ্ততিতমোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ বা সো।

# ত্রিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ।

—:-০-:—

সঞ্জয় উবাচ।

প্রসাদ্য ধর্ম্মরাজানং প্রহৃষ্টেনান্তরাত্মনা।
পার্থঃ প্রোবাচ গোবিন্দং সূতপুত্রবধোদ্যতঃ ॥১॥
কল্প্যতাং মে রথো ভূয়ো যুজ্যন্তাঞ্চ হয়োত্তমাঃ।
আয়ুধানি চ সর্বাণি সজ্জ্যন্তাং মে মহারথে ॥২॥
উপাবৃত্তাশ্চ তুরগাঃ শিক্ষিতাশ্চাশ্বসাদিভিঃ।
রথোপকরণৈঃ সজ্জা উপায়ান্তু ত্বরান্বিতাঃ ॥৩॥
প্রযাহি শীঘ্রং গোবিন্দ! সূতপুত্রজিঘাংসয়া।
এবমুক্তো মহারাজ! ফাল্গুনেন মহাত্মনা ॥৪॥
উবাচ দারুকং কৃষ্ণঃ কুরু সর্বং যথাব্রবীৎ।
অর্জ্জুনো ভরতশ্রেষ্ঠঃ শ্রেষ্ঠঃ সর্বধনুষ্মতাম্ ॥৫॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

প্রেতি। প্রসাদ্য প্রসন্নীকৃত্য। সূতপুত্রবধোদ্যতঃ কর্ণবধায়োদ্যুক্তঃ ॥১॥
কল্প্যতামিতি। কল্প্যতাং সজ্জীক্রিয়তাম্। সজ্জ্যন্তাং স্থাপ্যন্তাম্ ॥২॥
উপেতি। উপাবৃত্তা ঘূর্ণনাৎ পরমাগতাঃ। অশ্বসাদিভিরশ্বারোহিভিঃ ॥৩॥
প্রেতি। সূতপুত্রজিঘাংসয়া কর্ণবধেচ্ছয়া। ফাল্গুনেনার্জ্জুনেন। দারুকং স্বসারথিম্ ॥৪-৫॥

---

সঞ্জয় কহিলেন—'মহারাজ! কর্ণবধোদ্যত অর্জ্জুন যুধিষ্ঠিরকে প্রসন্ন করিয়া হৃষ্টচিত্তে কৃষ্ণকে বলিলেন—॥১॥

'কৃষ্ণ! আমার রথ সজ্জিত কর, পুনরায় উত্তম অশ্বগুলিকে তাহাতে সংযুক্ত কর এবং আমার সেই উত্তম রথে সমস্ত অস্ত্র স্থাপিত কর ॥২॥

অশ্বারোহিগণকর্ত্তৃক শিক্ষিত এবং প্রত্যাগত অশ্বগণ সমস্ত বেশ-ভূষায় সজ্জিত হইয়া সত্বর আগমন করুক ॥৩॥

কৃষ্ণ! তা'র পর তুমি কর্ণকে বধ করিবার ইচ্ছায় সত্বর গমন করিবে'। মহারাজ! মহাত্মা অর্জ্জুন এইরূপ বলিলে, কৃষ্ণ দারুককে কহিলেন—'দারুক! ভরতবংশশ্রেষ্ঠ ও সর্ব্বধনুর্দ্ধরপ্রধান অর্জ্জুন যাহা বলিলেন, সে সমস্ত সম্পাদন কর' ॥৪—৫॥

---

(৩)…রণোপকরণৈঃ…পি। (৪) প্রযত্নবান্ গোবিন্দ!…পি।

আজ্ঞপ্তস্তথ কৃষ্ণেন দারুকো রাজসত্তম।।
যোজয়ামাস স রথং বৈয়াঘ্রং শত্রুতাপনম্ ॥৬॥
সজ্জং নিবেদয়ামাস পাণ্ডবস্য মহাত্মনঃ।
যুক্তস্তু তং রথং দৃষ্ট্বা দারুকেণ মহাত্মনা ॥৭॥
আপৃচ্ছ্য ধর্ম্মরাজানং ব্রাহ্মণান্ স্বস্তি বাচ্য চ।
সুমঙ্গলং স্বস্ত্যয়নমারুরোহ রথোত্তমম্ ॥৮॥ (বিশেষকম্)
তস্য রাজা মহাপ্রাজ্ঞো ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ।
আশিষোঽযুঙ্‌ক্ত স ততঃ প্রায়াৎ কর্ণরথং প্রতি ॥৯॥
তং প্রয়ান্তং মহেষ্বাসং দৃষ্ট্বা ভূতানি ভারত।।
নিহতং মেনিরে কর্ণং পাণ্ডবেন মহাত্মনা ॥১০॥
বভূবুর্বিমলাঃ সর্বাঃ দিশো রাজন্। সমন্ততঃ।
চাষাশ্চ শতপত্রাশ্চ ক্রৌঞ্চাশ্চৈব জনেশ্বর।।
প্রদক্ষিণমকুর্বন্ত তদা বৈ পাণ্ডুনন্দনম্ ॥১১॥

ভারতকৌমুদী

আজ্ঞপ্ত ইতি। বৈয়াঘ্রং ব্যাঘ্রচর্ম্মাবৃতম্। পাণ্ডবস্যার্জ্জুনস্য। আপৃচ্ছ্য আমন্ত্র্য অনুমতিং গৃহীত্বেত্যর্থঃ। সুমঙ্গলমতীবমঙ্গলকরম্, স্বস্তি মঙ্গলস্য অয়নং প্রাপ্তির্যস্মিন্ তত্তথা ॥৬—৮॥

তস্যেতি। অযুঙ্‌ক্ত অকরোৎ, সঃ অর্জ্জুনঃ ॥৯॥

তমিতি। মহেষ্বাসং মহাধনুর্দ্ধরম্, ভূতানি প্রাণিনঃ। পাণ্ডবেনার্জ্জুনেন ॥১০॥

বভূবুরিতি। চাষাদয়ঃ পক্ষিবিশেষাঃ। পাণ্ডুনন্দনমর্জ্জুনম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১১॥

রাজশ্রেষ্ঠ! কৃষ্ণ আদেশ করিলে, দারুক ব্যাঘ্রচর্ম্মাবৃত ও শত্রুতাপক রথ সজ্জিত করিলেন এবং 'রথ সজ্জিত হইয়াছে' বলিয়া মহাত্মা অর্জ্জুনকে জানাইলেন। মহাত্মা দারুক সেই রথ সজ্জিত করিয়াছেন দেখিয়া অর্জ্জুন যুধিষ্ঠিরের অনুমতি লইয়া ব্রাহ্মণগণদ্বারা স্বস্তিবাচন করাইয়া যাহাতে মঙ্গললাভ হয়, তেমন ভাবে সেই মঙ্গলজনক রথে আরোহণ করিলেন ॥৬—৮॥

তখন মহাপ্রাজ্ঞ ধর্ম্মরাজ রাজা যুধিষ্ঠির অর্জুনসম্বন্ধে বহুতর আশীর্বাদ করিলেন। তাহার পর অর্জ্জুন কর্ণের রথের দিকে প্রস্থান করিলেন ॥৯॥

ভরতনন্দন! তৎকালে তত্রত্য লোকেরা অর্জ্জুনকে প্রস্থান করিতে দেখিয়া মনে করিল যে, মহাত্মা অর্জুন কর্ণকে বধ করিয়াছেন ॥১০॥

নরনাথ রাজা! ক্রমে সকল দিক্ নির্ম্মল হইল এবং চাষ, শতপত্র (কাঠকুরুলিয়া) ও ক্রৌঞ্চ (কোঁচবক) পক্ষী সকল অর্জুনকে প্রদক্ষিণ করিতে লাগিল ॥১১॥

(১) তস্য রাজন্।...আশিষোঽযুঙ্‌ক্ত পরমা যুক্তাঃ কর্ণবধং প্রতি—পি।

তেতো দশ সহস্রাণি গজানাং ভীমকর্ম্মণাম্ ।
জঘান গদয়া ভীমস্তস্য রাজ্ঞঃ পরিচ্ছদম্ ॥২৫॥
ততোঽন্যেঽভিহতা নাগা রথাশ্চ শতশো বলাৎ ।
তদেবং সমরে পার্থ ! বর্ত্তমানে মহাভয়ে ॥২৬॥
ভীমসেনং সমাসাদ্য ত্বাঞ্চ পাণ্ডব ! কৌরবাঃ ।
সবাজিরথমাতঙ্গা মৃত্যুলোকমিতো গতাঃ ॥২৭॥
তথা সেনামুখে তত্র নিহতে পার্থ ! পাণ্ডবৈঃ ।
ভীষ্মঃ প্রাসৃজদুগ্রাণি শরজালানি মারিষ ! ॥২৮॥
স চেদিকাশিপাঞ্চালান্ করূষান্ মৎস্যকেকয়ান্ ।
শরৈঃ প্রচ্ছাদ্য নিধনমনয়ৎ পরমাস্ত্রবিৎ ॥২৯॥
তস্য চাপচ্যুতৈর্বাণৈঃ পরদেহবিদারণৈঃ ।
পূর্ণমাকাশমভবদ্রুক্মপুঙ্খৈরজিহ্মগৈঃ ॥৩০॥

---

ভারতকৌমুদী

তত ইতি। তস্য জয়ৎসেনস্য, পরিচ্ছদং পরিবেষ্টকম্ ॥২৫॥
তত ইতি। অভিহতা ভীমেনৈব, নাগা গজাঃ ॥২৬॥
ভীমেতি। বাজিভিরশ্বৈঃ রথৈর্মাতঙ্গৈর্গজৈশ্চ সহেতি তে ॥২৭॥
তথেতি। তত্র ভীষ্মযুদ্ধকালে, সেনায়াঃ কৌরবসৈন্যস্য মুখে অগ্রভাগে ॥২৮॥
স ইতি। পরমাস্ত্রবিত্বাদেব তথা নিধনং নেতুমশক্নোদিতি ভাবঃ ॥২৯॥

---

আজ সাত দিন অতীত হইল, অভিমন্যু যুদ্ধে মগধসৈন্যের নায়ক মহাবল জয়ৎসেনকে বধ করিয়া গিয়াছেন ॥২৪॥

তাহার পর ভীমসেন গদাদ্বারা সেই জয়ৎসেনরাজার পরিবেষ্টক দশ সহস্র ভীমকর্ম্মা হস্তীকে বধ করিয়াছিলেন ॥২৫॥

পৃথানন্দন ! তৎপরে সেইরূপ মহাভীষণ যুদ্ধ চলিতে লাগিলে, আবার ভীমসেনই বলপূর্ব্বক অপর শত শত হস্তী ও রথ বিনাশ করিয়াছিলেন ॥২৬॥

পাণ্ডুনন্দন ! বহু কৌরবসৈন্য ভীমকে ও তোমাকে পাইয়া হস্তী, অশ্ব ও রথের সহিত ইহলোক হইতে যমলোকে গিয়াছে ॥২৭॥

মাননীয় বীর ! ভীষ্মের যুদ্ধের সময়ে পাণ্ডবেরা কৌরবসৈন্যের সম্মুখভাগ বিনষ্ট করিলে, ভীষ্ম ভীষণ শরজাল বর্ষণ করিতেছিলেন ॥২৮॥

পরমাস্ত্রজ্ঞ ভীষ্ম বাণদ্বারা চেদি, কাশী, পাঞ্চাল, করূষ, মৎস্য ও কেকয়দেশীয় সৈন্যগণকে আবৃত করিয়া বিনাশ করিয়াছিলেন ॥২৯॥

দৃষ্ট্বা হি বহবঃ শূরাঃ শক্রতুল্যপরাক্রমাঃ।
ত্বাং প্রাপ্য সমরে শূরং যে গতাঃ পরমাং গতিম্ ॥১৮॥
কো হি দ্রোণঞ্চ ভীষ্মঞ্চ ভগদত্তঞ্চ মারিষ!।
বিন্দানুবিন্দাবাবন্ত্যৌ কাম্বোজঞ্চ সুদক্ষিণম্ ॥১৯॥
শ্রুতায়ুধং মহাবীর্য্যমচ্যুতায়ুষমেব চ।
প্রত্যুদ্‌গম্য ভবেৎ ক্ষেমী যো ন স্যাত্ত্বমিব প্রভো!॥২০॥ (যুগ্মকম্)
তব হ্যস্ত্রাণি দিব্যানি লাঘবং বলমেব চ।
অসম্মোহশ্চ যুদ্ধেষু বিজ্ঞানস্য চ সন্ততিঃ ॥২১॥
বেধঃ পাতশ্চ লক্ষ্যেষু যোগশ্চৈব তবার্জ্জুন!।
ভবান্ দেবান্ সগন্ধর্ব্বান্ নিহন্যাৎ সচরাচরান্ ॥২২॥ (যুগ্মকম্)
পৃথিব্যাং হি রণে পার্থ! ন যোদ্ধা ত্বৎসমঃ পুমান্।
ধনুর্গ্রহা হি যে কেচিৎ ক্ষত্রিয়া যুদ্ধদুর্ম্মদাঃ ॥২৩॥

ভারতকৌমুদী

গাণ্ডীবেতি। যে নিবাতকবচাদয়ঃ ॥১৭॥

দৃষ্ট্বা ইতি। শূরা জয়দ্রথাদয়ঃ। পরমাং গতিং স্বর্গম্ ॥১৮॥

ক ইতি। হে মারিষ! বীরত্বাম্মাননীয়!। আবন্ত্যৌ অবন্তিদেশীয়ৌ। ক্ষেমী কুশলী ॥১৯—২০॥

তবেতি। দিব্যানি স্বর্গীয়াণি, লাঘবং দ্রুতাস্ত্রক্ষেপশক্তিঃ। বিজ্ঞানস্য জয়োপায়নির্দ্ধারণস্য, সন্ততিরবিচ্ছিন্নতা। বেধো লক্ষ্যভেদঃ। যোগঃ সন্নহনম্, বিদ্যত ইতি শেষঃ ॥২১—২২॥

কৃষ্ণ বলিলেন—'অর্জুন! তুমি গাণ্ডীবদ্বারা যুদ্ধে যে বীরগণকে জয় করিয়াছ, তুমি ভিন্ন তাঁহাদের বিজয়ী মানুষ এ জগতে নাই ॥১৭॥

ইন্দ্রের তুল্য পরাক্রমশালী বহু বীরকে দেখিয়াছি, যাঁহারা যুদ্ধে তোমাকে পাইয়া পরম গতি লাভ করিয়াছেন ॥১৮॥

মাননীয় বীর! যিনি তোমার তুল্য নহেন, সেরূপ কোন্ লোক—ভীষ্ম, দ্রোণ, ভগদত্ত এবং অবন্তিদেশীয় বিন্দ ও অনুবিন্দ, কাম্বোজদেশীয় সুদক্ষিণ, শ্রুতায়ুধ ও মহাবীর অচ্যুতায়ুর সম্মুখে যাইয়া কুশলে থাকিতে পারেন? ॥১৯—২০॥

কারণ, দিব্য অস্ত্র, লঘুহস্ততা, শক্তি, যুদ্ধে সাবধানতা, অবিচ্ছিন্ন জয়োপায়নির্দ্ধারণ, লক্ষ্যভেদ, লক্ষ্যে অস্ত্রপাত এবং যুদ্ধসজ্জা এ সমস্তই তোমার রহিয়াছে ॥২১—২২॥

(২০)···অযুতায়ুধমেব চ···বর্দ্ধ।

আ দেবাত্ত্বৎসমং তেষাং ন পশ্যামি শৃণোমি বা।
ব্রহ্মণা চ প্রজাঃ সৃষ্টা গাণ্ডীবঞ্চ মহদ্ধনুঃ ॥২৪॥ (যুগ্মকম্)
যেন ত্বং যুধ্যসে পার্থ! তস্মান্নাস্তি ত্বয়া সমঃ।
অবশ্যন্তু ময়া বাচ্যং যৎ পথ্যং তব পাণ্ডব! ॥২৫॥
মাবমংস্থা মহাবাহো! কর্ণমাহবশোভিনম্।
কর্ণো হি বলবান্ দৃপ্তঃ কৃতাস্ত্রশ্চ মহারথঃ ॥২৬॥
কৃতী চ চিত্রযোধী চ দেশকালস্য কোবিদঃ।
বহুনাত্র কিমুক্তেন সংক্ষেপাচ্ছৃণু পাণ্ডব! ॥২৭॥ (যুগ্মকম্)
ত্বৎসমং ত্বদ্বিশিষ্টং বা মন্যে কর্ণং মহারথম্।
পরমং যত্নমাস্থায় ত্বয়া বধ্যো মহাহবে ॥২৮॥

## ভারতকৌমুদী

পৃথিব্যামিতি। ন বর্ত্তত ইত্যর্থঃ। তেষাং মধ্যে ত্বৎসমং যোদ্ধারম্ ॥২৩—২৪॥

যেনেতি। যেন গাণ্ডীবেন। পথ্যং হিতম্ ॥২৫॥

মেতি। অবমংস্থা অবজানীহি। দৃপ্তো গর্বিতঃ, কৃতাস্ত্রঃ শিক্ষিতাস্ত্রঃ। কৃতী যুদ্ধনিপুণঃ। দেশেন যুক্তঃ কালো দেশকালস্তস্য। মধ্যপদলোপী সমাসঃ ॥২৬—২৭॥

ত্বদিতি। বিশিষ্টং প্রধানম্। বধ্যঃ স কর্ণঃ ॥২৮॥

---

সুতরাং অর্জুন! তোমার তুল্য যোদ্ধা পুরুষ পৃথিবীতে নাই। এই জন্যই দেবতা হইতে যে কোন যুদ্ধদুর্দ্ধর্ষ ধনুর্দ্ধর ক্ষত্রিয় আছেন, তাঁহাদের মধ্যে তোমার তুল্য যোদ্ধা দেখিও না, শুনিও না। ব্রহ্মা লোক সকল ও বিশাল গাণ্ডীব ধনু সৃষ্টি করিয়াছেন ॥২৩—২৪॥

যাহা দ্বারা তুমি যুদ্ধ করিয়া থাক। সুতরাং তোমার তুল্য যোদ্ধা নাই। তথাপি পাণ্ডুনন্দন অর্জুন! তোমার যাহা হিত, তাহা আমার অবশ্যই বলিতে হইবে ॥২৫॥

অতএব মহাবাহু! তুমি যুদ্ধশোভী কর্ণকে অবজ্ঞা করিও না। কারণ, কর্ণ—বলবান্, দর্পশালী, অস্ত্রে সুশিক্ষিত, মহারথ, যুদ্ধনিপুণ, বিচিত্রযোধী এবং দেশ ও কালনিরূপণে অভিজ্ঞ। সুতরাং পাণ্ডুনন্দন! বহু বলিয়া কি হইবে, সংক্ষেপে শোন—॥২৬—২৭॥

আমি মনে করি—মহারথ কর্ণ—তোমার তুল্য, কিংবা তোমা অপেক্ষা প্রধান। অতএব তুমি বিশেষ যত্ন অবলম্বন করিয়া মহাযুদ্ধে কর্ণকে বধ করিবে ॥২৮॥

---

(২৪)···গাণ্ডীবঞ্চ মহাদ্ভুতম্—পি। (২৮)···কর্ণং মন্যে মহাবলম্···পি।

রথদ্বিপা বাজিপদাতয়স্তথা ভ্রমন্তি নানাবিধশস্ত্রবেষ্টিতাঃ।
পরস্পরেণাভিহতাশ্চ চস্খলুর্বিনেদুরার্ত্তা ব্যসবোঽপতংস্তথা ॥২৯॥
তথা গতে ভীমমভীস্তবাত্মজঃ সসার রাজাবরজঃ কিরন্ শরৈঃ।
তমভ্যধাবত্ত্বরিতো বৃকোদরো মহারুরুং সিংহ ইবাভিপেদিবান্ ॥৩০॥
ততস্তয়োর্যুদ্ধমতীব দারুণং প্রদীব্যতোঃ প্রাণদুরোদরং দ্বয়োঃ।
পরস্পরেণাভিনিবিষ্টরোষয়োর্যথা পুরা শম্বরশক্রয়োরভূৎ ॥৩১॥
শরৈঃ শরীরার্ত্তিকরৈঃ সুতেজনৈর্নিজঘ্নতুস্তাবিতরেতরং ভৃশম্।
সকৃৎ প্রভিন্নাবিব বাসিতান্তরে মহাগজৌ মন্মথসক্তচেতসৌ ॥৩২॥

## ভারতকৌমুদী

রথেতি। চস্খলুঃ স্থানচ্যুতা বভূবুঃ। ব্যসবো বিগতপ্রাণাঃ ॥২৯॥

তথেতি। তথা গতে যুদ্ধস্য তাদৃগবস্থায়াম্, রাজ্ঞো দুর্য্যোধনস্য অবরজঃ অনুজঃ, তবাত্মজো দুঃশাসনঃ, অভীর্নির্ভয়ঃ সন্, শরৈঃ কিরন্ প্রহরন্, ভীমং ভীমসেনম, সসার জগাম। তদা চ মহারুরুং বিশালমৃগবিশেষম্, অভিপেদিবান্ প্রাপ্তবান্ সিংহ ইব, বৃকোদরো ভীমসেনঃ, ত্বরিতঃ সন্, তং তবাত্মজম্, অভ্যধাবৎ ॥৩০॥

তত ইতি। প্রদীব্যতোঃ প্রক্রীড়তোঃ, প্রাণদুরোদরং প্রাণদ্যূতম্। অভিনিবিষ্টরোষয়োঃ চিরাদেব জাতক্রোধয়োঃ। শম্বরশক্রয়োঃ শম্বরাসুরদেবরাজয়োঃ ॥৩১॥

শরৈরিতি। বাসিতা ঋতুমতী হস্তিনী তস্যা অন্তরে অর্থে তৎসঙ্গমার্থে, সকৃৎ প্রভিন্নৌ প্রথমমদস্রাবিণৌ, মন্মথসক্তচেতসৌ কামাক্রান্তচিত্তৌ মহাগজাবিব, তৌ ভীমসেনদুঃশাসনৌ,

---

অতিদারুণ যুদ্ধ হইতে লাগিল; তাহাতে হস্তী, অশ্ব ও মানুষ নিহত হইতে থাকিল ॥২৮॥

ক্রমে হস্তী, অশ্ব, রথ ও পদাতি সকল নানাবিধ অস্ত্রে বেষ্টিত হইয়া ভ্রমণ করিতে লাগিল; পরস্পর আহত হইয়া স্থানচ্যুত হইতে থাকিল, আর্ত্তনাদ করিতে লাগিল এবং প্রাণশূন্য হইয়া পতিত হইতে থাকিল ॥২৯॥

রাজা! এই সময়ে আপনার পুত্র দুঃশাসন নির্ভয় চিত্তে বাণক্ষেপ করিতে করিতে ভীমের দিকে যাইতে লাগিলেন। তখন মহামৃগ পাইয়া সিংহ যেমন সত্বর তাহার দিকে ধাবিত হয়, সেইরূপ ভীমসেন সত্বর দুঃশাসনের দিকে ধাবিত হইলেন ॥৩০॥

তাহার পর—পূর্ব্বকালে ইন্দ্র ও শম্বরাসুরের যেরূপ অতিদারুণ যুদ্ধ হইয়াছিল, সেইরূপ জাতক্রোধ ও প্রাণদ্যূতক্রীড়াকারী ভীমসেন ও দুঃশাসনের পরস্পর অতিদারুণ যুদ্ধ হইতে লাগিল ॥৩১॥

---

(৩১)···উদগ্রয়োঃ শম্বরশক্রয়োর্যথা—পি বা নি।

তবাত্মজস্যাথ বৃকোদরস্ত্বরন্ ধনুঃ ক্ষুরাভ্যাং ধ্বজমেব চাচ্ছিনৎ ।
ললাটমপ্যস্য বিভেদ পত্রিণা শিরশ্চ কায়াৎ প্রজহার সারথেঃ ॥৩৩॥
স রাজপুত্রোঽন্যদবাপ্য কার্ম্মুকং বৃকোদরং দ্বাদশভিঃ পরাভিনৎ ।
স্বয়ং নিয়চ্ছংস্তুরগানজিহ্মগৈঃ শরৈশ্চ ভীমং পুনরপ্যবীবৃষৎ ॥৩৪॥
ততঃ শরং সূর্য্যমরীচিসপ্রভং সুবর্ণবজ্রোত্তমরত্নভূষিতম্ ।
মহেন্দ্রবজ্রাশনিপাতদুঃসহং মুমোচ ভীমাঙ্গবিদারণক্ষমম্ ॥৩৫॥
স তেন নির্বিদ্ধতনুর্বৃকোদরো নিপাতিতঃ স্রস্তনুর্গতাসুবৎ ।
প্রসার্য্য বাহূ রথবর্য্যমাশ্রিতঃ পুনঃ স সংজ্ঞামুপলভ্য চানদৎ ॥৩৬॥

ভারতকৌমুদী

শরীরস্য আর্ত্তিকরৈঃ পীড়াজনকৈঃ, সুতেজনৈর্মহাবেগৈশ্চ শরৈঃ, ইতরেতরং ভৃশঞ্চ নিজঘ্নতুঃ ॥৩২॥

তবেতি। ক্ষুরাভ্যাং ক্ষুরপ্রাভ্যাং বাণাভ্যাম্। পত্রিণা বাণেন ॥৩৩॥

স ইতি। অবাপ্য গৃহীত্বা। নিয়চ্ছন্ চালয়ন্, অজিহ্মগৈঃ সরলগামিভিঃ ॥৩৪॥

তত ইতি। সূর্য্যমরীচীনাং সমানা প্রভা যস্য তম্। বজ্রং হীরকম্। অশনির্বিদ্যুৎ ॥৩৫॥

স ইতি। স্রস্তনুঃ শিথিলগাত্রঃ, গতাসুবৎ নির্গতপ্রাণ ইব। আশ্রিতঃ শয়নেন ॥৩৬॥

ক্রমে প্রথমস্রাবী ও কামাকুলচিত্ত দুইটা হস্তী যেমন ঋতুমতী হস্তিনীর সঙ্গম করিবার জন্য পরস্পর গুরুতর আঘাত করে, সেইরূপ ভীম ও দুঃশাসন শরীরপীড়াজনক ও মহাবেগশালী বাণসমূহদ্বারা পরস্পর গুরুতর আঘাত করিতে লাগিলেন ॥৩২॥

তদনন্তর ভীমসেন ত্বরান্বিত হইয়া দুইটা ক্ষুরপ্রদ্বারা দুঃশাসনের ধনু ও ধ্বজ ছেদন করিলেন, একটা বাণদ্বারা তাঁহার ললাটও বিদীর্ণ করিলেন এবং সারথির দেহ হইতে মস্তক হরণ করিলেন ॥৩৩॥

তখন দুঃশাসন অন্য ধনু লইয়া নিজেই অশ্বচালন করিতে থাকিয়া বারটা বাণদ্বারা ভীমসেনকে বিদীর্ণ করিলেন এবং সরলগামী বাণসমূহদ্বারা পুনরায় ভীমসেনকে তাড়ন করিতে থাকিলেন ॥৩৪॥

তৎপরে দুঃশাসন সূর্য্যকিরণের ন্যায় উজ্জ্বল, স্বর্ণ, হীরক ও উত্তম রত্নে ভূষিত, ইন্দ্রের বজ্র ও বিদ্যুৎপাতের তুল্য দুঃসহ এবং ভীমের অঙ্গবিদারণ করিতে সমর্থ একটা বাণ ভীমের উপরে নিক্ষেপ করিলেন ॥৩৫॥

সেই বাণে দেহ বিদীর্ণ হইলে, ভীমসেন শিথিলগাত্র হইয়া প্রাণশূন্যের ন্যায়

(৩৫) ইতঃ শ্লোকদ্বয়ং পি নি নাস্তি। (৩৬) ইতঃ পরম্ '…দ্ব্যশীতিতমোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ' পি বঙ্গ বর্দ্ধ বা সো।

তত্রাকরোদ্দুষ্করং রাজপুত্রো দুঃশাসনস্তুমুলং যুধ্যমানঃ।
চিচ্ছেদ ভীমস্য ধনুঃ শরেণ ষড়্ভিঃ শরৈঃ সারথিমপ্যবিধ্যৎ ॥৩৭॥
স তৎ কৃত্বা রাজপুত্রস্তরস্বী বিব্যাধ ভীমং নবভিঃ পৃষৎকৈঃ।
ততোঽভিনদ্বহুভিঃ ক্ষিপ্রমেব বরেষুভির্ভীমসেনং মহাত্মা ॥৩৮॥
ততঃ ক্রুদ্ধো ভীমসেনস্তরস্বী শক্তিং ঘোরোগ্রাং প্রাহিণোত্তে সুতায়।
তামাপতন্তীং সহসাতিঘোরাং দৃষ্ট্বা সুতস্তে জ্বলিতামিবোল্কাম্ ॥৩৯॥
আকর্ণপূর্ণৈরিষুভির্মহাত্মা চিচ্ছেদ পুত্রো দশভিঃ পৃষৎকৈঃ।
দৃষ্ট্বা তু তৎ কর্ম্ম কৃতং সুদুষ্করং প্রাপূজয়ন্ সর্বযোধাঃ প্রহৃষ্টাঃ ॥৪০॥
(যুগ্মকম্)

অথাশু ভীমঞ্চ শরেণ ভূয়ো গাঢ়ং স বিব্যাধ সুতস্ত্বদীয়ঃ।
চুক্রোধ ভীমঃ পুনরাশু তস্মৈ ভৃশং প্রজজ্বাল রুষাভিবীক্ষ্য ॥৪১॥

ভারতকৌমুদী

তত্রেতি। দুষ্করং কার্য্যমিতি শেষঃ। দুষ্করং কার্য্যমেবাহ চিচ্ছেদেতি ॥৩৭॥
স ইতি। তরস্বী বলবান্। পৃষৎকৈর্বাণৈঃ। অভিনদ্ব্যদারয়ৎ ॥৩৮॥
তত ইতি। প্রাহিণোৎ ন্যক্ষিপৎ। আকর্ণপূর্ণৈরাকর্ণাকৃষ্টধনুষা ক্ষেপেণ পূর্ণবেগৈঃ ॥৩৯—৪০॥

নিপতিত হইলেন এবং বাহুযুগল প্রসারিত করিয়া উত্তম রথেই শয়ন করিয়া রহিলেন; কিয়ৎকালপরে আবার চৈতন্য লাভ করিয়া গর্জ্জন করিয়া উঠিলেন ॥৩৬॥

তখন রাজপুত্র দুঃশাসন তুমুল যুদ্ধ করিতে থাকিয়া দুষ্কর কার্য্যই করিলেন। যে হেতু তিনি এক বাণে ভীমের ধনু ছেদন করিলেন, এবং ছয় বাণে তাঁহার সারথিকেও বিদ্ধ করিলেন ॥৩৭॥

বলবান্ ও মহাত্মা দুঃশাসন সেই কার্য্য করিয়া নয় বাণে ভীমসেনকে বিদ্ধ করিলেন, তৎপরে আবার সত্বরই বহুতর উত্তম বাণদ্বারা ভীমসেনের দেহ বিদারণ করিলেন ॥৩৮॥

তাহার পর বলবান্ ভীমসেন ক্রুদ্ধ হইয়া একটা ভীষণ শক্তি দুঃশাসনের দিকে নিক্ষেপ করিলেন; প্রজ্বলিত উল্কার ন্যায় সেই মহাভীষণ শক্তিটা বেগে আসিতে লাগিলে, মহাত্মা দুঃশাসন ধনুখানাকে কর্ণপর্য্যন্ত আকর্ষণ করিয়া পূর্ণবেগশালী দশটা বাণদ্বারা সেই শক্তিটাকে ছেদন করিলেন। তখন তাঁহার সেই অতিদুষ্কর কার্য্য দেখিয়া সমস্ত যোদ্ধাই আনন্দিত হইয়া তাঁহার প্রশংসা করিতে লাগিলেন ॥৩৯-৪০॥

(৩৭) ততোঽকরোৎ···পি। (৪১)৵ ইতঃ প্রভৃতি পুস্তকভেদ এব পাঠভেদো দৃশ্যতে।

বিদ্ধোঽস্মি বীরাশু ভৃশং ত্বয়াদ্য সহস্ব ভূয়োঽপি গদাপ্রহারম্।
উক্ত্বৈবমুচ্চৈঃ কুপিতোঽথ ভীমো জগ্রাহ তাং ভীমগদাং বধায় ॥৪২॥
উবাচ চাদ্যাহমহে দুরাত্মন্! পাস্যামি তে শোণিতমাজিমধ্যে।
অথৈবমুক্তস্তনয়স্তবোগ্রাং শক্তিং বেগাৎ প্রাহিণোন্মৃত্যুরূপাম্ ॥৪৩॥
আবিধ্য ভীমোঽপি গদাং সুঘোরাং বিচিক্ষিপে রোষপরীতমূর্ত্তিঃ।
সা তস্য শক্তিং সহসা বিরুজ্য পুত্রং তবাজৌ তাড়য়ামাস মূর্দ্ধ্নি ॥৪৪॥
স বিস্ফুরন্ নাগ ইব প্রভিন্নো গদামস্মৈ তুমুলে প্রাহিণোদ্বৈ।
তয়াহরদ্দশ ধন্বন্তরাণি দুঃশাসনং ভীমসেনঃ প্রসহ্য ॥৪৫॥

---

### ভারতকৌমুদী

অথেতি। আশু শীঘ্রম্। তস্মৈ দুঃশাসনায়। রুষা ক্রোধেন ॥৪১॥

বিদ্ধ ইতি। বিদ্ধস্তাড়িতঃ। বধায় দুঃশাসনস্যৈব ॥৪২॥

উবাচেতি। শক্তিং তদাখ্যমস্ত্রবিশেষম্, প্রাহিণোৎ ভীমায় ন্যক্ষিপৎ ॥৪৩॥

আবিধ্যেতি। আবিধ্য ঘূর্ণয়িত্বা। রোষেণ রোষচিহ্নেন রক্তনেত্রত্বাদিনা পরীতা ব্যাপ্তা মূর্ত্তির্যস্য সঃ। তস্য দুঃশাসনস্য, বিরুজ্য ভঙ্‌ক্ত্বা। আজৌ যুদ্ধে ॥৪৪॥

স ইতি। বিস্ফুরন্ ক্রোধেন কম্পমানঃ, নাগো গজঃ, প্রভিন্নো মদস্রাবী। তুমুলে যুদ্ধে। তয়া গদয়া, অহরদনয়ৎ, চতুর্হস্তপরিমিতমেকং ধনুস্তদন্তরাণি তদ্ব্যবহিতদেশম্ ॥৪৫॥

---

মহারাজ! তাহার পর আপনার পুত্র দুঃশাসন পুনরায় সত্বর একটা বাণদ্বারা ভীমসেনকে গাঢ় বিদ্ধ করিলেন। তখন ভীমসেন পুনরায় ক্রুদ্ধ হইলেন এবং দুঃশাসনের প্রতি দৃষ্টিপাত করিয়া তৎক্ষণাৎ ক্রোধে অত্যন্ত জ্বলিয়া উঠিলেন ॥৪১॥

'বীর! তুমি আজ আমাকে গুরুতর বিদ্ধ করিয়াছ। অতএব আবারও আমার গদাপ্রহার সহ্য কর' এইরূপ উচ্চস্বরে বলিয়া দুঃশাসনকে বধ করিবার জন্য ভীম সেই ভীষণ গদা ধারণ করিলেন ॥৪২॥

এবং বলিলেন—'দুরাত্মা! আমি আজ এই যুদ্ধমধ্যেই তোর রক্ত পান করিব' এইরূপ বলিলে দুঃশাসন মৃত্যুর ন্যায় ভীষণ একটা শক্তি বেগে ভীমের উপরে নিক্ষেপ করিলেন ॥৪৩॥

ক্রোধে উগ্রমূর্ত্তি ভীমসেনও অতিভীষণ একটা গদা ঘূর্ণিত করিয়া নিক্ষেপ করিলেন। ক্রমে সেই গদাটা বেগে যাইয়া দুঃশাসনের শক্তিটাকে ভগ্ন করিয়া তাঁহার মস্তকে আঘাত করিল ॥৪৪॥

মদস্রাবী হস্তীর ন্যায় কম্পিতকলেবর ভীমসেন তুমুলযুদ্ধমধ্যে দুঃশাসনের প্রতি যে গদা নিক্ষেপ করিলেন, সেই গদাটা যাইয়া বলপূর্ব্বক দুঃশাসনকে দশ ধনু ব্যবধানে (চল্লিশ হাত দূরে) লইয়া গেল ॥৪৫॥

তয়াহতঃ পতিতো বেপমানো দুঃশাসনো গদয়া বেগবত্যা।
হয়াঃ সমগ্রা নিহতা নরেন্দ্র! চূর্ণীকৃতশ্চাস্য রথঃ পতন্ত্যা ॥৪৬॥
বিধ্বস্তবর্ম্মাভরণাম্বরস্রগ্বিচেষ্টমানো ভৃশবেদনার্ত্তঃ।
ততঃ স্মৃত্বা ভীমসেনস্তরস্বী সাপত্নকং যৎ প্রযুক্তং সুতৈস্তে ॥৪৭॥
তস্মিন্ ঘোরে তুমুলে বর্ত্তমানে প্রধানভূয়িষ্ঠতরৈঃ সমন্তাৎ।
দুঃশাসনং তত্র সমীক্ষ্য রাজন্! ভীমো মহাবাহুরচিন্ত্যকর্ম্মা ॥৪৮॥
স্মৃত্বা চ কেশগ্রহণঞ্চ দেব্যা বস্ত্রাপহারঞ্চ রজস্বলায়াঃ।
অনাগসো ভর্ত্তৃপরাঙ্মুখায়া দুঃখানি দত্তান্যপি বিপ্রচিন্ত্য ॥৪৯॥
জজ্বাল কোপাদথ ভীমসেন আজ্যপ্রসিক্তো হি যথা হুতাশঃ।
তত্রাহ কর্ণঞ্চ সুযোধনঞ্চ কৃপং দ্রৌণিং কৃতবর্ম্মাণমেব ॥৫০॥ (কলাপকম্)

## ভারতকৌমুদী

তয়েতি। আহতঃ প্রহৃতঃ। ইয়মসন্তবোক্তির্হননাহননাদিনা সমাধেয়া ॥৪৬॥

বিধ্বস্তেতি। বিধ্বস্তা তদ্‌গদাঘাতেনৈব বিনষ্টা বর্ম্মাভরণাম্বরস্রজো যস্য সঃ, বিচেষ্টমানঃ স্পন্দমানঃ, ভৃশবেদনার্ত্তশ্চ দুঃশাসনোঽভবদিতি শেষঃ। তরস্বী বলবান্, সাপত্নকং বৈরম্, প্রযুক্তং কৃতম্। তস্মিন্ যুদ্ধে। প্রধানাশ্চ ভূয়িষ্ঠতরা বহুলাশ্চ তৈর্বীরৈঃ, সমন্তাৎ ক্রিয়মাণ ইতি শেষঃ। দেব্যা দ্রৌপদ্যাঃ। অনাগসো নিরপরাধায়াঃ, ভর্ত্তারঃ পরাঙ্মুখা যস্যাস্তস্যাঃ, দুঃখানি বনবাসকৃতাদীনি। আজ্যেন ঘৃতেন প্রসিক্তঃ, হুতাশো বহ্নিঃ ॥৪৭—৫০॥

---

রাজা! দুঃশাসন সেই বেগবতী গদার আঘাতে আহত হইয়া কাঁপিতে কাঁপিতে পতিত হইলেন, তাঁহার সমস্ত অশ্ব নিহত হইল এবং সেই গদাটা পড়িতে থাকিয়া দুঃশাসনের রথখানাকেও চূর্ণ করিল ॥৪৬॥

আর তাহাতে দুঃশাসনের বর্ম্ম, অলঙ্কার, বস্ত্র ও মালা খুলিয়া পড়িল এবং তিনি গুরুতর বেদনায় পীড়িত হইয়া ছট্‌ফট্ করিতে লাগিলেন। রাজা! তাহার পর বলবান্, মহাবাহু ও অচিন্ত্যকর্ম্মা ভীমসেন—আপনার পুত্রেরা যে শত্রুতাপ্রয়োগ করিয়াছিলেন, তাহা স্মরণ করিয়া, বহুতর প্রধান যোদ্ধা সকল দিকে ভীষণ ও তুমুল যুদ্ধ করিতে লাগিলে, দুঃশাসনের প্রতি দৃষ্টিপাত করিয়া এবং রজস্বলা, নিরপরাধা ও ভর্ত্তৃসাহায্যশূন্যা দ্রৌপদীদেবীর কেশাকর্ষণ, বস্ত্রহরণ ও অন্যান্য দুঃখ সকল চিন্তা করিয়া ঘৃতসিক্ত অগ্নির ন্যায় ক্রোধে জ্বলিয়া উঠিলেন এবং তখন কর্ণ, দুর্য্যোধন, কৃপ, অশ্বত্থামা ও কৃতবর্ম্মাকে বলিলেন—॥৪৭—৫০॥

---

(৪৭) বিধ্বস্তবর্ম্মাভরণাম্বরস্রক্‌…পি,…বেদনাতুরঃ…বর্দ্ধ।

নিহন্মি দুঃশাসনমদ্য পাপং সংরক্ষ্যতামদ্য সমস্ত যোধাঃ!।
ইত্যেবমুক্ত্বা সহসাভ্যধাবন্নিহন্তুকামোঽতিবলস্তরস্বী ॥৫১॥
তথা তু বিক্রম্য রণে বৃকোদরো মহাগজং কেশরীবোগ্রবেগঃ।
নিগৃহ্য দুঃশাসনমেকবীরঃ সুযোধনস্যাধিরথেঃ সমক্ষম্ ॥৫২॥
রথাদবপ্লুত্য গতঃ স ভূমৌ যত্নেন তস্মিন্ প্রণিধায় চক্ষুঃ।
অসিং সমুদ্‌গৃহ্য সিতং সুধারং কণ্ঠে পদাক্রম্য চ বেপমানম্ ॥৫৩॥
উৎকৃত্য বক্ষঃ পতিতস্য ভূমাবথাপিবচ্ছোণিতমস্য কোষ্ণম্।
ততো নিপাত্যাস্য শিরোঽপকৃত্য তেনাসিনা তব পুত্রস্য রাজন্!॥৫৪॥
সত্যাং চিকীর্ষুর্ম্মতিমান্ প্রতিজ্ঞাং ভীমোঽপিবচ্ছোণিতমস্য কোষ্ণম্।
আস্বাদ্য চাস্বাদ্য চ বীক্ষমাণঃ ক্রুদ্ধো হি চৈনং নিজগাদ বাক্যম্ ॥৫৫॥
(কলাপকম্)

---

## ভারতকৌমুদী

নিহন্মীতি। সংরক্ষ্যতাং যুষ্মাভিঃ। তরস্বী বেগবান্ ॥৫১॥

তথেতি। নিগৃহ্য বামহস্তেন কণ্ঠমাক্রম্য, একবীরঃ অদ্বিতীয়বীরঃ, আধিরথেঃ কর্ণস্য চ। অত্রেদং বোধ্যম্—তদানীং দুর্য্যোধনাদয়ো বীরান্তরৈঃ সহ যুদ্ধব্যাপৃতত্বাৎ অর্জ্জুনেন তেষাং নিবারণাদ্বা দুঃশাসনসাহায্যায়াগন্তুং ন শেকুঃ। নন্বু রথস্থো ভীমঃ কথং দুঃশাসনং নিগৃহ্নীয়াদিত্যাহ রথাদিতি। প্রণিধায় সংস্থাপ্য, যথা দুঃশাসনমস্তো ন নয়েদিতি ভাবঃ। সিতং নির্ম্মলত্বাৎ শুভ্রম্। উৎকৃত্য বিদার্য্য। অস্য দুঃশাসনস্য, কোষ্ণং সদ্যোনির্গমাদীষদুষ্ণম্। কথঞ্চিদুত্থানে পুনর্নিপাত্যেত্যর্থঃ। অপকৃত্য ছিত্ত্বা। চিকীর্ষুঃ কর্ত্তুমিচ্ছুঃ। আস্বাদ্য চাস্বাদ্য চ ওষ্ঠপ্রান্তস্থরক্তস্য রসনয়া লেহনং কৃত্বা কৃত্বা। এনং দুঃশাসনমুদ্দিশ্য ॥৫২—৫৫॥

---

'হে সমস্ত যোদ্ধৃগণ! আজ আমি পাপাত্মা দুঃশাসনকে বধ করিতেছি; আপনারা পারেন ত রক্ষা করুন'। এই কথা বলিয়া মহাবল ও মহাবেগশালী ভীমসেন দুঃশাসনকে বধ করিবার ইচ্ছা করিয়া বেগে ধাবিত হইলেন ॥৫১॥

রাজা! অদ্বিতীয় বীর ভীমসেন তখন রথ হইতে লাফাইয়া পড়িয়া যত্নপূর্ব্বক দুঃশাসনের উপরে চক্ষু রাখিয়া পাদচারে ভূমি দিয়াই গমন করিয়াছিলেন। ক্রমে ভীষণবেগশালী সিংহ যেমন মত্তহস্তীকে নিগৃহীত করে, সেইরূপ ভীমসেন যুদ্ধে বিক্রমপ্রকাশপূর্ব্বক দুর্য্যোধন ও কর্ণের সমক্ষেই দুঃশাসনকে নিগৃহীত করিয়া শুভ্র ও সুধার তরবারি উত্তোলনপূর্ব্বক স্পন্দমান দুঃশাসনের কণ্ঠদেশ ধরিয়া এবং ভূতল-পতিত দুঃশাসনের বক্ষ বিদারণ করিয়া তাঁহার ঈষদুষ্ণ রক্ত পান করিলেন। তখন

---

(৫১)···দুঃশাসনমেব পাপম্···পি। (৫৩)···শিতং সুধারম্···পি বঙ্গ বর্দ্ধ।

স্তন্যস্য মাতুর্মধুসর্পিষোর্বা মাধ্বীকপানস্য চ সংকৃতস্য।
দিব্যস্য বা তোয়রসস্য পানাৎ পয়োদধিভ্যাং মথিতাচ্চ মুখ্যাৎ ॥৫৬॥
অন্যানি পানানি চ যানি লোকে সুধামৃতস্বাদুরসানি তেভ্যঃ।
সর্বেভ্য এবাভ্যধিকো রসোঽয়ং মতো মমাদ্যাহিতলোহিতস্য ॥৫৭॥

(যুগ্মকম্)

অথাহ ভীমঃ পুনরুগ্রকর্ম্মা দুঃশাসনং ক্রোধপরীতচেতাঃ।
গতাসুমালোক্য বিহস্য সুস্বরং কিং বা কুর্য্যাং মৃত্যুনা রক্ষিতোঽসি ॥৫৮॥
এবং ব্রুবাণং পুনরাদ্রবন্তমাস্বাদ্য রক্তং তমতিপ্রহৃষ্টম্।
যে ভীমসেনং দদৃশুস্তদানীং ভয়েন তেঽপি ব্যথিতা নিপেতুঃ ॥৫৯॥

## ভারতকৌমুদী

স্তন্যস্যেতি। মাতুঃ স্তন্যস্য দুগ্ধস্য, মধু পুষ্পরসঃ সর্পিশ্চ ঘৃতং তয়োর্বা, সংকৃতস্য সুষ্ঠু নির্ম্মিতস্য, পীয়ত ইতি পানং মাধ্বীকং পুষ্পরসমদ্যমেব পানং তস্য, দিব্যস্য স্বর্গীয়স্য তোয়রসস্য, পয়োদধিভ্যাং দুগ্ধদধিভ্যাং সহ মথিতাৎ মুখ্যাৎ পানাৎ পেয়দ্রব্যাচ্চ, সুধা মদ্যবিশেষঃ অমৃতং পীযূষঞ্চ তয়োরিব স্বাদুঃ রসো যেষাং তানি তাদৃশানি, অন্যানি চ যানি পানানি পেয়দ্রব্যাণি লোকে সন্তি, তেভ্যঃ সর্বেভ্য এব, অদ্য অয়ম্, অহিতলোহিতস্য শত্রুরক্তস্য রসঃ, মম অভ্যধিকো মতঃ, তথৈব তৃপ্তিকরণাদিতি ভাবঃ ॥৫৬—৫৭॥

অথেতি। ক্রোধেন পরীতচেতা ব্যাপ্তচিত্তঃ। গতাসুং নির্গতপ্রাণম্। কিমপরম্ ॥৫৮॥
এবমিতি। আদ্রবন্তং দুঃশাসনপ্রহারায়ৈব ধাবন্তম্। নিপেতুর্ভূমৌ ॥৫৯॥

দুঃশাসন উঠিতে লাগিলে, বুদ্ধিমান্ ভীমসেন পুনরায় উঁহাকে ভূতলে নিপাতিত করিয়া সেই তরবারিদ্বারা তাঁহার মস্তক ছেদনপূর্ব্বক আপন প্রতিজ্ঞা সত্য করিবার জন্য পুনরায় উঁহার ঈষদুষ্ণ রক্ত পান করিলেন এবং চারি দিকে চাহিয়া ওষ্ঠলগ্ন রক্ত লেহন করিয়া করিয়া ক্রুদ্ধ অবস্থাতেই দুঃশাসনের উদ্দেশে এই কথা বলিলেন—॥৫২—৫৫॥

'মাতার স্তন্যদুগ্ধ, মধু, ঘৃত, উত্তম রূপে নির্ম্মিত পুষ্পরসমদ্য, স্বর্গীয় জলের রস, দুগ্ধ ও দধির সহিত মথিত উত্তম পেয়দ্রব্য এবং মদ্য ও অমৃতের ন্যায় সুস্বাদুরসযুক্ত অন্যান্য যে সকল পানীয় দ্রব্য জগতে আছে, আজ এই শত্রুরক্তের আস্বাদ সে সমস্ত হইতেই সর্ব্বপ্রকারে অধিক বলিয়া আমার মনে হইতেছে' ॥৫৬—৫৭॥

তাহার পর ভীষণকার্য্যকারী ও রোষপূর্ণচিত্ত ভীমসেন দুঃশাসনকে গতাসু দেখিয়া স্পষ্টস্বরে হাস্য করিয়া আবার বলিলেন—'পাপাত্মা। মৃত্যু তোকে রক্ষা করিয়াছে, আমি আর কি করিব' ॥৫৮॥

(৫৯) এবং ব্রুবন্তং পুনরাদ্রবন্তমাস্বাদ্য বাক্যমতিপ্রহৃষ্টম্...পি।

যে চাপি তত্রাপতিতা মনুষ্যাস্তেষাং করেভ্যঃ পতিতং হি শস্ত্রম্।
ভয়াচ্চ সঞ্চুক্রুশুরস্বরৈস্তে নিমীলিতাক্ষা দদৃশুশ্চ তং ততঃ ॥৬০॥
যে তত্র ভীমং দদৃশুঃ সমন্তাদ্দৌঃশাসনং তত্ররুধিরং পিবন্তম্।
সর্ব্বে পলায়ন্ত ভয়াভিপন্না নায়ং মনুষ্য ইতি ভাষমাণাঃ ॥৬১॥
তস্মিন্ কৃতে ভীমসেনেন রূপে দৃষ্ট্বা চ তচ্ছোণিতং পীয়মানম্।
সংপ্রাদ্রবংশ্চিত্রসেনেন সার্দ্ধং ভীমং রক্ষো ভাষমাণা ভয়ার্ত্তাঃ ॥৬২॥
যুধামন্যুঃ প্রদ্রুতং চিত্রসেনং সহানীকস্ত্বভ্যয়াদ্রাজপুত্রঃ।
বিব্যাধ চৈনং নিশিতৈঃ পৃষৎকৈর্ব্যপেতভীঃ সপ্তভিরাশু মুক্তৈঃ ॥৬৩॥

## ভারতকৌমুদী

য ইতি। আপতিতা আগতাঃ। সঞ্চুক্রুশুঃ রক্ষকমাহূতবন্তঃ। নিমীলিতা ঈষন্মুদ্রিতনেত্রাঃ ॥৬০॥

য ইতি। দুঃশাসনস্যেদমিতি দৌঃশাসনম্। নায়ং মনুষ্যো মনুষ্যস্যৈব রক্তপানাৎ ॥৬১॥

তস্মিন্নিতি। সংপ্রাদ্রবন্ দ্রুতং পলায়ন্ত, চিত্রসেনেন কর্ণভ্রাত্রা। রক্ষো রাক্ষসম্ ॥৬২॥

যুধেতি। প্রদ্রুতং দ্রুতং পলায়মানম্। পৃষৎকৈর্বাণৈঃ, ব্যপেতভীঃ নির্ভয়ঃ ॥৬৩॥

---

ভীমসেন দুঃশাসনের রক্ত পান করিয়া অত্যন্ত আনন্দিত হইয়া এইরূপ বলিতে বলিতে পুনরায় তাঁহার দিকে ধাবিত হইলে, তখন যাহারা তাঁহাকে দেখিল, তাহারাও ভয়ে আকুল হইয়া ভূতলে পতিত হইল ॥৫৯॥

আর যে সকল মানুষ সেখানে আসিতে লাগিল, তাহাদের হাত হইতেও অস্ত্র পতিত হইতে থাকিল এবং তাহারা ভয়ে অস্পষ্টস্বরে রক্ষক ডাকিতে লাগিল ও নয়ন ঈষৎ মুদ্রিত করিয়া ভীমকে দেখিতে থাকিল ॥৬০॥

সকল দিক্ হইতে যাহারা তখন ভীমসেনকে দুঃশাসনের সেই রক্ত পান করিতে দেখিল, তাহারা সকলে ভীত হইয়া 'এটা মানুষ নহে' এইরূপ বলিতে থাকিয়া পলায়ন করিতে লাগিল ॥৬১॥

ভীমসেন তাদৃশ রূপ করার পরে তাঁহাকে দুঃশাসনের রক্ত পান করিতে দেখিয়া যোদ্ধারা ভয়ার্ত্ত হইয়া ভীমসেনকে রাক্ষস বলিতে থাকিয়া কর্ণের ভ্রাতা চিত্রসেনের সহিত বেগে পলায়ন করিতে থাকিল ॥৬২॥

এই সময়ে রাজপুত্র যুধামন্যু সৈন্যগণের সহিত মিলিত হইয়া পলায়মান চিত্রসেনের দিকে ধাবিত হইলেন এবং নির্ভয়চিত্তে শীঘ্রনিক্ষিপ্ত সাতটা সুধার বাণদ্বারা চিত্রসেনকে বিদ্ধ করিলেন ॥৬৩॥

---

(৬২)···দৃষ্ট্বা জনাঃ শোণিতং পীয়মানম্···বা।

সংক্রান্তভোগ ইব লেলিহানো মহোরগঃ ক্রোধবিষং সিসৃক্ষুঃ।
নিবৃত্য পাঞ্চালজমভ্যবিধ্যত্রিভিঃ শরৈঃ সারথিমস্য ষড়্ভিঃ ॥৬৪॥
ততঃ সুপুঙ্খেন সুপত্রিতেন সুশংসিতাগ্রেণ শরেণ শূরঃ।
আকর্ণমুক্তেন সমাহিতেন যুধামন্যুস্তস্য শিরো জহার ॥৬৫॥
তস্মিন্ হতে ভ্রাতরি চিত্রসেনে ক্রুদ্ধঃ কর্ণঃ পৌরুষং দর্শয়ানঃ।
ব্যদ্রাবয়ৎ পাণ্ডবানামনীকং প্রত্যুদ্যাতো নকুলেনামিতৌজাঃ ॥৬৬॥
ভীমোঽপি হত্বা তত্রৈব দুঃশাসনমমর্ষণম্।
পূরয়িত্বাঞ্জলিং ভূয়ো রুধিরস্যোগ্রনিস্বনঃ।
শৃণ্বতাং লোকবীরাণামিদং বচনমব্রবীৎ ॥৬৭॥

ভারতকৌমুদী

সমিতি। সংক্রান্তঃ পাদাক্রান্তো ভোগঃ শরীরং যস্য সঃ, লেলিহানো রসনয়া পুনঃ পুনরোষ্ঠং লিহন্, ক্রোধপ্রযুক্তং বিষং ক্রোধবিষম্, সিসৃক্ষুঃ স্রষ্টুং ত্যক্তুমিচ্ছুঃ ॥৬৪॥

তত ইতি। শোভনানি পত্রাণি পক্ষিপক্ষা অস্য সঞ্জাতানীতি তেন, সুশংসিতাগ্রেণ প্রশস্তধারেণ। আকর্ণং নীত্বা মুক্তেন আকর্ণমুক্তেন, সমাহিতেন সুসংহিতেন। তস্য চিত্রসেনস্য ॥৬৫॥

তস্মিন্নিতি। দর্শয়ানো দর্শয়মানঃ। ব্যদ্রাবয়ৎ ন্যপীড়য়ৎ, অনীকং সৈন্যম্ ॥৬৬॥

ভীম ইতি। অমর্ষণং কোপনম্। রুধিরস্য রুধিরেণ, করণে ষষ্ঠী। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৬৭॥

---

তখন চরণাক্রান্তদেহ, বার বার রসনানির্গমনকারী এবং ক্রোধে বিষোদ্‌গার করিবার অভিলাষী মহাসর্পের ন্যায় চিত্রসেন ফিরিয়া তিন বাণে যুধামন্যুকে এবং ছয় বাণে উহার সারথিকে বিদ্ধ করিলেন ॥৬৪॥

তাহার পর বীর যুধামন্যু ধনুখানা কর্ণপর্য্যন্ত আকর্ষণ করিয়া একটা সুন্দরপুঙ্খ, শোভনপক্ষিপক্ষযুক্ত ও সুধার বাণ সম্যক্ সন্ধানপূর্ব্বক নিক্ষেপ করিলেন এবং তাহাদ্বারা চিত্রসেনের মস্তক ছেদন করিলেন ॥৬৫॥

ভ্রাতা সেই চিত্রসেন নিহত হইলে, অমিততেজা কর্ণ ক্রুদ্ধ হইয়া পুরুষকার দেখাইতে থাকিয়া পাণ্ডবসৈন্য পীড়ন করিতে লাগিলেন; তখন নকুল তাঁহার প্রতি ধাবিত হইলেন ॥৬৬॥

ওদিকে ভীষণগর্জনকারী ভীমও সেই সময়েই কোপনস্বভাব দুঃশাসনকে বধ করিয়া পুনরায় তাঁহার রক্তে অঞ্জলি পূরণ করিয়া শ্রবণকারী বীরগণের সমক্ষে এই সকল কথা বলিলেন—॥৬৭॥

---

(৬৬)…দুদ্রাব তৎ পাণ্ডবানামনীকম্…পি।

এষ তে রুধিরং কণ্ঠাৎ পিবামি পুরুষাধম।।
ব্রূহীদানীং সুসংহৃষ্টঃ পুনর্গৌরিতি গৌরিতি ॥৬৮॥
যে তদাস্মান্ প্রনৃত্যন্তি পুনর্গৌরিতি গৌরিতি।
তান্ বয়ং প্রতিনৃত্যামঃ পুনর্গৌরিতি গৌরিতি ॥৬৯॥
প্রমাণকোট্যাং শয়নং কালকূটস্য ভোজনম্।
দংশনঞ্চাহিভিঃ কৃষ্ণৈর্দাহশ্চ জতুবেশ্মনি ॥৭০॥
দ্যূতেন রাজ্যহরণমরণ্যে বসতিশ্চ যা।
দ্রৌপদ্যাঃ কেশপক্ষস্য গ্রহণঞ্চ সুদারুণম্ ॥৭১॥
ইম্বস্ত্রাণি চ সংগ্রামেম্বসুখানি চ বেশ্মনি।
বিরাটভবনে যশ্চ ক্লেশোঽস্মাকং পৃথগ্বিধঃ ॥৭২॥
শকুনের্ধার্ত্তরাষ্ট্রস্য রাধেয়স্য চ মন্ত্রিতে।
অনুভূতানি দুঃখানি তেষাং হেতুস্ত্বমেব হি ॥৭৩॥ (কলাপকম্)
দুঃখান্যেতানি জানীমো ন সুখানি কদাচন।
ধৃতরাষ্ট্রস্য দৌরাত্ম্যাৎ সপুত্রস্য সদা বয়ম্ ॥৭৪॥

---

ভারতকৌমুদী

এষ ইতি। ব্রূহি দ্যূতজয়াৎ পরমিবেতি ভাবঃ। গৌর্গোসদৃশত্বম্ ॥৬৮॥

য ইতি। তদা দ্যূতজয়কালে, অস্মান্ লক্ষ্যীকৃত্যেতি শেষঃ, প্রনৃত্যন্তি স্ম। ইতি ব্রুবন্তঃ। তান্ লক্ষ্যীকৃত্য বয়মপীদানীং পুনর্গৌরিতি গৌরিতি ব্রুবন্তঃ প্রতিনৃত্যামঃ ॥৬৯॥

প্রমাণেতি। প্রমাণকোট্যাং তদাখ্যে স্থানে। কেশপক্ষস্য কেশপাশস্য। ইষবো বাণা অপরাণি চাস্ত্রাণীতি ইম্বস্ত্রাণি। ধার্ত্তরাষ্ট্রস্য দুর্য্যোধনস্য, রাধেয়স্য কর্ণস্য ॥৭০—৭৩॥

দুঃখানীতি। দৌরাত্ম্যাৎ দুরাত্মতানিবন্ধনদুর্ব্যবহারাৎ ॥৭৪॥

---

'পুরুষাধম! এই আমি তোর কণ্ঠ হইতে রক্ত পান করিতেছি। এখন অত্যন্ত আনন্দিত হইয়া আবার 'গরুটা গরুটা' এই কথা বল্ দেখি ॥৬৮॥

তখন যাহারা আমাদিগকে লক্ষ্য করিয়া 'গরু গরু' এই কথা বলিয়া নৃত্য করিয়াছিল; এখন আমরাও তাহাদিগকে লক্ষ্য করিয়া আবার 'গরু গরু' বলিয়া প্রতিনৃত্য করিব ॥৬৯॥

প্রমাণকোটিতে শয়ন, কালকূটবিষ ভক্ষণ, কৃষ্ণসর্পদ্বারা দংশন, জতুগৃহে দাহ, দ্যূতক্রীড়ায় রাজ্যহরণ, বনবাস, অতিদারুণ দ্রৌপদীর কেশাকর্ষণ, যুদ্ধে বাণ ও অন্যান্য অস্ত্রপ্রয়োগ, গৃহে দুঃখভোগ, বিরাটরাজার গৃহে নানাবিধ কষ্ট, এবং শকুনি, দুর্য্যোধন ও কর্ণের মন্ত্রণা অনুসারে আমাদের অন্যান্য যত দুঃখভোগ হইয়াছে, একমাত্র তু-ই তাহার কারণ ছিলি ॥৭০—৭৩॥

ইত্যুক্ত্বা বচনং রাজন্ ! জয়ং প্রাপ্য বৃকোদরঃ ।
পুনরাহ মহারাজ ! স্ময়ংস্তৌ কেশবার্জ্জুনৌ ॥৭৫॥
অসৃগ্‌দিগ্ধো বিস্রবল্লোহিতাস্যঃ ক্রুদ্ধোঽত্যর্থং ভীমসেনস্তরস্বী ।
দুঃশাসনে যদ্রণে সংশ্রুতং মে তদ্বৈ সত্যং কৃতমদ্যেহ বীরৌ ! ॥৭৬॥
(যুগ্মকম্)

অত্রৈব দাস্যাম্যপরং দ্বিতীয়ং দুর্য্যোধনং যজ্ঞপশুং বিশস্য ।
শিরো মৃদিত্বা চ পদা দুরাত্মনঃ শান্তিং লপ্স্যে কৌরবাণাং সমক্ষম্ ॥৭৭॥
এতাবদুক্ত্বা বচনং প্রহৃষ্টো ননাদ চোচ্চৈ রুধিরার্দ্রগাত্রঃ ।
ননর্দ্দ চৈবাতিবলো মহাত্মা বৃত্রং নিহত্যেব সহস্রনেত্রঃ ॥৭৮॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি
দুঃশাসনবধে একষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

ইতীতি। স্ময়ন্ স্ময়মান ঈষদ্ধসন্। অসৃজা দুঃশাসনরক্তেন দিগ্ধো লিপ্তগাত্রঃ, বিস্রবৎ ক্ষরৎ লোহিতং রক্তং যস্মাত্তত্তাদৃশম্ আস্যং মুখং যস্য সঃ। তরস্বী বলবান্। সংশ্রুতং প্রতিশ্রুতং রক্তং পাস্যামীতি প্রতিজ্ঞাতমিত্যর্থঃ, মে ময়া ॥৭৫—৭৬॥

অত্রেতি। দাস্যামি রণদেবতায়ৈ। বিশস্য হিংসিত্বা। মৃদিত্বা আমর্দ্দ্য ॥৭৭॥

এতাবদিতি। ননাদ সিংহনাদং চকার। ননর্দ্দ জগর্জ্জ। সহস্রনেত্র ইন্দ্রঃ ॥৭৮॥

ইতি মহামহোপাধ্যায-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি একষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥

---

পুত্রগণের সহিত ধৃতরাষ্ট্রের দুর্ব্যবহারনিবন্ধন সর্ব্বদাই আমরা এই সকল দুঃখই অনুভব করিয়া আসিতেছি, কিন্তু কখনও সুখ অনুভব করিতে পারি নাই' ॥৭৪॥

রাজা ! বলবান্ ভীমসেন জয়লাভ করিয়া এই সকল কথা বলিয়া ঈষৎ হাস্য করতঃ পুনরায় কৃষ্ণ ও অর্জ্জুনকে বলিলেন—তৎকালে তাঁহার সমস্ত অঙ্গ রক্তাক্ত ছিল, মুখ হইতে রক্ত নির্গত হইতেছিল এবং তিনি অত্যন্ত ক্রুদ্ধ ছিলেন। 'বীর ! কৃষ্ণ ! অর্জ্জুন ! আমি যুদ্ধে দুঃশাসনের বিষয়ে যে প্রতিজ্ঞা করিয়াছিলাম, তাহা আজ সত্য করিলাম ॥৭৫—৭৬॥

এখন অপর দ্বিতীয় দুর্য্যোধনরূপ যজ্ঞপশুকে বিনাশ করিয়া রণদেবতাকে দান করিব এবং কৌরবগণের সমক্ষে চরণদ্বারা ঐ দুরাত্মার মস্তক দলন করিয়া শান্তি লাভ করিব' ॥৭৭॥

---

(৭৫)···স্ময়ন্তৌ কেশবার্জ্জুনৌ—পি। (৭৬)···ক্রুদ্ধোঽত্যভাবৎ···পি। * '···ত্র্যশীতি-তমোঽধ্যায়ঃ' পি বঙ্গ বর্দ্ধ বা সো।

# দ্বিষষ্টিতমোঽধ্যায়ঃ

——:-০-:——

সঞ্জয় উবাচ।

দুঃশাসনে তু নিহতে পুত্রাস্তব মহারথাঃ।
মহাক্রোধবিষা বীরাঃ সমরেষ্বপলায়িনঃ।
দশ রাজন্! মহাবীর্য্যা ভীমং প্রাচ্ছাদয়ন্ শরৈঃ ॥১॥
নিষঙ্গী কবচী পাশী দণ্ডধারো ধনুর্গ্রহঃ।
অলোলুপঃ সহঃ ষণ্ডো বাতবেগসুবর্চ্চসৌ ॥২॥
এতে সমেত্য সহিতা ভ্রাতৃব্যসনকর্ষিতাঃ।
ভীমসেনং মহাবাহুং মার্গণৈঃ সমবারয়ন্ ॥৩॥
স বার্য্যমাণো বিশিখৈঃ সমন্তাত্তৈর্মহারথৈঃ।
ভীমঃ ক্রোধাগ্নিরক্তাক্ষঃ ক্রুদ্ধঃ কাল ইবাবভৌ ॥৪॥

ভারতকৌমুদী

দুরিতি। মহান্ ক্রোধো বিষমিব যেষাং তে। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১॥
তেষাং নামান্যাহ নিষঙ্গীতি। আদিপর্বোক্তনামবিরোধো নামান্তরাঙ্গীকারান্নিরাস্যঃ ॥২॥
এত ইতি। ভ্রাতুর্দুঃশাসনস্য ব্যসনেন মৃত্যুনা কর্ষিতাঃ শোকাক্রান্তাঃ ॥৩॥

---

মহাবল, মহাত্মা ও রক্তাক্তদেহ ভীমসেন হৃষ্টচিত্তে এই সকল কথা বলিয়া উচ্চস্বরে সিংহনাদ করিলেন এবং ইন্দ্র যেমন বৃত্রাসুরকে বধ করিয়া গর্জন করিয়াছিলেন, সেইরূপ গর্জন করিলেন' ॥৭৮॥

——:-০-:——

সঞ্জয় বলিলেন—'রাজা! দুঃশাসন নিহত হইলে, মহারথ, বিষতুল্য-মহাক্রোধশালী, বীর, মহাবল ও যুদ্ধে অপলায়ী আপনার দশ জন পুত্র বাণদ্বারা ভীমকে আবৃত করিয়া ফেলিলেন ॥১॥

তাঁহাদের নাম—নিষঙ্গী, কবচী, পাশী, দণ্ডধার, ধনুর্গ্রহ, অলোলুপ, সহ, ষণ্ড, বাতবেগ ও সুবর্চ্চা ॥২॥

ইহারা ভ্রাতৃশোকে আক্রান্ত হইয়া সম্মিলিতভাবে আসিয়া বাণদ্বারা মহাবাহু ভীমসেনকে বারণ করিতে লাগিলেন ॥৩॥

---

(২)···অলোলুপঃ সমঃ সন্ধঃ···পি।

তাংস্তু ভল্লৈর্মহাবেগৈর্দশভির্দশ ভারতান্।
রুক্মাঙ্গদান্ রুক্মপুঙ্খৈঃ পার্থো নিন্যে যমক্ষয়ম্ ॥৫॥
হতেষু তেষু বীরেষু প্রদুদ্রাব বলং তব।
পশ্যতঃ সূতপুত্রস্য পাণ্ডবস্য ভয়ার্দ্দিতম্ ॥৬॥
ততঃ কর্ণং মহারাজ! প্রবিবেশ মহদ্ভয়ম্।
দৃষ্ট্বা ভীমস্য বিক্রান্তমন্তকস্য প্রজাস্বিব ॥৭॥
তস্য ত্বাকারভাবজ্ঞঃ শল্যঃ সমিতিশোভনঃ।
উবাচ বচনং কর্ণং প্রাপ্তকালমরিন্দমম্ ॥৮॥
মা ব্যথাং কুরু রাধেয়! নৈতত্ত্বয্যুপপদ্যতে।
এতে দ্রবন্তি রাজানো ভীমসেনভয়ার্দ্দিতাঃ ॥৯॥

ভারতকৌমুদী

স ইতি। ক্রোধেন অগ্নিবৎ রক্তবচ্চ অক্ষিণী চক্ষুষী যস্য সঃ, কালো যমঃ ॥৪॥
তানিতি। রুক্মাঙ্গদান্ স্বর্ণময়কেয়ূরান্, পার্থো ভীমঃ, যমস্য ক্ষয়মালয়ম্ ॥৫॥
হতেষ্বিতি। প্রদুদ্রাব দ্রুতং পলায়াঞ্চক্রে। সূতপুত্রস্য কর্ণস্য ॥৬॥
তত ইতি। বিক্রান্তং বিক্রমম্, ভাবে ক্তপ্রত্যয়াৎ। প্রজাসু জনেষু ॥৭॥
তস্যেতি। সমিতিশোভনো বীরশ্রিয়া যুদ্ধশোভী। প্রাপ্তকালং তৎকালোচিতম্ ॥৮॥
মেতি। এতৎ ভয়বৈক্লব্যম্, উপপদ্যতে সঙ্গচ্ছতে। দ্রবন্তি পলায়ন্তে ॥৯॥

সেই মহারথেরা সকল দিক্ হইতে বাণদ্বারা বারণ করিতে লাগিলে, ক্রোধে ভীমের নয়নযুগল অগ্নি ও রুধিরের ন্যায় রক্তবর্ণ হইল; তখন তিনি ক্রুদ্ধ যমের ন্যায় প্রকাশ পাইতে থাকিলেন ॥৪॥

ক্রমে ভীমসেন মহাবেগশালী ও স্বর্ণপুঙ্খ দশটা ভল্লদ্বারা স্বর্ণকেয়ূরধারী সেই দশ জন ভরতবংশীয়কে যমালয়ে প্রেরণ করিলেন ॥৫॥

মহারাজ! সেই বীরেরা নিহত হইলে, আপনার সৈন্যেরা ভীমের ভয়ে কর্ণের সমক্ষেই বেগে পলায়ন করিতে লাগিল ॥৬॥

মহারাজ! তাহার পর লোকের উপরে যমের ন্যায় ভীমের বিক্রম দেখিয়া কর্ণের গুরুতর ভয় জন্মিল ॥৭॥

কিন্তু যুদ্ধশোভী শল্য কর্ণের আকার ও অভিপ্রায় বুঝিয়া শত্রুদমন কর্ণকে তৎকালোচিত বাক্য বলিলেন—॥৮॥

'রাধানন্দন! তুমি ভয় করিও না, তোমাতে ভয় সঙ্গত হয় না। এই রাজারা ভীমের ভয়ে পলায়ন করিতেছেন ॥৯॥

(৭) ততঃ কর্ণে মহারাজ!...পি, ততঃ কর্ণো মহারাজ!...বা।

দুর্য্যোধনশ্চ সম্মূঢ়ো ভ্রাতৃব্যসনকর্শিতঃ।
দুঃশাসনস্য রুধিরে পীয়মানে মহাত্মনা ॥১০॥
ব্যাপন্নচেতসশ্চৈব শোকোপহতমন্যবঃ।
দুর্য্যোধনমুপাসন্তে পরিবার্য্য সমন্ততঃ।
কৃপপ্রভৃতয়ঃ কর্ণ! হতশেষাশ্চ সোদরাঃ ॥১১॥
পাণ্ডবা লব্ধলক্ষ্যাশ্চ ধনঞ্জয়পুরোগমাঃ।
ত্বামেবাভিমুখাঃ শূরা যুদ্ধায় সমুপস্থিতাঃ ॥১২॥
স ত্বং পুরুষশার্দ্দূল! পৌরুষে মহতি স্থিতঃ!
ক্ষত্রধর্ম্মং পুরস্কৃত্য প্রত্যুদ্যাহি ধনঞ্জয়ম্ ॥১৩॥
ভারো হি ধার্ত্তরাষ্ট্রেণ ত্বয়ি সর্বঃ সমর্পিতঃ।
তমুদ্বহ মহাবাহো! যথাশক্তি যথাবলম্।
জয়ে স্যাদ্বিপুলা কীর্ত্তির্ধ্রুবঃ স্বর্গঃ পরাজয়ে ॥১৪॥

ভারতকৌমুদী

দুরিতি। সম্মূঢ়ঃ কর্ত্তব্যজ্ঞানহীনো জাতঃ। মহাত্মনা ভীমসেনেন ॥১০॥

ব্যাপন্নেতি। ব্যাপন্নচেতস আকুলচিত্তাঃ, শোকেনোপহতো মন্যুঃ ক্রোধো যেষাং তে। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১১॥

পাণ্ডবা ইতি। লব্ধলক্ষ্যাঃ প্রাপ্তশরব্যাঃ ॥১২॥

স ইতি। পৌরুষে বীরত্বে। পুরস্কৃত্য প্রাধান্যেনাশ্রিত্য ॥১৩॥

ভার ইতি। শক্তির্মানসং সামর্থ্যম্, বলঞ্চ দৈহিকী শক্তিঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৪॥

---

মহাবল ভীম দুঃশাসনের রক্ত পান করিতে লাগিলে, ভ্রাতৃশোকে আক্রান্ত দুর্য্যোধন কর্ত্তব্যবিমূঢ় হইয়া পড়িয়াছেন ॥১০॥

কর্ণ! কৃপপ্রভৃতি বীরগণের এবং হতাবশিষ্ট সহোদরদিগের মন শোকে আকুল হইয়াছে, আর শোকেই উঁহাদের ক্রোধ নিবৃত্ত করিয়াছে; এই অবস্থায় উঁহারা সকল দিকে বেষ্টন করিয়া দুর্য্যোধনের সেবা করিতেছেন ॥১১॥

অথ চ অর্জ্জুনপ্রভৃতি পাণ্ডববীরগণ লক্ষ্য পাইয়া যুদ্ধ করিবার জন্যই তোমার অভিমুখে উপস্থিত হইতেছেন ॥১২॥

অতএব পুরুষশ্রেষ্ঠ! তুমি মহাপুরুষকারে থাকিয়া ক্ষত্রিয়ধর্ম্মকে অগ্রবর্ত্তী করিয়া অর্জ্জুনের অভিমুখে গমন কর ॥১৩॥

মহাবাহু! দুর্য্যোধন তোমার উপরে যুদ্ধের সমস্ত ভার অর্পণ করিয়া রাখিয়াছেন। সুতরাং তুমি উৎসাহ ও শক্তি অনুসারে তাহা বহন কর। জয় হইলে বিপুল কীর্ত্তি হইবে, আর পরাজয় হইলে নিশ্চিত স্বর্গ হইবে ॥১৪॥

বৃষসেনশ্চ রাধেয় ! সংক্রুদ্ধস্তনয়স্তব ।
ত্বয়ি মোহং সমাপন্নে পাণ্ডবানভিধাবতি ॥১৫॥
এতচ্ছ্রুত্বা তু বচনং শল্যস্যামিততেজসঃ ।
হৃদি চাবশ্যকং ভাবং চক্রে যুদ্ধায় সুস্থিরম্ ॥১৬॥
ততঃ ক্রুদ্ধো বৃষসেনোঽভ্যধাবদবস্থিতঃ স্বরথে পাণ্ডবং তম্ ।
বৃকোদরং কালমিবাত্তদণ্ডং গদাহস্তং পোথয়ন্তং ত্বদীয়ান্ ॥১৭॥
অথাভ্যধাবন্নকুলঃ প্রবীরো রোষাদমিত্রং প্রতুদন্ পৃষৎকৈঃ ।
কর্ণস্য পুত্রং সমরে প্রহৃষ্টো জিষ্ণুর্জিঘাংসুর্মঘবেব জম্ভম্ ॥১৮॥
ততো ধ্বজং স্ফাটিকবিন্দুচিত্রং চিচ্ছেদ বীরো নকুলঃ ক্ষুরেণ ।
কর্ণাত্মজস্যেষ্বসনঞ্চ চিত্রং ভল্লেন জাম্বূনদপট্টনদ্ধম্ ॥১৯॥

ভারতকৌমুদী

বৃষেতি। বৃষসেনো নাম। মোহং কর্ত্তব্যমূঢ়তাম্, সমাপন্নে দুঃশাসনাদিবধাৎ ॥১৫॥
এতদিতি। আবশ্যকম্ অসন্দিগ্ধম্, ভাবমভিপ্রায়ম্ ॥১৬॥
তত ইতি। কালং যমম্, আত্তো গৃহীতো দণ্ডো যেন তম্ ॥১৭॥
অথেতি। অমিত্রং শত্রুম্, প্রতুদন্ ব্যথয়ন্, পৃষৎকৈর্বাণৈঃ। জিষ্ণুর্জয়শীলঃ, জিঘাংসুর্হন্তুমিচ্ছুঃ, মঘবা ইন্দ্রঃ, জম্ভং নামাসুরম্ ॥১৮॥
তত ইতি। ইষ্বসনং ধনুঃ। জাম্বূনদপট্টনদ্ধং স্বর্ণপট্টবেষ্টিতম্ ॥১৯॥

রাধানন্দন ! তুমি কর্ত্তব্যমূঢ় হইয়া পড়িলে, তোমার পুত্র বৃষসেন অত্যন্ত ক্রুদ্ধ হইয়া পাণ্ডবগণের দিকে ধাবিত হইয়াছেন' ॥১৫॥

কর্ণ অমিততেজা শল্যের এই কথা শুনিয়া মনে মনে অসন্দিগ্ধভাবে যুদ্ধের স্থির অভিপ্রায় করিলেন ॥১৬॥

মহারাজ ! এই সময়ে গদাধারী পাণ্ডুনন্দন ভীমসেন দণ্ডধারী যমের ন্যায় আপনার সৈন্যগণকে পোথিত করিতেছিলেন। সুতরাং বৃষসেন ক্রুদ্ধ হইয়া আপন রথে থাকিয়া তাঁহার দিকে ধাবিত হইলেন ॥১৭॥

তাহার পর জয়শীল ইন্দ্র যেমন বধ করিবার ইচ্ছা করিয়া জম্ভাসুরের দিকে ধাবিত হইয়াছিলেন, সেইরূপ প্রধান বীর নকুল হৃষ্টচিত্তে ও ক্রোধে বাণদ্বারা শত্রু বৃষসেনকে পীড়ন করিতে থাকিয়া ধাবিত হইলেন ॥১৮॥

তদনন্তর বীর নকুল একটা ক্ষুরপ্রদ্বারা বৃষসেনের স্ফাটিকবিন্দুবিচিত্র ধ্বজটাকে

(১৬)…অত্যমানুষকং ভাবং চক্রে যুদ্ধায় সংস্থিতঃ—পি। (১৭)…অবস্থিতং প্রমুখে পাণ্ডবং তম্…পি বা।

অথান্যদাদায় ধনুঃ সুশীঘ্রং কর্ণাত্মজঃ পাণ্ডবমভ্যবিধ্যৎ।
দিব্যৈর্মহাস্ত্রৈর্নকুলং মহাস্ত্রো দুঃশাসনস্যাপচিতিং যিযাসুঃ ॥২০॥
ততঃ স ক্রুদ্ধো নকুলো মহাত্মা শরৈর্মহোল্কাপ্রতিমৈরবিধ্যৎ।
দিব্যৈরস্ত্রৈরভ্যবর্ষচ্চ সোঽপি কর্ণস্য পুত্রো নকুলং কৃতাস্ত্রঃ ॥২১॥
শরাভিঘাতাচ্চ রুষা চ রাজন্! স্বয়া চ ভাসাস্ত্রসমীরণাচ্চ।
জজ্বাল কর্ণস্য সুতোঽতিমাত্রমিদ্ধো যথাজ্যাহুতিভির্হুতাশঃ ॥২২॥
কর্ণস্য পুত্রো নকুলস্য রাজন্! সর্বানশ্বানক্ষিণোদুত্তমাস্ত্রৈঃ।
বনায়ুজান্ সুকুমারস্য শুভ্রানলঙ্কৃতান্ জাতরূপেণ চিত্রান্ ॥২৩॥
ততো হতাশ্বাদবরুহ্য যানাদাদায় চর্ম্মামলরুক্মচন্দ্রম্।
আকাশসঙ্কাশমসিং গৃহীত্বা পোপ্লূয়মানঃ খগবচ্চচার ॥২৪॥

ভারতকৌমুদী

অথেতি। অপচিতিং নিষ্ক্রয়ম্, যিযাসুর্যাতুমিচ্ছুঃ, দুঃশাসনবধপ্রতিশোধং কর্ত্তুমিচ্ছুঃ ॥২০॥
তত ইতি। অভ্যবর্ষৎ প্রাহরৎ। কৃতাস্ত্রঃ কৃতসর্বাস্ত্রশিক্ষঃ ॥২১॥
শরেতি। ভাসা কান্ত্যা, অস্ত্রাণাং সমীরণাৎ ক্ষেপাৎ। ইদ্ধঃ প্রজ্বলিতঃ ॥২২॥
কর্ণস্যেতি। অক্ষিণোৎ ব্যনাশয়ৎ। বনায়ুজান্ বনায়ুদেশোদ্ভবান্, সুকুমারস্য কোমলদেহস্য। জাতরূপেণ স্বর্ণেন স্বর্ণালঙ্কারেণ, চিত্রান্ বিচিত্রদেহান্ ॥২৩॥

---

ছেদন করিলেন এবং একটা ভল্লদ্বারা বিচিত্র ও স্বর্ণপট্টবেষ্টিত ধনুখানাকে কাটিয়া ফেলিলেন ॥১৯॥

তৎপরে মহাস্ত্রধারী বৃষসেন সত্বর অন্য ধনু লইয়া দুঃশাসনবধের প্রতিশোধ লইবার ইচ্ছা করিয়া অলৌকিক মহাস্ত্রসমূহদ্বারা পাণ্ডুনন্দন নকুলকে বিদ্ধ করিলেন ॥২০॥

তদনন্তর মহাত্মা নকুল ক্রুদ্ধ হইয়া বিশাল উল্কার তুল্য বাণসমূহদ্বারা বৃষসেনকে তাড়ন করিলেন। তখন সমস্ত অস্ত্রে সুশিক্ষিত বৃষসেনও অলৌকিক অস্ত্র সকলদ্বারা নকুলকে প্রহার করিলেন ॥২১॥

রাজা! ঘৃতাহুতিদ্বারা প্রজ্বলিত অগ্নি যেমন অত্যন্ত জ্বলিয়া উঠে, সেইরূপ বৃষসেন নকুলের বাণাঘাতে, ক্রোধে, আপন কান্তিতে এবং অস্ত্রক্ষেপে অত্যন্ত জ্বলিয়া উঠিলেন ॥২২॥

রাজা! পরে বৃষসেন উত্তম অস্ত্রসমূহদ্বারা বনায়ুদেশজাত, শুভ্রবর্ণ, স্বর্ণালঙ্কারে অলঙ্কৃত ও বিচিত্র সুকুমারদেহ নকুলের সমস্ত অশ্ব বিনাশ করিলেন ॥২৩॥

---

(২১)···নকুলং কৃতাস্ত্রম্—পি। (২৪) ততো হতাশ্বাদবপ্লুত্য বেগাৎ···পি।

ততোঽস্তরীক্ষে নৃবরাশ্বনাগাংশ্চিচ্ছেদ মার্গান্ বিচরন্ বিচিত্রান্।
তে প্রাপতন্নসিনা গাং বিশস্তা যথাশ্বমেধে পশবঃ শমিত্রা ॥২৫॥
দ্বিসাহস্রা বিদিতা যুদ্ধশৌণ্ডা নানাদেশ্যাঃ সুভৃতাঃ সত্যসন্ধাঃ।
একেন শীঘ্রং নকুলেন কৃত্তাঃ সারেপ্সুনেবোত্তমচন্দনাস্তে ॥২৬॥
তমাপতন্তং নকুলং জবেন কর্ণস্য পুত্রঃ সহসাভিপত্য।
রণে জিঘাংসন্ নিশিতৈরনেকৈঃ সমন্ততঃ সায়কৈঃ প্রত্যবিধ্যৎ ॥২৭॥
স তুদ্যমানো নকুলঃ পৃষৎকৈর্বিব্যাধ বীরং স চুকোপ বিদ্ধঃ।
মহাভয়ে রক্ষ্যমাণো মহাত্মা ভ্রাত্রা ভীমেনাকরোত্তত্র ভীমম্ ॥২৮॥

ভারতকৌমুদী

তত ইতি। হতা অশ্বা যস্য তস্মাৎ, যানাৎ রথাৎ, অমলা রুক্মচন্দ্রাঃ স্বর্ণঘটিতচন্দ্রাকার-চিহ্নানি যত্র তৎ। পোপ্লূয়মানঃ পুনঃ পুনরুৎপ্লবমানঃ, খগবৎ পক্ষিবৎ ॥২৪॥

তত ইতি। উৎপ্লবনকালে চ্ছেদনাদন্তরীক্ষে চ্ছেদনম্। নৃবরাঃ পদাতিশ্রেষ্ঠাঃ, নাগা গজাঃ। অবহুত্বে সমাসান্ন দ্বন্দ্বৈকবদ্ভাবঃ। গাং ভূমিম্, বিশস্তাশ্ছিন্নাঃ। শমিত্রা ঘাতকেন ॥২৫॥

দ্বীতি। বিদিতা বীরত্বেন সর্বৈরবগতাঃ, যুদ্ধে শৌণ্ডা মত্তাঃ, সুভৃতা বেতনাদিনা সম্যক্ পালিতাঃ, সত্যসন্ধা যথার্থপ্রতিজ্ঞাঃ। কৃত্তাশ্ছিন্নাঃ, সারেপ্সুনা সারগ্রহণার্থিনা জনেন ॥২৬॥

তমিতি। আপতন্তমাগচ্ছন্তম্, জবেন বেগেন। জিঘাংসন্ হন্তুমিচ্ছন্ ॥২৭॥

স ইতি। তুদ্যমানো বৃষসেনেন ব্যথ্যমানঃ, পৃষৎকৈর্বাণৈর্যেন হি বৃষসেনো বীরং নকুলং বিব্যাধ; অতএব স নকুলো বিদ্ধঃ সন্ চুকোপ। ভীমং ভয়ঙ্করং কার্য্যম্ ॥২৮॥

---

অশ্বগুলি নিহত হইলে, নকুল রথ হইতে অবতীর্ণ হইয়া নির্ম্মলস্বর্ণচন্দ্রচিহ্নযুক্ত চর্ম্ম (ঢাল) লইয়া এবং আকাশের ন্যায় নির্ম্মল তরবারি ধারণ করিয়া পক্ষীর ন্যায় লাফাইয়া লাফাইয়া রণস্থলে বিচরণ করিতে লাগিলেন ॥২৪॥

তদনন্তর নকুল বিচিত্র পথে বিচরণ করিতে থাকিয়া আকাশেই হস্তী, অশ্ব ও প্রধান প্রধান পদাতিকে ছেদন করিতে লাগিলেন। তখন—অশ্বমেধযজ্ঞে ঘাতক ছেদন করিলে পশুগণ যেমন ভূতলে পতিত হয়, সেইরূপ নকুলতরবারিচ্ছিন্ন পদাতি-প্রভৃতি ভূতলে পতিত হইতে লাগিল ॥২৫॥

সারগ্রহণার্থী লোক যেমন চন্দনবৃক্ষ সকল ছেদন করে, তেমন এক নকুলই সত্বর বীর বলিয়া বিখ্যাত, যুদ্ধে মত্ত, নানাদেশীয়, বেতনাদিদ্বারা সম্যক্ পালিত ও সত্যপ্রতিজ্ঞ দুই সহস্র পদাতিকে ছেদন করিলেন ॥২৬॥

নকুল বেগে আসিতে লাগিলে, বৃষসেন তৎক্ষণাৎ উপস্থিত হইয়া নকুলকে বধ করিবার ইচ্ছা করিয়া সুধার অনেক বাণদ্বারা তাঁহাকে সকল দিকে বিদ্ধ করিলেন ॥২৭॥

তং কর্ণপুত্রো বিধমন্তমেকং নরাশ্বমাতঙ্গরথপ্রবেকান্।
ক্রীড়ন্তমষ্টাদশভিঃ পৃষৎকৈর্বিব্যাধ বীরং নকুলং সরোষঃ ॥২৯॥
স তেন বিদ্ধোঽতিভৃশং তরস্বী মহাহবে বৃষসেনেন রাজন্!।
ক্রুদ্ধোঽভ্যধাবৎ সমরে জিঘাংসুঃ কর্ণাত্মজং পাণ্ডুসুতো নৃবীরঃ ॥৩০॥
বিতত্য পক্ষৌ সহসাপতন্তং শ্যেনং যথৈবামিষলুব্ধমাজৌ।
অবাকিরদ্‌বৃষসেনস্ততস্তং শিতৈঃ শরৈর্নকুলমুদারবীর্য্যম্ ॥৩১॥
স তান্ মোঘাংস্তস্য কুর্বন্ শরৌঘাংশ্চচার মার্গান্ নকুলশ্চিত্ররূপান্।
অথাস্য তূর্ণং চরতো নরেন্দ্র! খড়্গেন চিত্রং নকুলস্য তস্য ॥৩২॥
মহেষুভির্ব্যধমৎ কর্ণপুত্রো মহারণে চর্ম্ম সহস্রতারম্।
তস্যায়সং নিশিতং তীক্ষ্ণধারমসিং বিকোষং গুরুভারসাহম্ ॥৩৩॥
দ্বিষচ্ছরীরাপহরং সুঘোরমাধুন্বতঃ সর্পমিবোগ্ররূপম্।
ক্ষিপ্রং শরৈঃ ষড়্‌ভিরমিত্রসাহশ্চকর্ত্ত খড়্গং নিশিতৈঃ ক্ষুরপ্রৈঃ ॥৩৪॥
(বিশেষকম্)

ভারতকৌমুদী

তমিতি। বিধমন্তং বিনাশয়ন্তম্, নরাশ্বমাতঙ্গরথানাং প্রবেকান্ প্রধানানি ॥২৯॥
স ইতি। তরস্বী বলবান্, "তরো বলে চ বেগে চ" ইতি মেদিনী ॥৩০॥
বিতত্যেতি। বিতত্য বিস্তীর্য্য। অবাকিরৎ প্রাহরৎ। উদারবীর্য্যং মহাবলম্ ॥৩১॥
স ইতি। মোঘান্ ব্যর্থান্। খড়্গেন চরতঃ। ব্যধমৎ ব্যনাশয়ৎ। সহস্রং তারা

বৃষসেন বাণদ্বারা বীর নকুলকে বিদ্ধ করিলেন বলিয়া তিনি বেদনা অনুভব করিতে থাকিয়া ক্রুদ্ধ হইলেন এবং সেই মহাভয়ের সময়ে ভ্রাতা ভীমসেন রক্ষা করিতে লাগিলেন বলিয়া মহাত্মা নকুল ভীষণ কার্য্য করিতে পারিলেন ॥২৮॥

তখন বীর নকুল একাকী প্রধান প্রধান হস্তী, অশ্ব, রথ ও পদাতিকে বিনাশ করিতে থাকিয়া যেন ক্রীড়া করিতে লাগিলে, বৃষসেন ক্রুদ্ধ হইয়া আঠারটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥২৯॥

রাজা! মহাযুদ্ধে বৃষসেন অত্যন্ত বিদ্ধ করিলে, বলবান্ মনুষ্যবীর নকুল ক্রুদ্ধ হইয়া বৃষসেনকে বধ করিবার ইচ্ছা করিয়া তাঁহার দিকে ধাবিত হইলেন ॥৩০॥

মাংসলোভী শ্যেনপক্ষী যেমন পক্ষযুগল বিস্তৃত করিয়া বেগে আসিতে থাকে, সেইরূপ মহাবল নকুল বেগে আসিতে থাকিলে, বৃষসেন সুধার বাণসমূহদ্বারা তাঁহাকে প্রহার করিতে লাগিলেন ॥৩১॥

(২৯)···রথপ্রবেকম্···। (৩০)···ক্রুদ্ধেন ধাবন্···বা। (৩৪)···নিশিতৈঃ সুবেগৈঃ—বা।

পুনশ্চ পীতৈর্নিশিতৈঃ পৃষৎকৈঃ স্তনান্তরে গাঢ়মথাভ্যবিধ্যৎ।
কৃত্বা চ তদ্দুষ্করমার্য্যজুষ্টং নরৈরন্যৈঃ কর্ম্ম রণে মহাত্মা ॥৩৫॥
যযৌ রথং ভীমসেনস্য রাজন্! শরাভিতপ্তো নকুলস্ত্বরাবান্।
স ভীমসেনস্য রথং হতাশ্বো মাদ্রীসুতঃ কর্ণসুতাভিতপ্তঃ ॥৩৬॥
আপুপ্লুবে সিংহ ইবাচলাগ্রং সংপ্রেক্ষমাণস্য ধনঞ্জয়স্য।
ততঃ ক্রুদ্ধো বৃষসেনো মহাত্মা ববর্ষ তাবিষুজালেন বীরঃ ॥৩৭॥
মহারথাবেকরথে সমেতৌ শরৈঃ প্রভিন্দন্নিব পাণ্ডবেয়ৌ।
তস্মিন্ রথে বিহতে পাণ্ডবস্য ক্ষিপ্রঞ্চ খড়্গে বিশিখৈর্নিকৃত্তে ॥৩৮॥
অথাব্রবীন্মারুতিঃ ফাল্গুনস্তু পশ্যস্বৈনং নকুলং পীড্যমানম্।
অয়ঞ্চ নো ধাবতি কর্ণপুত্রস্তস্মাদ্ভবান্ প্রত্যুপযাতু কার্ণিম্ ॥৩৯॥
(কুলকম্)

### ভারতকৌমুদী

নক্ষত্রাকারচিহ্নানি যত্র তৎ। আয়সং লৌহময়ম্। গুরুভারং দুষ্করং বিপক্ষসংহারং সহতে কর্ত্তুং শক্নোতীতি তম্। আধুন্বতশ্চালয়তঃ। অমিত্রসাহঃ শত্রুসহো বৃষসেনঃ ॥৩২—৩৪॥

পুনরিতি। পীতৈঃ প্রাক্‌পীতরক্তৈঃ, পৃষৎকৈর্বাণৈঃ। অভ্যবিধ্যন্নকুলমিতি শেষঃ। অন্যৈর্নরৈর্দুষ্করম্, আর্য্যজুষ্টং সজ্জনসেবিতম্। হতা অশ্বা যস্য সঃ। আপুপ্লুবে উৎপ্লুত্যারুরোহ। তৌ ভীমনকুলৌ। প্রভিন্দন্ বিদারয়ন্। পাণ্ডবস্য নকুলস্য। নিকৃত্তে ছিন্নে। মারুতির্মরুতো বায়োঃ পুত্রো ভীমঃ, ফাল্গুনমর্জ্জুনম্। নঃ অস্মান্। কার্ণিং কর্ণস্যাপত্যং বৃষসেনম্ ॥৩৫—৩৯॥

নরনাথ! তখন নকুল চর্ম্ম-(ঢাল) দ্বারা বৃষসেনের সেই বাণগুলিকে ব্যর্থ করিতে থাকিয়া বিচিত্র পথে বিচরণ করিতে থাকিলেন। নকুল তরবারি লইয়া বিচিত্র পথে বিচরণ করিতে থাকিলে, বৃষসেন উত্তম উত্তম বাণদ্বারা তাঁহার সেই সহস্রতারাযুক্ত চর্ম্ম বিনষ্ট করিলেন এবং শত্রুসহ বৃষসেন ছয়টা সুধার ক্ষুরপ্রবাণদ্বারা সত্বর নকুলের সেই লৌহময়, শিলাশাণিত, তীক্ষ্ণধার, কোষমুক্ত, দুষ্করকার্য্যকারী, শত্রুশরীরনাশক ও সর্পের ন্যায় ভীষণ তরবারিখানা কাটিয়া ফেলিলেন ॥৩২—৩৪॥

বৃষসেন পুনরায় সুধার ও রক্তপায়ী বাণসমূহদ্বারা গাঢ়ভাবে নকুলের বক্ষস্থল বিদ্ধ করিলেন। রাজা! ওদিকে মহাত্মা নকুল যুদ্ধে অন্য মানুষের দুষ্কর ও সজ্জন-সেবিত সেই কার্য্য করিয়া বৃষসেনের বাণে পীড়িত হইয়া সত্বর যাইয়া ভীমসেনের

(৩৮)…প্রভিন্দাবিব পাণ্ডবেয়ৌ…বর্দ্ধ। (৩৯)…পশ্যস্বৈনং নকুলং পীড়্যন্তম্…পি।

স তন্নিশম্যৈব বচঃ কিরীটী রথং সমাসাদ্য বৃকোদরস্য।
কপিধ্বজং কেশবসংগৃহীতং প্রৈষীদুগ্রো বৃষসেনায় বাহম্ ॥৪০॥

নকুলমথ বিদিত্বা ছিন্নবাণাসনাসিং
বিরথমতিশরার্ত্তং কর্ণপুত্রাস্ত্রভগ্নম্।
পবনধুতপতাকা হ্লাদিনো বল্গিতাশ্বা
বরপুরুষনিযুক্তাস্তে রথাঃ শীঘ্রমীয়ুঃ ॥৪১॥
দ্রুপদসুতবরিষ্ঠাঃ পঞ্চ শৈনেয়ষষ্ঠা
দ্রুপদদুহিতৃপুত্রাঃ পঞ্চ চামিত্রসাহাঃ।
দ্বিরদরথনরাশ্বান্ সূদয়ন্তস্ত্বদীয়ান্
ভুজগপতিনিকাশৈর্মার্গণৈরাত্তশস্ত্রাঃ ॥৪২॥ (যুগ্মকম্)

## ভারতকৌমুদী

স ইতি। কিরীটী অর্জ্জুনঃ। প্রৈষীৎ প্রেরিতবান্। বাহং রথম্ ॥৪০॥

নকুলমিতি। অথ নকুলম্, ছিন্নৌ বাণাসনাসী ধনুঃখড়্গৌ যস্য তম্, বিরথম্ অশ্বনাশাদেব রথবিহীনম্, অতিশয়েন শরৈর্বৃষসেনবাণৈরার্ত্তং পীড়িতম্, কর্ণপুত্রস্য বৃষসেনস্য অস্ত্রৈর্ভগ্নং পরাজিতঞ্চ বিদিত্বা, বরপুরুষেণ ভীমসেনেন নিযুক্তাঃ পূর্ব্বমর্জ্জুন ইবাদিষ্টাঃ, আত্তশস্ত্রা ধৃতাস্ত্রাঃ, অতএব অমিত্রান্ শত্রূন্ সহন্ত ইত্যমিত্রসাহাঃ, তে প্রসিদ্ধাঃ, দ্রুপদসুতেষু মধ্যে বরিষ্ঠাঃ শ্রেষ্ঠাঃ, ধৃষ্টদ্যুম্ন-শিখণ্ডি-যুধামন্যূত্তমৌজোজনমেজয়াখ্যাঃ পঞ্চ, শৈনেয়ঃ শিনেঃ পৌত্রঃ সাত্যকিঃ ষষ্ঠো যেষাং তে, পঞ্চ, দ্রুপদদুহিতুর্দ্রৌপদ্যাঃ পুত্রাশ্চ, এতে একাদশ রথাঃ, পবনেন বায়ুনা ধুতাঃ কম্পিতাঃ পতাকা যেষাং তে, হ্লাদিনঃ সৌন্দর্য্যেণাহ্লাদজনকাঃ, বল্গিতা উৎপ্লুতা অশ্বা যেষাং তে, ভুজগপতিনিকাশৈর্বৃহৎসর্পতুল্যৈঃ, মার্গণৈর্বাণৈঃ ত্বদীয়ান্ দ্বিরদ-

রথে উঠিলেন। নিজের রথের অশ্বগুলি নিহত হইলে, নকুল বৃষসেনের বাণে পীড়িত হইয়া অর্জ্জুনের সমক্ষে—সিংহ যেমন লাফ দিয়া পর্ব্বতের উপরে উঠে, সেইরূপ লাফ দিয়া ভীমের রথে উঠিয়াছিলেন। এই সময়ে মহারথ ভীমসেন ও নকুল একরথে মিলিত হইলেন; তখন ক্রুদ্ধ, মহাবল ও বীর বৃষসেন বাণদ্বারা বিদীর্ণ করতই যেন তাঁহাদের উপরে বাণজাল বর্ষণ করিতে লাগিলেন। বৃষসেন বাণদ্বারা সত্বর নকুলের রথ অকর্ম্মণ্য ও তরবারি ছিন্ন করিলে, ভীমসেন অর্জ্জুনকে বলিলেন—'অর্জ্জুন। দেখ—বৃষসেন নকুলকে পীড়ন করিয়াছে, আমার দিকেও ধাবিত হইয়াছে। অতএব তুমি উহার দিকে যাও' ॥৩৫—৩৯॥

তখন অর্জ্জুন ভীমের সেই কথা শুনিয়াই উগ্রমূর্ত্তি হইয়া ভীমের রথের নিকট দিয়া কৃষ্ণনিয়মিত স্বকীয় কপিধ্বজ রথ বৃষসেনের দিকে চালাইয়া দিলেন ॥৪০॥

(৪০) ইতঃ পরম্ 'চতুরশীতিতমোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ।' ব্রজ বর্দ্ধ বা সো।

অথ তব রথমুখ্যাস্তান্ প্রতীয়ুস্ত্বরন্তো
হৃদিকসুতকৃপৌ চ দ্রৌণিদুর্য্যোধনৌ চ।
শকুনিসুতবৃকৌ চ ক্রাথদেবাবৃধৌ চ
দ্বিরদজলদঘোষৈঃ স্যন্দনৈঃ কার্ম্মুকৈশ্চ ॥৪৩॥
নরবররথবর্য্যাংস্তান্ দশৈকঞ্চ বীরান্
নৃবর! শরবরাগ্রৈস্তাড়য়ন্তোঽভ্যরুন্ধন্।
নবজলদসবর্ণৈর্হস্তিভিস্তানুদীয়ু-
গিরিশিখরনিকাশৈর্ভীমবেগৈঃ কুলিন্দাঃ ॥৪৪॥

ভারতকৌমুদী

রথনরাশ্বান্, সূদয়ন্তঃ পীড়য়ন্তশ্চ সন্তঃ, শীঘ্রম্, ঈয়ুর্নকুলসাহায্যার্থমাজগ্মুঃ। এষু চতুর্ষু মালিনী বৃত্তম্, "ননমযযযুতেয়ং মালিনী ভোগিলোকৈঃ" ইতি লক্ষণাৎ ॥৪১—৪২॥

অথেতি। অথ হৃদিকসুতঃ কৃতবর্ম্মা কৃপশ্চ তৌ, দ্রৌণিরশ্বত্থামা দুর্য্যোধনশ্চ তৌ, শকুনি-সুত উলূকঃ বৃকশ্চ তৌ, ক্রাথো দেবাবৃধশ্চ তৌ, এতে অষ্টৌ তব রথমুখ্যা রথিশ্রেষ্ঠাঃ, ত্বরন্ত-ত্বরমাণাঃ সন্তঃ, দ্বিরদানাং গজানাং জলদানাং মেঘানামিব চ ঘোষো ধ্বনির্যেষাং তৈঃ, স্যন্দনৈ রথৈঃ, কার্ম্মুকৈশ্চ সহ, তান্ পাণ্ডববীরান্ প্রতি, ঈয়ুর্জগ্মুঃ ॥৪৩॥

নরেতি। হে নৃবর! পরঞ্চ কৃপাদয়ঃ শরবরাগ্রৈঃ, তান্, দশ একঞ্চ একাদশ, নরবরাশ্চ তে রথবর্য্যাশ্চেতি তান্ বীরান্, তাড়য়ন্তঃ সন্তঃ, অভ্যরুন্ধন্। ততশ্চ কুলিন্দাঃ কুলিন্দদেশীয়-যোদ্ধারঃ, নবজলদসবর্ণৈঃ নূতনমেঘতুল্যনীলবর্ণৈঃ, গিরিশিখরনিকাশৈঃ পর্বতশৃঙ্গসমানৈঃ, ভীমবেগৈশ্চ হস্তিভিঃ, তান্ কৌরববীরান্, উদীয়ুঃ প্রত্যুদজগ্মুঃ ॥৪৪॥

রাজা! বৃষসেন নকুলের ধনু ও তরবারি ছেদন করিয়াছেন, রথ বিকল করিয়াছেন এবং শরপ্রহারে তাঁহাকে অতিশয়পীড়িত ও পরাভূত করিয়াছেন, ইহা জানিয়া ভীমসেনের নিয়োগ অনুসারে অস্ত্রধারী ও শত্রুবেগসহনক্ষম, দ্রুপদরাজার পুত্রগণ-মধ্যে প্রধান পাঁচ জন, সাত্যকি ও দ্রৌপদীর পঞ্চ পুত্র এই এগার জন বীর বৃহৎসর্পতুল্য বাণসমূহদ্বারা আপনার পক্ষের হস্তী, অশ্ব, রথ ও পদাতিগণকে পীড়ন করিতে করিতে সত্বর আগমন করিলেন। তখন তাঁহাদের পতাকাগুলি বায়ুভরে দুলিতেছিল, অশ্বগণ লাফাইতেছিল এবং তাঁহারা স্বপক্ষের আনন্দ উৎপাদন করিতেছিলেন ॥৪১—৪২॥

মহারাজ! তাহার পর কৃতবর্ম্মা, কৃপাচার্য্য, অশ্বত্থামা, দুর্য্যোধন, উলূক, বৃক, ক্রাথ ও দেবাবৃধ, আপনার পক্ষের এই আট জন রথিশ্রেষ্ঠ ধনু লইয়া হস্তী ও মেঘের ন্যায় গম্ভীরনাদী রথে আরোহণ করিয়া সত্বর তাঁহাদের অভিমুখে আগমন করিলেন ॥৪৩॥

(৪৪) ইতঃ পদ্যম্ অধ্যায়সমাপ্তিঃ নি।

সুকল্পিতা হৈমবতা মদোৎকটা রণাভিকামৈঃ কৃতিভিঃ সমাস্থিতাঃ।
সুবর্ণজালাবততা বভুর্গজাস্তথা যথা খে জলদাঃ সবিদ্যুতঃ ॥৪৫॥
বিধর্দ্দিপুত্রো দশভির্মহায়সৈঃ কৃপং সসূতাশ্বমপীড়য়দ্ভৃশম্।
ততঃ শরদ্বৎসুতসায়কৈর্হতঃ সহৈব নাগেন পপাত ভূতলে ॥৪৬॥
বিধর্দ্দিপুত্রাবরজশ্চ তোমরৈর্দিবাকরাংশুপ্রতিমৈরয়স্ময়ৈঃ।
রথঞ্চ বিক্ষোভ্য ননাদ নর্দ্দতস্ততোঽস্য গান্ধারপতিঃ শিরোঽহরৎ ॥৪৭॥
ততঃ কুলিন্দেষু হতেষু তেষ্বথ প্রহৃষ্টরূপাস্তব তে মহারথাঃ।
ভৃশং প্রদধ্মুর্লবণাম্বুসম্ভবান্ পরাংশ্চ বাণাসনপাণয়োঽভ্যয়ুঃ ॥৪৮॥

## ভারতকৌমুদী

স্বিতি। সুকল্পিতাঃ সুসজ্জিতাঃ, হৈমবতা হিমালয়প্রদেশোৎপন্নাঃ, মদোৎকটা মদমত্তাঃ, রণাভিকামৈঃ কৃতিভির্যুদ্ধনিপুণৈঃ, সমাস্থিতা আরূঢ়াঃ, সুবর্ণজালৈঃ অবততা আবৃতগাত্রাঃ, কুলিন্দানাং গজাঃ, খে আকাশে সবিদ্যুতো জলদা যথা ভান্তি, তথা বভুঃ ॥৪৫॥

বিধর্দ্দীতি। মহায়সৈর্লৌহময়ৈর্বিশালবাণৈঃ। শরদ্বৎসুতস্য কৃপস্য সায়কৈঃ ॥৪৬॥

বিধর্দ্দীতি। বিধর্দ্দিপুত্রস্য হতস্য অবরজঃ অনুজঃ, দিবাকরাংশুপ্রতিমৈঃ সূর্য্যকিরণবন্নির্ম্মলৈঃ, অয়স্ময়ৈর্লৌহময়ৈঃ। রথং কৃপস্য, বিক্ষোভ্য প্রহারেণ সঞ্চাল্য ॥৪৭॥

তত ইতি। প্রদধ্মুর্বাদয়ামাসুঃ, লবণাম্বুসম্ভবান্ শঙ্খান্। বাণাসনপাণয়ো ধনুর্হস্তাঃ ॥৪৮॥

---

নরশ্রেষ্ঠ! পরে কৃপপ্রভৃতি বীরেরা উত্তম উত্তম বাণদ্বারা তাড়ন করিতে থাকিয়া সেই এগার জন নরশ্রেষ্ঠ ও রথিশ্রেষ্ঠ বীরকে রুদ্ধ করিলেন। ওদিকে কুলিন্দদেশীয় যোদ্ধারা নূতন মেঘের ন্যায় নীলবর্ণ, পর্বতশৃঙ্গতুল্য বিশাল ও ভীষণবেগশালী হস্তিগণে আরোহণ করিয়া কৌরবগণের দিকে আগমন করিলেন ॥৪৪॥

যুদ্ধাভিলাষী ও যুদ্ধনিপুণ কুলিন্দবীরগণকর্ত্তৃক অধিষ্ঠিত, সুসজ্জিত, হিমালয়প্রদেশোৎপন্ন, মদমত্ত ও স্বর্ণজালবেষ্টিতদেহ হস্তিগণ—আকাশে বিদ্যুৎসমন্বিত মেঘসমূহের ন্যায় শোভা পাইতে লাগিল ॥৪৫॥

ক্রমে বিধর্দ্দিপুত্র দশটা লৌহময় মহাবাণদ্বারা অশ্ব ও সারথির সহিত কৃপাচার্য্যকে গুরুতর পীড়ন করিলেন; তাহার পর তিনি কৃপাচার্য্যের বাণে নিহত হইয়া হস্তীর সহিতই ভূতলে পতিত হইলেন ॥৪৬॥

পরে বিধর্দ্দিপুত্রের কনিষ্ঠ সহোদর সূর্য্যকিরণের ন্যায় নির্ম্মল লৌহময় তোমরসমূহদ্বারা প্রহারপূর্ব্বক কৃপাচার্য্যের রথ বিক্ষুব্ধ করিয়া সিংহনাদ করিয়া উঠিলেন। সেই সিংহনাদ করিবার সময়েই শকুনি তাহার মস্তক ছেদন করিলেন ॥৪৭॥

(৪৬)···ততঃ স শারদ্বতসায়কৈর্হতঃ···পি। (৪৮)···বাণাসনপাণয়ো যযুঃ—পি বা।

অথাভবদ্যুদ্ধমতীব দারুণং পুনঃ কুরূণাং সহ পাণ্ডুসৃঞ্জয়ৈঃ।
শরাসিশক্ত্যৃষ্টিগদাপরশ্বধৈর্নরাশ্বনাগাসুহরং ভৃশাকুলম্ ॥৪৯॥
রথাশ্বমাতঙ্গপদাতিভিস্ততঃ পরস্পরং বিপ্রহতাঃ পতন্ ক্ষিতৌ।
যথা সবিদ্যুৎস্তনিতা বলাহকাঃ সমাহতা দিগ্‌ভ্য ইবোগ্রমারুতৈঃ ॥৫০॥
ততঃ শতানীকমতান্ মহাগজাংস্তথা রথান্ পত্তিগণাংশ্চ তান্ বহূন্।
জঘান ভোজস্ত হয়ানথাপতন্ ক্ষণাদ্বিশস্তাঃ কৃতবর্ম্মণঃ শরৈঃ ॥৫১॥
অথাপরে দ্রৌণিশরাহতা দ্বিপাস্ত্রয়ঃ সসর্বায়ুধযোধকেতনাঃ।
নিপেতুরুর্ব্ব্যাং ব্যসবঃ প্রপাতিতাস্তথা যথা বজ্রহতা মহাচলাঃ ॥৫২॥

---

### ভারতকৌমুদী

অথেতি। নরাণামশ্বানাং নাগানাং গজানাঞ্চ অসুহরং প্রাণনাশকম্ ॥৪৯॥

রথেতি। বিপ্রহতা নিহতাঃ, পতন্ অপতন্। অড়াগমাভাব আর্ষঃ। বিদ্যুদ্ভিঃ স্তনিতৈর্গর্জ্জিতৈশ্চ সহেতি তে, বলাহকা মেঘাঃ। যথাশব্দস্থিতেরিবশব্দঃ সম্ভাবনায়াম্ ॥৫০॥

তত ইতি। শতানীকেন বীরেণ মতা যোদ্ধৃত্বেনাঙ্গীকৃতাঃ। ভোজঃ কৃতবর্ম্মা। বিশস্তাঃ হতাঃ ॥৫১॥

অথেতি। সর্বৈরায়ুধৈরস্ত্রৈঃ যোধৈর্যোদ্ধৃভিঃ কেতনৈর্ধ্বজৈশ্চ সহেতি তে। ব্যসবো নিষ্প্রাণাঃ ॥৫২॥

মহারাজ! এইভাবে সেই কুলিন্দেরা নিহত হইলে, আপনার পক্ষের সেই মহারথেরা আনন্দিত হইয়া শঙ্খধ্বনি করিলেন এবং কার্ম্মুকহস্তে বিপক্ষগণের দিকে ধাবিত হইলেন ॥৪৮॥

তাহার পর পুনরায় পাণ্ডব ও সৃঞ্জয়গণের সহিত কৌরবগণের অতিদারুণ ও অতিসঙ্কুল যুদ্ধ হইতে লাগিল; তাহাতে বাণ, তরবারি, শক্তি, ঋষ্টি, গদা ও পরশু-প্রহারে হস্তী, অশ্ব ও পদাতিগণের প্রাণ বিনষ্ট হইতে থাকিল ॥৪৯॥

ক্রমে বিদ্যুৎ ও গর্জ্জনযুক্ত মেঘ সকল যেমন ভীষণবায়ুবেগে তাড়িত হইয়া দিক্ হইতে পতিত হয়, সেইরূপ হস্তী, অশ্ব, রথ ও পদাতিকর্তৃক পরস্পর নিহত হইয়া সেগুলি ভূতলে পতিত হইতে লাগিল ॥৫০॥

তাহার পর কৃতবর্ম্মা শতানীকসম্মত বহুতর মহাহস্তী, অশ্ব, রথ ও পদাতিগণকে বধ করিতে থাকিলেন। তখন সে সকল কৃতবর্ম্মার বাণে নিহত হইয়া ক্ষণকাল-মধ্যেই পতিত হইল ॥৫১॥

তদনন্তর বজ্রাহত মহাপর্ব্বত যেমন নিপাতিত হয়, সেইরূপ অন্য তিনটা হাতী

---

(৫২)···সসজ্জায়ুধযোধকেতবঃ···পি নি।

কুলিন্দরাজাবরজাদনন্তরঃ স্তনান্তরে পত্রিবরৈরতাড়য়ৎ।
তবাত্মজং তস্য তবাত্মজঃ শরৈঃ শিতৈঃ শরীরং বিভিদে দ্বিপঞ্চ তম্ ॥৫৩॥
স নাগরাজঃ সহ রাজসূনুনা পপাত রক্তং বহু সর্বতঃ ক্ষরন্।
শচীশবজ্রপ্রহতোঽম্বুদাগমে যথা জলং গৈরিকপর্বতস্তথা ॥৫৪॥
কুলিন্দপুত্রপ্রহিতোঽপরো দ্বিপঃ শকং সসূতাশ্বরথং ব্যপোথয়ৎ।
ততোঽপতৎ ক্রাথশরাভিদারিতঃ সহেশ্বরো বজ্রহতো যথা গিরিঃ ॥৫৫॥
রথী দ্বিপস্থেন হতোঽপতচ্ছরৈঃ ক্রাথাধিপঃ পর্বতজেন দুর্জয়ঃ।
সবাজিসূতেষ্বসনধ্বজস্তথা যথা মহাবাতহতো মহাদ্রুমঃ ॥৫৬॥
বৃকো দ্বিপস্থং গিরিরাজবাসিনং ভৃশং শরৈর্দ্বাদশভিঃ পরাভিনৎ।
ততো বৃকং সাশ্বরথং মহাদ্বিপো দ্রুতং চতুর্ভিশ্চরণৈর্ব্যপোথয়ৎ ॥৫৭॥

## ভারতকৌমুদী

কুলিন্দেতি। কুলিন্দরাজস্য অবরজাদনুজাৎ অনন্তরঃ অনুজঃ, পত্রিবরৈর্বাণশ্রেষ্ঠৈঃ ॥৫৩॥
স ইতি। সর্বতো গাত্রাৎ। শচীশস্য ইন্দ্রস্য বজ্রেণ প্রহতঃ, অম্বুদাগমে বর্ষাসু ॥৫৪॥
কুলিন্দেতি। অপতৎ স দ্বিপঃ, ঈশ্বরেণ স্বামিনা আরোহিণা সহেতি সঃ ॥৫৫॥
রথীতি। বাজিভিরশ্বৈঃ সূতেন সারথিনা ইষ্বসনেন ধনুষা ধ্বজেন চ সহেতি সঃ ॥৫৬॥
বৃক ইতি। পরাভিনৎ ব্যদারয়ৎ। মহাদ্বিপো গিরিরাজবাসিন এব ॥৫৭॥

অশ্বত্থামার বাণে আহত ও প্রাণশূন্য হইয়া সমস্ত অস্ত্র, যোদ্ধা ও ধ্বজের সহিত ভূতলে নিপাতিত হইল ॥৫২॥

মহারাজ! কুলিন্দরাজের কনিষ্ঠের কনিষ্ঠ সহোদর কতকগুলি উত্তম বাণদ্বারা আপনার পুত্র দুর্য্যোধনের বক্ষঃস্থলে আঘাত করিলেন; তখন দুর্য্যোধনও সুধার বাণসমূহদ্বারা তাঁহার দেহ ও হস্তী বিদীর্ণ করিলেন ॥৫৩॥

তখন বর্ষাকালে ইন্দ্রের বজ্রাহত গৈরিকপর্ব্বত যেমন জল নিঃসারণ করিতে থাকিয়া পতিত হয়, তেমন সেই মহাহস্তী সমস্ত অঙ্গ হইতে রক্ত নিঃসারণ করিতে থাকিয়া রাজপুত্রের সহিত পতিত হইল ॥৫৪॥

কুলিন্দরাজপুত্রপ্রেরিত অপর একটা হাতী যাইয়া অশ্ব, সারথি ও রথের সহিত শককে নিষ্পেষিত করিল; তৎপরে সেই হাতীটা ক্রাথের বাণে বিদীর্ণ হইয়া বজ্রাহত পর্ব্বতের ন্যায় কুলিন্দরাজপুত্রের সহিত পতিত হইল ॥৫৫॥

আবার গজারোহী কোন পার্ব্বত্য বীর বাণদ্বারা আঘাত করিলে, মহাবায়ু-তাড়িত মহাবৃক্ষের ন্যায় অশ্ব, সারথি, ধনু ও ধ্বজের সহিত রথারোহী দুর্জয় সেই ক্রাথদেশাধিপতি পতিত হইলেন ॥৫৬॥

(৫৭)···সাশ্বরথং মহাজবং ত্বরংশ্চতুর্ভিঃ···পি।

স নাগরাজঃ সনিয়ন্তৃকোঽপতৎ পরাহতো বভ্রুসুতেষুভির্ভৃশম্।
স চাঙ্গদো মাগধসূনুরর্দ্দিতঃ পপাত বাণৈঃ সহদেবসূনুনা ॥৫৮॥
বিষাণপুচ্ছাবরগাত্রঘাতিনা গজেন বাহাঃ শকুনেঃ কুলিন্দজাঃ।
সুপর্ণবাতপ্রহতা যথা নগাস্তথা গতা গামবশা বিচূর্ণিতাঃ ॥৫৯॥
ততোঽভ্যবিধ্যদ্বহুভিঃ শিতৈঃ শরৈঃ কুলিন্দপুত্রো নকুলাত্মজং স্ময়ন্।
ততোঽস্য কায়াদ্বিচকর্ত্ত নাকুলিঃ শিরঃক্ষুরেণাম্বুজসন্নিভাননম্ ॥৬০॥
ততঃ শতানীকমবিধ্যদায়সৈস্ত্রিভিঃ শরৈঃ কর্ণসুতোঽর্জ্জুনং ত্রিভিঃ।
ত্রিভিশ্চ ভীমং নকুলঞ্চ সপ্তভির্জ্জনার্দ্দনং দ্বাদশভিশ্চ সায়কৈঃ ॥৬১॥

## ভারতকৌমুদী

স ইতি। নিয়ন্ত্রা চালকেন সহেতি সঃ। বভ্রুর্নাম মগধরাজস্তস্য সুতোঽঙ্গদস্তস্যেষুভির্বাণৈঃ। সহদেবস্য পাণ্ডবস্য সূনুনা পুত্রেণ শ্রুতসেনেন ॥৫৮॥

বিষাণেতি। বিষাণাভ্যাং দন্তাভ্যাং পুচ্ছেন লাঙ্গুলেন অবরেণ শুণ্ডয়া গাত্রেণ চ হন্তীতি তেন, বাহা অশ্বাঃ। সুপর্ণস্য গরুড়স্য বাতেন পক্ষবায়ুনা প্রহতাস্তাড়িতাঃ, নগা বৃক্ষাঃ, গাং ভূমিম্ ॥৫৯॥

তত ইতি। স্ময়ন্ ঈষদ্ধসন্। বিচকর্ত্ত চিচ্ছেদ, নাকুলির্নকুলপুত্রঃ শতানীকঃ ॥৬০॥

তত ইতি। আয়সৈর্লৌহময়ৈঃ। কর্ণসুতো বৃষসেনঃ ॥৬১॥

---

এই সময়ে বৃক বারটা বাণদ্বারা সেই গজারোহী পার্বত্য বীরকে গুরুতর বিদীর্ণ করিলেন। তৎপরে পার্ব্বত্য বীরের মহাহস্তী যাইয়া চারি চরণদ্বারা অশ্ব ও রথের সহিত বৃককে সত্বর নিষ্পেষিত করিল ॥৫৭॥

তখন বভ্রুর পুত্র অঙ্গদ বাণদ্বারা গুরুতর আঘাত করিলে, আরোহীর সহিত সেই মহাহস্তী পতিত হইল। তৎপরে আবার সহদেবের পুত্র শ্রুতসেন বাণদ্বারা পীড়ন করিলে, মগধরাজপুত্র সেই অঙ্গদ পতিত হইলেন ॥৫৮॥

দন্ত, পুচ্ছ, শুণ্ড ও গাত্রদ্বারা আঘাতকারী কোন হাতী আঘাত করিলে, কুলিন্দদেশজাত শকুনির অশ্বগুলি, গরুড়ের পক্ষবায়ুতাড়িত বৃক্ষসমূহের ন্যায় বিচূর্ণিত ও অবশ হইয়া ভূতলে পতিত হইল ॥৫৯॥

তাহার পর কুলিন্দরাজপুত্র ঈষৎ হাস্য করিতে থাকিয়া বহুতর সুধার বাণদ্বারা নকুলপুত্র শতানীককে বিদ্ধ করিলেন। পরে শতানীক একটা ক্ষুরপ্রবাণদ্বারা কুলিন্দরাজপুত্রের দেহ হইতে পদ্মতুল্যমুখযুক্ত মস্তকটা ছেদন করিলেন ॥৬০॥

তদনন্তর কর্ণের পুত্র বৃষসেন লৌহময় তিন বাণে শতানীককে, তিন বাণে অর্জ্জুনকে, তিন বাণে ভীমকে, সাত বাণে নকুলকে এবং বার বাণে কৃষ্ণকে তাড়ন করিলেন ॥৬১॥

তদস্য কর্ম্মাতিমনুষ্যকর্ম্মণঃ সমীক্ষ্য হৃষ্টাঃ কুরবোঽভ্যপূজয়ন্।
পরাক্রমজ্ঞাস্তু ধনঞ্জয়স্য যে হুতোঽয়মগ্নাবিতি তে তু মেনিরে ॥৬২॥
ততঃ কিরীটী পরবীরঘাতী হতাশ্বমালোক্য নরপ্রবীরম্।
মাদ্রীসুতং নকুলং লোকমধ্যে সমীক্ষ্য কৃষ্ণং ভৃশবিক্ষতঞ্চ।
তমভ্যধাবদ্‌বৃষসেনমাহবে স সূতজস্য প্রমুখে স্থিতং তদা ॥৬৩॥
তমাপতন্তং নরবীরমুগ্রং মহাহবে বাণসহস্রধারিণম্।
অভ্যাপতৎ কর্ণসুতো মহারথো যথৈব চেন্দ্রং নমুচিস্তথৈব তম্ ॥৬৪॥
ততো দ্রুতং চৈকরথেন পার্থং শরেণ বিদ্ধা যুধি কর্ণপুত্রঃ।
ননাদ নাদং সুমহানুভাবো বিদ্ধেব শক্রং নমুচিঃ পুরা বৈ ॥৬৫॥
পুনঃ স পার্থং বৃষসেন উগ্রৈর্বাণৈরবিধ্যদ্‌ভুজমূলে তু সব্যে।
তথৈব কৃষ্ণং নবভিঃ সমার্পয়ৎ পুনশ্চ পার্থং দশভিঃ পৃষৎকৈঃ ॥৬৬॥

---

ভারতকৌমুদী

তদিতি। অতিমনুষ্যকর্ম্মণঃ অলৌকিককার্য্যকারিণঃ। অভ্যপূজয়ন্ প্রাশংসন্। অয়ং বৃষসেনঃ অগ্নৌ হুতো নিক্ষিপ্ত ইতি মেনিরে অর্জ্জুনেনাস্য বধাবশ্যম্ভাবাদিতি ভাবঃ ॥৬২॥

তত ইতি। কিরীটী অর্জ্জুনঃ। সূতজস্য কর্ণস্য, প্রমুখে সম্মুখে। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৬৩॥

তমিতি। তং প্রস্তুতম্। নমুচির্নাম দানবঃ। তং মহাবীরত্বেন প্রসিদ্ধম্ ॥৬৪॥

তত ইতি। একরথেনাগ্রেসরীভূয়েতি শেষঃ। সুমহানুভাবঃ অতীবপ্রভাবশালী ॥৬৫॥

---

তখন কৌরবেরা অলৌকিককার্য্যকারী বৃষসেনের সেই কার্য্য দেখিয়া তাঁহার প্রশংসা করিতে লাগিলেন। কিন্তু যাঁহারা অর্জ্জুনের পরাক্রম জানিতেন, তাঁহারা মনে করিলেন যে, বৃষসেনকে অগ্নিতে নিক্ষেপ করা হইয়াছে ॥৬২॥

বৃষসেন লোকমধ্যে মাদ্রীপুত্র নরপ্রবীর নকুলের অশ্বগুলিকে বধ করিয়াছেন এবং কৃষ্ণকেও অত্যন্ত ক্ষত-বিক্ষত করিয়াছেন ইহা দেখিয়া বিপক্ষবীরহন্তা অর্জ্জুন তখনই কর্ণের সম্মুখস্থিত বৃষসেনের দিকে ধাবিত হইলেন ॥৬৩॥

বাণসহস্রধারী প্রসিদ্ধ নরবীর অর্জ্জুন উগ্রমূর্ত্তি হইয়া মহাযুদ্ধে আসিতে লাগিলে, পূর্ব্বকালে নমুচিদানব যেমন ইন্দ্রের দিকে ধাবিত হইয়াছিল, সেইরূপ মহারথ বৃষসেনও অর্জ্জুনের দিকে ধাবিত হইলেন ॥৬৪॥

তাহার পর অত্যন্তপ্রভাবশালী বৃষসেন বেগে একরথেই অগ্রবর্ত্তী হইয়া এক বাণে অর্জ্জুনকে বিদ্ধ করিয়া—পূর্ব্বকালে নমুচিদানব যেমন ইন্দ্রকে বিদ্ধ করিয়া সিংহনাদ করিয়াছিল, সেইরূপ সিংহনাদ করিলেন ॥৬৫॥

---

(৬২)…পরাক্রমজ্ঞাস্তু ভবতোঽর্জ্জুনস্য তে হুতোঽয়মগ্নাবিতি তং তু মেনিরে—পি। (৬৫)… শরেণ বিদ্ধা সূতপুত্রস্য পুত্রঃ…পি।

পূর্ব্বং তথা বৃষসেনেন বিদ্ধো মহাজবৈঃ শ্বেতহয়ঃ শরৈস্তৈঃ।
সংরম্ভমীষদ্‌গমিতো বধায় কর্ণাত্মজস্যাথ মনঃ প্রদধ্রে ॥৬৭॥
ততঃ কিরীটী রণমূর্দ্ধ্নি কোপাৎ কৃত্বা ত্রিশাখাং ভ্রুকুটিং ললাটে।
মুমোচ তূর্ণং বিশিখান্ মহাত্মা বধায় রাজন্! কর্ণসুতস্য সংখ্যে ॥৬৮॥
আরক্তনেত্রোঽন্তকশক্রহস্তা উবাচ কর্ণং ভৃশমুৎস্ময়ংস্তদা।
দুর্য্যোধনং দ্রৌণিমুখাংশ্চ সর্বানহং রণে বৃষসেনং তমুগ্রম্ ॥৬৯॥
সংপশ্যতঃ কর্ণ! তবাদ্য সংখ্যে নয়ামি লোকং নিশিতৈঃ পৃষৎকৈঃ।
নূনঞ্চ তাবদ্ধি জনা বদন্তি সর্বৈর্ভবদ্ভির্মম সূনুর্হতোঽসৌ ॥৭০॥
একো রথো মদ্বিহীনস্তরস্বী অহং হনিষ্যে ভবতাং সমক্ষম্।
সংরক্ষ্যতাং রথসংস্থাঃ! সুতোঽয়মহং হনিষ্যে বৃষসেনমুগ্রম্ ॥৭১॥
(বিশেষকম্)

---

ভারতকৌমুদী

পুনরিতি। সব্যে বামে। নবভির্বাণৈঃ, সমার্পয়দপীড়য়ৎ। পৃষৎকৈর্বাণৈঃ ॥৬৬॥

পূর্ব্বমিতি। মহাজবৈরতিবেগযুক্তৈঃ, শ্বেতা হয়া যস্য সঃ অর্জ্জুনঃ। সংরম্ভং ক্রোধম্, গমিতো বৃষসেনেনৈব প্রাপিতঃ, কর্ণাত্মজস্য তস্য বৃষসেনস্য, প্রদধ্রে চকার ॥৬৭॥

তত ইতি। কিরীটী অর্জ্জুনঃ। তিস্রঃ শাখা রেখা যস্যাং তাম্ ॥৬৮॥

আরক্তেতি। অন্তকো যম ইব শক্রহন্তা অন্তকশক্রহন্তা। উৎস্ময়ন্ ঈষদ্ধসন্। দ্রৌণিমুখান্ অশ্বত্থামাদীন্। তং বীরত্বেন প্রসিদ্ধম্। লোকং পরলোকম্, পৃষৎকৈর্বাণৈঃ। তাবদ্ধি সর্ব এব। সূনুঃ পুত্রোঽভিমন্যুঃ। তরস্বী বলবান্। হে রথসংস্থা বীরাঃ। যুষ্মাভিরয়ং কর্ণস্য সুতঃ সংরক্ষ্যতাম্। উগ্রং ভীষণং বীরম্ ॥৬৯—৭১॥

---

বৃষসেন পুনরায় ভীষণ কতকগুলি বাণদ্বারা অর্জ্জুনের বামবাহুমূল বিদ্ধ করিলেন এবং সেইরূপই নয়টা বাণদ্বারা কৃষ্ণকে, আবার দশটা বাণদ্বারা অর্জ্জুনকে তাড়ন করিলেন ॥৬৬॥

বৃষসেন পূর্ব্বে সেইরূপ বিদ্ধ করিয়াছিলেন, আবারও সেই সকল মহাবেগশালী বাণদ্বারা বিদ্ধ করায় অর্জ্জুন ঈষৎ ক্রুদ্ধ হইলেন, পরে বৃষসেনকে বধ করিবার জন্য মন স্থির করিলেন ॥৬৭॥

রাজা! তাহার পর মহাত্মা অর্জ্জুন রণমধ্যে কোপবশতঃ ললাটে রেখাত্রয়যুক্ত ভ্রুকুটি করিয়া যুদ্ধে বৃষসেনকে বধ করিবার জন্য সত্বর কতকগুলি বাণ নিক্ষেপ করিলেন ॥৬৮॥

---

(৬৮)···সসর্জ্জ তূর্ণম্···পি বর্দ্ধ। (৬৯) ইতঃপ্রভৃতি সার্দ্ধাঃ পঞ্চ শ্লোকাঃ পি বর্দ্ধ ন সন্তি। (৭০)···ঊনঞ্চ তাবদ্ধি জনা বদন্তি···বঙ্গ।

পশ্চাদ্বধিষ্যে ত্বামপি সম্প্রমূঢ়মহং হনিষ্যেঽর্জ্জুন আজিমধ্যে।
তমস্য মূলং কলহস্য সংখ্যে দুর্য্যোধনাপাশ্রয়জাতদর্পম্ ॥৭২॥
ত্বামদ্য হন্তাস্মি রণে প্রসহ্য অশ্যৈব হন্তা যুধি ভীমসেনঃ।
দুর্য্যোধনস্যাধমপূরুষস্য যস্যানয়াদেষ মহান্ ক্ষয়োঽভবৎ ॥৭৩॥
স এবমুক্ত্বা বিনিস্বৃজ্য চাপং লক্ষ্যং হি কৃত্বা বৃষসেনমাজৌ।
সসর্জ্জ তূর্ণং বিশিখান্ মহাত্মা বধায় রাজন্! কর্ণসুতস্য সংখ্যে ॥৭৪॥
বিব্যাধ চৈনং দশভিঃ পৃষৎকৈর্মর্ম্মস্বশঙ্কং প্রসভং কিরীটী।
চিচ্ছেদ চাস্যেষ্বসনং ভুজৌ চ ক্ষুরৈশ্চতুর্ভিঃ শির এব চোগ্রৈঃ ॥৭৫॥

ভারতকৌমুদী

পশ্চাদিতি। পশ্চাৎ বৃষসেনবধাৎ পরম্, অহমর্জ্জুনঃ, আজের্যুদ্ধস্য মধ্যে, সম্প্রমূঢ়ম্ অতিশয়েন কর্ত্তব্যজ্ঞানহীনম্, অস্য কলহস্য মূলম্, দুর্য্যোধনস্য অপাশ্রয়েণ নিকৃষ্টাবলম্বনেন জাতো দর্পো যস্য তম্, অস্য ত্বাং কর্ণমপি বধিষ্যে। ক্রোধেনাধৈর্য্যাদ্ধনিষ্যে ইতি পুনরুক্তিঃ ॥৭২॥

ত্বামিতি। প্রসহ্য বলেন। অস্য দুর্য্যোধনস্য, হন্তৈব। অনয়াৎ দুর্নীতেঃ ॥৭৩॥

স ইতি। স মহাত্মার্জ্জুনঃ। সসর্জ্জ চিক্ষেপ, বিশিখান্ বাণান্ ॥৭৪॥

বিব্যাধেতি। পৃষৎকৈর্বাণৈঃ, মর্ম্মসু দেহস্য প্রত্যেকপ্রধানসংযোগস্থানেষু কণ্ঠে, বক্ষসি,

---

ক্রমে যমের ন্যায় শক্রহন্তা অর্জ্জুন আরক্তনয়ন হইয়া ঈষৎ হাস্য করিয়া উচ্চস্বরে কর্ণ, দুর্য্যোধন ও অশ্বত্থামাদি সমস্ত বীরকে বলিলেন—'কর্ণ! আজ আমি সুধার বাণসমূহদ্বারা তোমার সমক্ষেই তোমার পুত্র উগ্রমূর্ত্তি বৃষসেনকে পরলোকে প্রেরণ করিব। সকল লোকই নিশ্চিতভাবে বলে—'আমার পুত্র অভিমন্যু একমাত্র রথী ছিল, আমি নিকটে ছিলাম না; সেই অবস্থায় তোমরা সকলে মিলিত হইয়া সেই বীরকে বধ করিয়াছ।' কিন্তু আমি তোমাদের সমক্ষেই তোমার পুত্রকে বধ করিব। হে রথারোহিগণ! আপনারা এই কর্ণপুত্রকে রক্ষা করুন; আমি এই উগ্রমূর্ত্তি বৃষসেনকে বধ করিব ॥৬৯—৭১॥

কর্ণ! তুমি এই কলহের মূল, দুর্য্যোধনের নিকৃষ্ট আশ্রয়েই তোমার দর্প হইয়াছে এবং তুমি চিরদিনই অতিশয় কর্ত্তব্যজ্ঞানহীন। অতএব বৃষসেনের বধের পরেই আমি অর্জ্জুন আজ তোমাকেও বধ করিব ॥৭২॥

আমি আজ যুদ্ধে বলপূর্ব্বক তোমাকে বধ করিব এবং যাহার দুর্নীতিবশতঃ এই মহালোকক্ষয় হইয়া আসিতেছে, সেই অধমপুরুষ দুর্য্যোধনকে যুদ্ধে ভীমসেন নিশ্চয়ই বধ করিবেন' ॥৭৩॥

রাজা! মহাত্মা অর্জ্জুন এইরূপ বলিয়া ধনু মাজিয়া বৃষসেনকে লক্ষ্য করিয়া তাহাকে বধ করিবার জন্য সত্বর বহুতর বাণ নিক্ষেপ করিলেন ॥৭৪॥

স পার্থবাণাভিহতঃ পপাত রথাদ্বিবাহুর্বিশিরা ধরায়াম্।
সুপুষ্পিতো বৃক্ষবরোঽতিকায়ো বাতেরিতঃ শাল ইবাদ্রিশৃঙ্গাৎ ॥৭৬॥
তং প্রেক্ষ্য বাণাভিহতং পতন্তং রথাৎ সুতং সূতজঃ ক্ষিপ্রকারী।
রথং রথেনাশু জগাম রোষাৎ কিরীটিনঃ পুত্রবধাভিতপ্তঃ ॥৭৭॥
ততঃ সমক্ষং স্বসুতং বিলোক্য কর্ণো হতং শ্বেতহয়েন সংখ্যে।
সংরম্ভমাগম্য পরং মহাত্মা কৃষ্ণার্জ্জুনৌ সহসৈবাভ্যধাবৎ ॥৭৮॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি
বৃষসেনবধে দ্বিষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

## ভারতকৌমুদী

বাহুমূলদ্বয়ে, কফোণিদ্বয়ে, উরুমূলদ্বয়ে, জানুদ্বয়ে চেত্যর্থঃ, প্রসভং বলেন। একেন ক্ষুরেণ ইষসনং ধনুঃ, দ্বাভ্যাং ক্ষুরাভ্যাং ভুজৌ, একেন চ ক্ষুরেণ শির ইতি তাৎপর্য্যম্। অর্জ্জুনস্যাতিলঘুহস্ততয়া যুধ্যমানস্যাপি বৃষসেনস্যৈবমবস্থা জাতা; কর্ণাদীনান্তু ব্যক্ত্যন্তরৈর্যুদ্ধব্যাপৃতত্বান্ন তৎসাহায্যসম্ভব আসীদিত্যাদিকমালোচনীয়ম্ ॥৭৫॥

স ইতি। সুপুষ্পিত ইত্যনেন বৃষসেনস্য নানালঙ্কারভূষিতত্বমাক্ষিপ্যতে ॥৭৬॥

তমিতি। সূতজঃ কর্ণঃ। স্বরথেন কিরীটিনো রথং জগামেতি সম্বন্ধঃ ॥৭৭॥

তত ইতি। শ্বেতা হয়া অশ্বা যস্য তেনার্জ্জুনেন। সংরম্ভং ক্রোধম্, পরমত্যন্তম্ ॥৭৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি দ্বিষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥

---

অর্জ্জুন দশটা বাণদ্বারা বলপূর্ব্বক নিঃশঙ্কভাবে বৃষসেনের দশটা মর্ম্মস্থান বিদ্ধ করিলেন এবং চারিটা ভীষণ ক্ষুরপ্রদ্বারা তাঁহার ধনু, বাহুযুগল ও মস্তক ছেদন করিলেন ॥৭৫॥

তখন বহুপুষ্পসমন্বিত ও অতিবিশাল উত্তম শালবৃক্ষ যেমন বায়ুসঞ্চালিত হইয়া পর্ব্বতশৃঙ্গ হইতে পতিত হয়, সেইরূপ বৃষসেন অর্জ্জুনের বাণে নিহত এবং বাহুযুগল ও মস্তকশূন্য হইয়া রথ হইতে পতিত হইলেন ॥৭৬॥

পরে ক্ষিপ্রকারী কর্ণ পুত্র বৃষসেনকে অর্জ্জুনের বাণে নিহত ও রথ হইতে পতিত হইতে দেখিয়া পুত্রশোকে সন্তপ্ত হইয়া ক্রোধে সত্বর আপন রথে অর্জ্জুনের রথের দিকে গমন করিলেন ॥৭৭॥

তাহার পর মহাত্মা কর্ণ নিজের সমক্ষেই নিজের পুত্রকে অর্জ্জুনকর্ত্তৃক যুদ্ধে নিহত দেখিয়া অত্যন্তক্রুদ্ধ হইয়া বেগে কৃষ্ণ ও অর্জ্জুনের দিকে ধাবিত হইলেন ॥৭৮॥

---

(৭৬)···সুপুষ্পিতোঽপর্ণধরোঽতিকায়ঃ···পি। (৭৮) এষ শ্লোকঃ পি বর্দ্ধ নাস্তি।
* 'চতুরশীতিতমোঽধ্যায়ঃ' পি, '···পঞ্চাশীতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ বা সো।

# ত্রিষষ্টিতমোঽধ্যায়ঃ।

——ঃ-০-ঃ——

সঞ্জয় উবাচ।

তমায়ান্তমভিপ্রেক্ষ্য বেলোদ্বৃত্তমিবার্ণবম্।
গর্জন্তং সুমহাকায়ং দুর্নিবারং সুরৈরপি।
অর্জ্জুনং প্রাহ দাশার্হঃ প্রহস্য পুরুষর্ষভঃ ॥১॥
অয়ং স রথ আয়াতি শ্বেতাশ্বঃ শল্যসারথিঃ।
যেন তে সহ যোদ্ধব্যং স্থিরো ভব ধনঞ্জয়! ॥২॥
পশ্য চৈনং সমাযুক্তং রথং কর্ণস্য পাণ্ডব!।
শ্বেতবাজিসমাযুক্তং যুক্তং রাধাসুতেন চ ॥৩॥
নানাপতাকাকলিলং কিঙ্কিণীজালমালিনম্।
উহ্যমানমিবাকাশে বিমানং পাণ্ডরৈর্হয়ৈঃ ॥৪॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তমিতি। বেলাযাং তীরে উদ্বৃত্তমুদ্গতং পূর্বপূর্ণমিত্যর্থঃ। দাশার্হঃ কৃষ্ণঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১॥

অয়মিতি। শ্বেতা অশ্বা যস্য সঃ, শল্যঃ সারথির্যস্য স চ। যেন সহ তে যোদ্ধব্যম্ ॥২॥

পশ্যেতি। সমাযুক্তং নানাসজ্জাভিঃ। রাধাসুতেন কর্ণেন। নানাপতাকাভিঃ কলিলং ব্যাপ্তম্, কিঙ্কিণীজালস্য ক্ষুদ্রঘণ্টিকাসমূহস্য মালাস্যাস্তীতি তম্। পাণ্ডরৈঃ শ্বেতৈঃ ॥৩—৪॥

---

সঞ্জয় কহিলেন—'মহারাজ! অতিবিশালদেহ, দেবগণেরও দুর্নিবারণীয় ও গর্জনকারী কর্ণকে, তীরোদ্গত সমুদ্রের ন্যায় আসিতে দেখিয়া পুরুষশ্রেষ্ঠ কৃষ্ণ হাস্য করিয়া অর্জ্জুনকে বলিলেন—॥১॥

'অর্জ্জুন! শ্বেতাশ্ব ও শল্যসারথি এই সেই রথ আসিতেছে, যাহার সহিত তোমার যুদ্ধ করিতে হইবে। অতএব স্থির হও ॥২॥

পাণ্ডুনন্দন! কর্ণের এই রথখানা দেখ—ইহা নানাসজ্জায় সজ্জিত, শ্বেতবর্ণ ঘোটক ও কর্ণসংযুক্ত, নানাপতাকাব্যাপ্ত এবং কিঙ্কিণীসমূহের মালাসমন্বিত রহিয়াছে। অতএব আকাশে শ্বেতবর্ণঘোটকচালিত বিমানের ন্যায় ইহা দৃষ্টিগোচর হইতেছে ॥৩—৪॥

---

(৪) নানাপতাককলিলম্···বা।

ধ্বজঞ্চ পশ্য কর্ণস্য নাগকক্ষং মহাত্মনঃ।
আখণ্ডলধনুঃপ্রখ্যমুল্লিখন্তমিবাম্বরম্ ॥৫॥
পশ্য কর্ণং সমায়ান্তং ধার্ত্তরাষ্ট্রপ্রিয়ৈষিণম্।
শরধারা বিমুঞ্চন্তং ধারাসারমিবাম্বুদম্ ॥৬॥
এষ মদ্রেশ্বরো রাজা রথাগ্রে পর্য্যবস্থিতঃ।
নিয়চ্ছতি হয়ানস্য রাধেয়স্যামিতৌজসঃ ॥৭॥
শৃণু দুন্দুভিনির্ঘোষং শঙ্খশব্দঞ্চ দারুণম্।
সিংহনাদাংশ্চ বিবিধান্ শৃণু পাণ্ডব! সর্বতঃ ॥৮॥
অন্তর্দ্ধায় মহাশব্দান্ কর্ণেনামিততেজসা।
দোধূয়মানস্য ভৃশং ধনুষঃ শৃণু নিস্বনম্ ॥৯॥
এতে দীর্য্যন্তি সগণাঃ পাঞ্চালানাং মহারথাঃ।
দৃষ্ট্বা কেশরিণং ক্রুদ্ধং মৃগা ইব মহাবনে ॥১০॥

ভারতকৌমুদী

ধ্বজমিতি। নাগস্য হস্তিনঃ কক্ষা চিহ্নভূতা মধ্যবন্ধনরজ্জুর্যত্র তম্। আখণ্ডলধনুঃপ্রখ্যম্ উপরি ইন্দ্রধনুস্তুল্যম্, তৎকক্ষায়া গোলাকারত্বাৎ, উল্লিখন্তং কর্ষন্তমিব স্থিতম্ ॥৫॥

পশ্যেতি। বিমুঞ্চন্তং নিক্ষিপন্তম্, ধারাসারং বৃষ্টিধারাপাতম্ ॥৬॥

এষ ইতি। নিয়চ্ছতি নিয়ময়তি যথাযথং চালয়তীত্যর্থঃ, হয়ানশ্বান্ ॥৭॥

শৃণ্বিতি। সর্ব্বতঃ সর্বাসু দিক্ষু ॥৮॥

অন্তরিতি। অন্তর্দ্ধায় তিরোধায়। দোধূয়মানস্য পুনঃ পুনশ্চাল্যমানস্য ॥৯॥

এত ইতি। দীর্য্যন্তি বিভজ্যন্তে, সগণাঃ সানুচরাঃ। কেশরিণং সিংহম্ ॥১০॥

---

মহাত্মা কর্ণের ধ্বজটাও দেখ; উহার উপরে ইন্দ্রধনুর ন্যায় গোলাকারে হস্তি-বন্ধনরজ্জু রহিয়াছে এবং ঐ ধ্বজটা যেন আকাশ বিদারণ করিতেছে ॥৫॥

বৃষ্টিধারাবর্ষী মেঘের ন্যায় শরধারাবর্ষী ও দুর্য্যোধনহিতৈষী কর্ণ আসিতেছেন দেখ ॥৬॥

এই মদ্ররাজ শল্য রথের সম্মুখে থাকিয়া এই অমিততেজা কর্ণের অশ্বগুলিকে চালাইতেছেন ॥৭॥

পাণ্ডুনন্দন! সকল দিকে দুন্দুভিধ্বনি, দারুণ শঙ্খশব্দ ও নানাবিধ সিংহনাদ শ্রবণ কর ॥৮॥

অমিততেজা কর্ণ গুরুতরভাবে ধনু আকর্ষণ করিতেছেন, তাহার শব্দ অন্যান্য বিশাল শব্দকে তিরোহিত করিয়া প্রকাশ পাইতেছে শোন ॥৯॥

সর্বযত্নেন কৌন্তেয়! হন্তুমর্হসি সূতজম্।
ন হি কর্ণশরানন্যঃ সোঢ়ুমুৎসহতে নরঃ ॥১১॥
সদেবাসুরগন্ধর্বাংস্ত্রীল্লোঁকান্ সচরাচরান্।
ত্বং হি জেতুং রণে শক্তস্তথৈব বিদিতং মম ॥১২॥
ভীমমুগ্রং মহাত্মানং ত্র্যক্ষং সর্বং কপর্দ্দিনম্।
ন শক্যা দ্রষ্টুমীশানং কিং পুনর্যোধিতুং প্রভুম্ ॥১৩॥
ত্বয়া সাক্ষান্মহাদেবঃ সর্বভূতশিবঃ শিবঃ।
যুদ্ধেনারাধিতঃ স্থাণুর্দেবাশ্চ বরদাস্তব ॥১৪॥
তস্য পার্থ! প্রসাদেন দেবদেবস্য শূলিনঃ।
জহি কর্ণং মহাবাহো! নমুচিং বৃত্রহা যথা।
শ্রেয়স্তেঽস্তু সদা পার্থ! যুদ্ধে জয়মবাপ্নুহি ॥১৫॥

ভারতকৌমুদী

সর্বেতি। সূতজং কর্ণম্। উৎসহতে শক্নোতি। অতোঽগ্রত এব স্থাতুং নার্হতীতি ভাবঃ ॥১১॥

অর্জ্জুনমুৎসাহয়িতুং স্তৌতি সেতি। সচরাচরান্ জঙ্গমস্থাবরসহিতান্ ॥১২॥

ভীমমিতি। ত্র্যক্ষং ত্রিলোচনম, সর্ব্বং শিবম্, কপর্দ্দিনং জটাজূটবন্তম্ ॥১৩॥

ত্বয়েতি। সর্ব্বেষামেব ভূতানাং প্রাণিনাং শিবো মঙ্গলকরঃ। স্থাণুশ্চিরস্থায়ী ॥১৪॥

তস্যেতি। নমুচিং নাম দানবম্, বৃত্রহা ইন্দ্রঃ। শ্রেয়ো মঙ্গলম্। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥১৫॥

---

মহাবনমধ্যে ক্রুদ্ধ সিংহকে দেখিয়া অপর পশুগণের ন্যায় এই পাঞ্চালমহারথেরা কর্ণকে দেখিয়া অনুচরগণের সহিত বিচ্ছিন্ন হইতেছেন ॥১০॥

কুন্তীনন্দন! তুমি সর্বপ্রযত্নে কর্ণকে বধ কর। কারণ, অন্য মানুষ কর্ণের বাণ সহ্য করিতে সমর্থ নহে ॥১১॥

অর্জ্জুন! তুমি যুদ্ধে দেবতা, অসুর ও গন্ধর্বগণের সহিত সচরাচর ত্রিভুবনকে জয় করিতে সমর্থ হও, তাহাই ত আমার জানা আছে ॥১২॥

ধনঞ্জয়! অন্য মানুষেরা ভীম, উগ্র, মহাত্মা, ত্রিলোচন, কপর্দ্দী ও ঈশান শিবকে দেখিতেই সমর্থ হয় না, সেই প্রভুর সহিত তাহাদের যুদ্ধ করিবার কথা আর কি বলিব ॥১৩॥

অর্জ্জুন! তুমি যুদ্ধ করিয়া সমস্ত প্রাণীর মঙ্গলকারী ও চিরস্থায়ী মহাদেব শিবকে আরাধনা করিয়াছ এবং দেবতারাও তোমার অভীষ্ট দান করিয়াছিলেন ॥১৪॥

পৃথানন্দন মহাবাহু! ইন্দ্র যেমন নমুচিদানবকে বধ করিয়াছিলেন, তুমিও

---

(১১)···সোঢ়ুমুৎসহতেঽনঘ!—পি। (১২) সহদেবান্ সগন্ধর্বান্···বর্দ্ধ।

অর্জ্জুন উবাচ।

ধ্রুব এব জয়ঃ কৃষ্ণ! মম নাস্ত্যত্র সংশয়ঃ।
সর্বলোকগুরুর্যত্ত্বং তুষ্টোঽসি মধুসূদন! ॥১৬॥
চোদয়াশ্বান্ হৃষীকেশ! রথং মম মহারথ!।
নাহত্বা সমরে কর্ণং নিবর্ত্তিষ্যতি ফাল্গুনঃ ॥১৭॥
অদ্য কর্ণং হতং পশ্য মচ্ছরৈঃ শকলীকৃতম্।
মাং বা দ্রক্ষ্যসি গোবিন্দ! কর্ণেন নিহতং শরৈঃ ॥১৮॥
উপস্থিতমিদং ঘোরং যুদ্ধং ত্রৈলোক্যমোহনম্।
যজ্জনাঃ কথয়িষ্যন্তি যাবদ্ভূমির্ধরিষ্যতি ॥১৯॥
এবং ব্রুবংস্তদা পার্থঃ কৃষ্ণমক্লিষ্টকারিণম্।
প্রত্যুদ্যযৌ রথেনাশু গজং প্রতিগজো যথা ॥২০॥

ভারতকৌমুদী

ধ্রুব ইতি। ধ্রুবো নিশ্চিতঃ। তুষ্টোঽসি মাং প্রতি ॥১৬॥
চোদয়েতি। চোদয় চালয়, অশ্বান্ রথঞ্চ। ফাল্গুনোঽর্জ্জুনঃ ॥১৭॥
অদ্যেতি। শকলীকৃতং খণ্ডীকৃতম, "ভিত্তং শকলখণ্ডে বা" ইত্যমরঃ ॥১৮॥
উপেতি। ধরিষ্যতি অবস্থাস্যতে। "ধৃঙ্ অবস্থানে" পরস্মৈপদমার্ষম্ ॥১৯॥
এবমিতি। অক্লিষ্টমনায়াসং যথা তথা কর্ত্তুং সর্ব্বং কার্য্যং বিধাতুং শীলমস্যেতি তম্ ॥২০॥

সেইরূপ সেই দেবদেব মহাদেবের অনুগ্রহে কর্ণকে বধ কর। পার্থ! সর্ব্বদাই তোমার মঙ্গল হউক এবং যুদ্ধে জয় লাভ কর' ॥১৫॥

অর্জ্জুন বলিলেন—'মধুসূদন! সমগ্র জগতের গুরু তুমি যখন আমার উপরে সন্তুষ্ট আছ, তখন নিশ্চয়ই আমার জয় হইবে, এ বিষয়ে কোন সন্দেহ নাই ॥১৬॥

অতএব মহারথ হৃষীকেশ! তুমি আমার অশ্ব ও রথ সঞ্চালন কর; অর্জ্জুন যুদ্ধে কর্ণকে বধ না করিয়া ফিরিবে না ॥১৭॥

গোবিন্দ! আজ আমার বাণে কর্ণকে নিহত ও খণ্ডখণ্ডীকৃত দেখিবে, কিংবা কর্ণের বাণে আমাকে নিহত দর্শন করিবে ॥১৮॥

যত কাল পৃথিবী থাকিবে, তত কাল লোকে যে যুদ্ধের কথা বলিবে, আজ ত্রিভুবনমোহনকারী সেই ভীষণ যুদ্ধ উপস্থিত হইবে ॥১৯॥

একটা হাতী যেমন অপর হাতীর দিকে দ্রুত গমন করে, তেমন অর্জ্জুন তখন অনায়াসে কার্য্যকারী কৃষ্ণকে এইরূপ বলিতে থাকিয়া রথারোহণে দ্রুত কর্ণের দিকে গমন করিতে লাগিলেন ॥২০॥

(১৬)…সর্ব্বলোকগুরুর্যত্ত্বম্…বর্দ্ধ বা সো। (১৭)…সমরে শক্রম্…পি।

পুনশ্চাহ মহাতেজাঃ পার্থঃ কৃষ্ণমরিন্দমম্ ।
চোদয়াশ্বান্ হৃষীকেশ ! কালোঽয়মতিবর্ত্ততে ।
এবমুক্তস্তদা তেন পাণ্ডবেন মহাত্মনা ॥২১॥
জয়েন সম্পূজ্য স পাণ্ডবং তদা প্রচোদয়ামাস হয়ান্ মনোজবান্।
স পাণ্ডুপুত্রস্য রথো মহাজবঃ ক্ষণেন কর্ণস্য রথাগ্রতোঽভবৎ ॥২২॥ (যুগ্মকম্)
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি
শ্রীকৃষ্ণবাক্যে ত্রিষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:-০-:——

## চতুঃষষ্টিতমোঽধ্যায়ঃ।

——:*:——

সঞ্জয় উবাচ।
বৃষসেনং হতং দৃষ্ট্বা শোকামর্ষসমন্বিতঃ।
পুত্রশোকোদ্ভবং বারি নেত্রাভ্যাং সমবাসৃজৎ ॥১॥

### ভারতকৌমুদী

পুনরিতি। চোদয় দ্রুতং চালয়। অতিবর্ত্ততে শনৈশ্চালনেনাতিক্রামতি। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ। জয়েন জয়াশীর্বাদেন, সম্পূজ্য গৌরবাস্পদীকৃত্য। প্রচোদয়ামাস দ্রুতং চালয়ামাস, হয়ানশ্বান্, মনস ইব জবো বেগো যেষাং তান্। রথস্য অগ্রতঃ সম্মুখস্থঃ ॥২১—২২॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি ত্রিষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥

——:-০-:——

বৃষেতি। শোকেন অমর্ষেণ ক্রোধেন চ সমন্বিতঃ কর্ণঃ। সমবাসৃজদত্যজৎ ॥১॥

---

পরে মহাতেজা অর্জ্জুন শত্রুদমনকারী কৃষ্ণকে পুনরায় বলিলেন—'হৃষীকেশ ! সময়াতিক্রম হইতেছে। সুতরাং অশ্বগুলিকে আরও দ্রুত চালাও'। মহাত্মা অর্জ্জুন এইরূপ বলিলে, কৃষ্ণ তখন জয়াশীর্বাদে অর্জ্জুনের গৌরব করিয়া মনের ন্যায় বেগবান্ অশ্বগুলিকে আরও বেগে চালাইয়া দিলেন। ক্রমে অর্জ্জুনের সেই মহাবেগ-শালী রথ ক্ষণকালমধ্যে যাইয়া কর্ণের রথের সম্মুখবর্ত্তী হইল ॥২১—২২॥

---

(২১) 'পুনরপ্যাহ তেজস্বী···বা নি,···অরিন্দম ! নি। (২২)···রথাগ্রগোঽভবৎ—নি।
* '···পঞ্চাশীতিতমোঽধ্যায়ঃ' পি, '···ষড়শীতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ বা সো। (১)···
দৃষ্ট্বা শোকোদ্ভবং বারি নেত্রাভ্যাং সহসা বৃষঃ—পি।

রথেন কর্ণস্তেজস্বী জগামাভিমুখো রিপুম্ ।
যুদ্ধায়ামর্ষতাম্রাক্ষঃ সমাহূয় ধনঞ্জয়ম্ ॥২॥
তৌ রথৌ সূর্য্যসঙ্কাশৌ বৈয়াঘ্রপরিবারিতৌ ।
সমেতৌ দদৃশুস্তত্র দ্বাবিবার্কৌ সমাগতৌ ॥৩॥
শ্বেতাশ্বৌ পুরুষাদিত্যাবাস্থিতাবরিমর্দ্দনৌ ।
শুশুভাতে মহেষ্বাসৌ চন্দ্রাদিত্যৌ যথা দিবি ॥৪॥
তৌ দৃষ্ট্বা বিস্ময়ং জগ্মুঃ সর্বভূতানি মারিষ ! ।
ত্রৈলোক্যবিজয়ে যত্তাবিন্দ্রবৈরোচনাবিব ॥৫॥
রথজ্যাতলনির্ঘোষৈর্বাণশঙ্খরবৈস্তথা ।
তৌ রথাবভ্যধাবন্ত ক্ষত্রিয়াঃ সর্ব্ব এব হি ॥৬॥

### ভারতকৌমুদী

রথেনেতি। অমর্ষেণ তাম্রে তাম্রবর্ণে অক্ষিণী চক্ষুষী যস্য সঃ ॥২॥
তাবিতি। ব্যাঘ্রস্যেদং বৈয়াঘ্রং চর্ম্ম তেন পরিবারিতৌ আবৃতৌ ॥৩॥
শ্বেতেতি। শ্বেতা অশ্বা যয়োস্তৌ, পুরুষাদিত্যৌ নরশ্রেষ্ঠৌ, আস্থিতাবারূঢৌ ॥৪॥
তাবিতি। যত্তৌ যত্নবন্তৌ, ইন্দ্রো বৈরোচনো বলিশ্চ তৌ ॥৫॥
রথেতি। রথানাং জ্যানাং ধনুর্গুণানাং তলানাং হস্তাবাপানাঞ্চ নির্ঘোষৈঃ ॥৬॥

---

সঞ্জয় বলিলেন—'মহারাজ ! কর্ণ বৃষসেনকে নিহত দেখিয়া শোকার্ত্ত ও ক্রুদ্ধ হইয়া নয়নযুগল হইতে পুত্রশোকাশ্রু বিসর্জন করিলেন ॥১॥

তাহার পর তেজস্বী কর্ণ ক্রোধে আরক্তনয়ন হইয়া যুদ্ধের জন্য শত্রু অর্জ্জুনকে আহ্বান করিয়া রথারোহণে তাঁহার অভিমুখে গমন করিলেন ॥২॥

তখন তত্রত্য লোকেরা দেখিল—সূর্য্যের ন্যায় উজ্জল ও ব্যাঘ্রচর্ম্মে পরিবেষ্টিত সেই রথ দুইখানা যেন দুইটা সূর্য্যের তুল্য আসিয়া মিলিত হইয়াছে ॥৩॥

শ্বেতাশ্বযুক্ত, পুরুষশ্রেষ্ঠ, শত্রুমর্দ্দন, মহাধনুর্দ্ধর ও রথারূঢ় কর্ণ ও অর্জ্জুন তৎকালে আকাশে চন্দ্র ও সূর্য্যের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥৪॥

মাননীয় রাজা ! পূর্ব্বকালে ত্রিভুবনজয়ে যত্নবান্ ইন্দ্র ও বলির ন্যায় সেই কর্ণ ও অর্জুনকে দেখিয়া তত্রত্য সমস্ত লোক বিস্ময়াপন্ন হইল ॥৫॥

ক্রমে সমস্ত ক্ষত্রিয়ই রথ, ধনুর গুণ, হস্তাবরণ, বাণ ও শঙ্খশব্দের সহিত সেই রথ দুইখানার দিকে ধাবিত হইলেন ॥৬॥

---

(৩)···বৈয়াঘ্রপরিবারণৌ···পি বর্দ্ধ :বা। (৬)···বাণসিংহরবৈরপি···পি,···বাণসংঘরবৈরপি···বর্দ্ধ,···তৌ রথাবভিধাবন্তৌ সমালোক্য মহীক্ষিতাম্—পি বর্দ্ধ বা, বাণসিংহরবৈস্তথা···বা।

ধ্বজৌ চ দৃষ্ট্বা সংযুক্তৌ বিস্ময়ঃ সমপদ্যত।
হস্তিকক্ষ্যাঞ্চ কর্ণস্য বানরঞ্চ কিরীটিনঃ ॥৭॥
তৌ রথৌ সংপ্রসক্তৌ তু দৃষ্ট্বা ভারত! পার্থিবাঃ।
সিংহনাদরবাংশ্চক্রুঃ সাধুবাদাংশ্চ পুষ্কলান্ ॥৮॥
দৃষ্ট্বা চ দ্বৈরথং তাভ্যাং তত্র যোধাঃ সহস্রশঃ।
চক্রুর্বাহুস্বনাংশ্চৈব তথা চেলাবধূননম্ ॥৯॥
আজঘ্নুঃ কুরবস্তত্র বাদিত্রাণি সমন্ততঃ।
কর্ণং প্রহর্ষয়িষ্যন্তঃ শঙ্খান্ দধ্মুশ্চ পুষ্কলান্ ॥১০॥
তথৈব পাণ্ডবাঃ সর্বে হর্ষয়ন্তো ধনঞ্জয়ম্।
তূর্য্যশঙ্খনিনাদেন দিশঃ সর্বা ব্যনাদয়ন্ ॥১১॥
ক্ষ্বেড়িতাস্ফোটিতোৎক্রুষ্টৈস্তুমুলং সর্বতোঽভবৎ।
বাহুশব্দৈশ্চ শূরাণাং কর্ণার্জ্জুনসমাগমে ॥১২॥

## ভারতকৌমুদী

ধ্বজাবিতি। সমপদ্যত সমজায়ত অসাধারণত্বাৎ। হস্তিনঃ কক্ষ্যাং মধ্যবন্ধনরজ্জুম্ ॥৭॥
তাবিতি। সংপ্রসক্তৌ রণাঙ্গনে মিলিতৌ। পুষ্কলান্ প্রচুরান্ ॥৮॥
দৃষ্ট্বেতি। দ্বয়োঃ রথয়োর্মেলনমিতি দ্বৈরথম্, তাভ্যাং তয়োঃ ॥৯॥
আজঘ্নুরিতি। সমন্ততঃ সর্বাসু দিক্ষু। দধ্মুর্বাদয়ামাসুঃ ॥১০॥
তথেতি। তূর্য্যং তদানীন্তনবাদ্যবিশেষঃ ॥১১॥

দুইটা ধ্বজ রণস্থলে মিলিত হইয়াছে, তাহাতে আবার কর্ণের ধ্বজে হস্তিমধ্য-বন্ধনরজ্জু এবং অর্জ্জুনের ধ্বজে একটা বানর রহিয়াছে, ইহা দেখিয়া লোকের বিস্ময় জন্মিল ॥৭॥

ভরতনন্দন! সেই দুইখানা রথ মিলিত হইয়াছে দেখিয়া রাজারা প্রচুর সিংহনাদ ও সাধুবাদ করিতে লাগিলেন ॥৮॥

এবং তাঁহাদের রথদ্বয় মিলিত হইয়াছে দর্শন করিয়া তত্রত্য সহস্র সহস্র যোদ্ধাও বাহ্বাস্ফোটন ও বস্ত্রকম্পন করিতে থাকিল ॥৯॥

ক্রমে কৌরবেরা কর্ণকে আনন্দিত করিবেন বলিয়া সকল দিকে নানাবিধ বাদ্য বাজাইতে লাগিলেন এবং প্রচুর শঙ্খধ্বনি করিতে থাকিলেন ॥১০॥

সেইরূপই পাণ্ডবেরা সকলে অর্জ্জুনের আনন্দ জন্মাইবার জন্য তূর্য্য ও শঙ্খের শব্দে সকল দিক্ নিনাদিত করিতে লাগিলেন ॥১১॥

(৮) তৌ রথৌ সংপ্রযুক্তৌ তু দৃষ্ট্বা ভারত! সত্তমাঃ...পি।

তৌ দৃষ্ট্বা পুরুষব্যাঘ্রৌ রথস্থৌ রথিনাং বরৌ।
প্রগৃহীতমহাচাপৌ শরশক্তিধ্বজাযুতৌ ॥১৩॥
বর্ম্মিণৌ বদ্ধনিস্ত্রিংশৌ শ্বেতাশ্বৌ শঙ্খশোভিতৌ।
তূণীরবরসম্পন্নৌ দ্বাবপ্যেতৌ সুদর্শনৌ ॥১৪॥
রক্তচন্দনদিগ্ধাঙ্গৌ সমদৌ গোবৃষাবিব।
চাপবিদ্যুদ্ধ্বজোপেতৌ শস্ত্রসম্পত্তিযোধিনৌ ॥১৫॥
চামরব্যজনোপেতৌ শ্বেতচ্ছত্রোপশোভিতৌ।
কৃষ্ণশল্যরথোপেতৌ তুল্যরূপৌ মহারথৌ ॥১৬॥
সিংহস্কন্ধৌ দীর্ঘভুজৌ রক্তাক্ষৌ হেমমালিনৌ।
সিংহস্কন্ধপ্রতীকাশৌ ব্যূঢ়োরস্কৌ মহাবলৌ ॥১৭॥

অন্যোন্যমভিধাবন্তৌ গোষ্ঠেষ্বিব মহর্ষভৌ ॥১৮॥
প্রভিন্নাবিব মাতঙ্গৌ সুসংরব্ধাবিবাচলৌ।
আশীবিষশিশুপ্রখ্যৌ যমকালান্তকোপমৌ ॥১৯॥

## ভারতকৌমুদী

ক্ষ্বেড়িতেতি। ক্ষ্বেড়িতং সিংহনাদঃ আস্ফোটিতং পাণিশব্দঃ উৎকৃষ্টমুদ্‌গর্জনঞ্চ তৈঃ ॥১২॥ তাবিতি। শরৈঃ শক্তিভিঃ ধ্বজাভ্যাঞ্চ আযুতৌ সমন্বিতৌ। বদ্ধনিস্ত্রিংশৌ কটিধৃতকরবালৌ। রক্তচন্দনেন দিগ্ধাঙ্গৌ লিপ্তগাত্রৌ, সমদৌ যুদ্ধায় মত্তৌ, গোষু বৃষৌ গোবৃষৌ। চাপে বিদ্যুতাবিব ধ্বজৌ চ তৈরুপেতৌ, শস্ত্রাণাং সম্পত্ত্যা সমূহেন যুধ্যেতে ইতি তৌ। কৃষ্ণশল্যৌ রথৌ রথচালকৌ তাভ্যামুপেতৌ। রক্তাক্ষৌ রক্তবর্ণনেত্রৌ। সিংহস্কন্ধপ্রতীকাশৌ সিংহস্কন্ধবদুন্নতৌ, ব্যূঢ়োরস্কৌ বিশালবক্ষসৌ। মহর্ষভৌ বিশালবৃষৌ। প্রভিন্নৌ

---

সেই কর্ণ ও অর্জ্জুনের সম্মেলনের সময়ে সকল দিকে বীরগণের সিংহনাদ, করতলধ্বনি, উচ্চ গর্জন ও বাহ্বাস্ফোটনে তুমুল শব্দ হইতে থাকিল ॥১২॥

নরনাথ! পুরুষশ্রেষ্ঠ, রথারোহী, রথিপ্রধান, মহাধনুর্দ্ধারী, শর, শক্তি ও ধ্বজসমন্বিত, বর্ম্মাবৃতদেহ, কটিদেশে তরবারিযুক্ত, শ্বেতবর্ণঘোটকশালী, উত্তমতূণীরসম্পন্ন, প্রিয়দর্শন, রক্তচন্দনলিপ্তাঙ্গ, বৃষদ্বয়ের ন্যায় যুদ্ধমত্ত, বিদ্যুৎসদৃশকার্ম্মুকদ্বয়সমন্বিত, ধ্বজশালী, অস্ত্রসমূহদ্বারা যুদ্ধকারী, চামর ও ব্যজনসম্পন্ন, শ্বেতচ্ছত্রশোভিত, কৃষ্ণ ও শল্যসারথিযুক্ত, তুল্যমূর্ত্তি, মহারথ, সিংহের ন্যায় উন্নতস্কন্ধ, দীর্ঘবাহু, রক্তনয়ন, স্বর্ণমালাধারী, সিংহস্কন্ধের তুল্য উচ্চদেহ, বিশালবক্ষা, মহাবল, পরস্পরবধাভিলাষী,

---

(১৩)...শরশক্তিধ্বজাযুধৌ—গ্নি,...শরশক্তিধ্বজাযুতৌ—বর্দ্ধ। (১৪) এবং পুস্তকভেদে এব পাঠভেদো দ্রষ্টব্যঃ।

ইন্দ্রবৃত্রাবিব ক্রুদ্ধৌ সূর্য্যচন্দ্রসমপ্রভৌ।
মহাগ্রহাবিব ক্রুদ্ধৌ যুগান্তায় সমুত্থিতৌ ॥২০॥
দেবগর্ভৌ দেবসমৌ দেবতুল্যৌ চ রূপতঃ।
যদৃচ্ছয়া সমায়াতৌ সূর্য্যাচন্দ্রমসাবিব ॥২১॥
বলিনৌ সমরে দৃপ্তৌ নানাশস্ত্রধরৌ যুধি।
তৌ দৃষ্ট্বা পুরুষব্যাঘ্রৌ শার্দ্দূলাবিব বেগিতৌ।
বভূব পরমো হর্ষস্তাবকানাং বিশাংপতে! ॥২২॥ (কুলকম্)
সংশয়ঃ সর্বভূতানাং বিজয়ে সমপদ্যত।
সমেতৌ পুরুষব্যাঘ্রৌ প্রেক্ষ্য কর্ণধনঞ্জয়ৌ ॥২৩॥
উভৌ বরায়ুধধরাবুভৌ রণকৃতশ্রমৌ।
উভৌ চ বাহুশব্দেন নাদয়ন্তৌ নভস্তলম্ ॥২৪॥

---

## ভারতকৌমুদী

মদস্রাবিণৌ, সুসংরব্ধৌ পক্ষচ্ছেদাৎ প্রাক্ প্রাণবত্তয়া ক্রুদ্ধৌ। আশীবিষশিশুপ্রখ্যৌ সর্পশাবক-তুল্যক্রোধৌ, তদানীং তস্য ক্রোধাতিরেকাৎ, যমঃ শমনঃ কালো রুদ্রঃ অন্তকশ্চান্তিমকালে বন্ধনকারী যমদূতস্তে উপমা যয়োস্তৌ। যুগান্তায় প্রলয়োৎপাদনায়। দেবগর্ভৌ দেবপুত্রৌ, দেবসমৌ প্রভাবতঃ। যদৃচ্ছয়া ঈশ্বরেচ্ছয়া, সমায়াতৌ মিলিতৌ। দৃপ্তৌ দর্পান্বিতৌ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৩—২২॥

সংশয় ইতি। সংশয়ঃ কতরস্য জয়ো ভবেদিত্যেবং সন্দেহঃ ॥২৩॥

---

পরস্পরজয়াকাঙ্ক্ষী, গোষ্ঠে মহাবৃষদ্বয়ের তুল্য পরস্পরাভিধাবিত, মদস্রাবী দুইটা হস্তীর তুল্য, ক্রুদ্ধ পর্ব্বতদ্বয়সদৃশ, সর্পশিশুর ন্যায় দারুণক্রোধী, যম, রুদ্র ও যমদূতের ন্যায় উগ্রমূর্ত্তি, ইন্দ্র ও বৃত্রাসুরের সমান ক্রোধশালী, চন্দ্র ও সূর্য্যের তুল্য তেজস্বী, প্রলয় ঘটাইবার জন্য সমুত্থিত ক্রুদ্ধ দুইটা মহাগ্রহের সমান, আকৃতিতে দেবপুত্রের তুল্য, প্রভাবে দেবতার সদৃশ, রূপেও দেবতার সমান, ঈশ্বরের ইচ্ছায় সম্মিলিত চন্দ্র ও সূর্য্যের তুল্য, বলবান্, দর্পান্বিত, নানাশস্ত্রধারী এবং ব্যাঘ্রের ন্যায় বেগবান্ সেই কর্ণ ও অর্জ্জুনকে দেখিয়া দেখিয়া আপনার পক্ষের লোকদের পরম আনন্দ জন্মিল ॥১৩—২২॥

পুরুষশ্রেষ্ঠ কর্ণ ও অর্জ্জুনকে সম্মিলিত দেখিয়া সমস্ত লোকেরই জয়বিষয়ে সন্দেহ উৎপন্ন হইল ॥২৩॥

তৎকালে তাঁহারা দুই জনই উত্তম অস্ত্র ধারণ করিতেছিলেন, দুই জনই যুদ্ধে পরিশ্রম করিয়াছিলেন এবং দুই জনই বাহুর শব্দে আকাশ নিনাদিত করিতেছিলেন ॥২৪॥

উভৌ বিশ্রুতকর্ম্মাণৌ পৌরুষেণ বলেন চ।
উভৌ চ সদৃশৌ যুদ্ধে শম্বরামররাজয়োঃ ॥২৫॥
কার্ত্তবীর্য্যসমৌ যুদ্ধে তথা দাশরথেঃ সমৌ।
বিষ্ণুবীর্য্যসমৌ চোভৌ তথা ভবসমৌ যুধি ॥২৬॥
উভৌ শ্বেতহয়ৌ রাজন্! রথপ্রবরবাহিনৌ।
সারথিপ্রবরৌ চাপি তয়োরাস্তাং মহারণে ॥২৭॥
ততো দৃষ্ট্বা মহারাজ! রাজমানৌ মহারথৌ।
সিদ্ধচারণসংঘানাং বিস্ময়ঃ সমপদ্যত ॥২৮॥
ধার্ত্তরাষ্ট্রাস্ততঃ কর্ণং সবলা ভরতর্ষভ!।
পরিবব্রুর্মহাত্মানং ক্ষিপ্রমাহবশোভিনম্ ॥২৯॥
তথৈব পাণ্ডবা হৃষ্টা ধৃষ্টদ্যুম্নপুরোগমাঃ।
যমৌ চ চেকিতানশ্চ প্রহৃষ্টাশ্চ প্রভদ্রকাঃ ॥৩০॥

ভারতকৌমুদী

উভাবিতি। বরায়ুধধরৌ উত্তমাস্ত্রধারিণৌ। নাদয়ন্তৌ আস্তামিতি শেষঃ ॥২৪॥
উভাবিতি। পৌরুষেণোৎসাহেন। শম্বরামররাজয়োঃ ইন্দ্রশম্বরাসুরয়োঃ ॥২৫॥
কার্ত্তেতি। দাশরথে রামস্য। ভবসমৌ শিবসদৃশৌ ॥২৬॥
উভাবিতি। রথপ্রবরৌ বাহিনৌ বাহকৌ যয়োস্তৌ। সারথিপ্রবরৌ কৃষ্ণশল্যৌ ॥২৭॥
তত ইতি। রাজমানৌ বীরশ্রিয়া শোভমানৌ। সমপদ্যত সমজায়ত ॥২৮॥
ধার্ত্তেতি। ধার্ত্তরাষ্ট্রা ধৃতরাষ্ট্রপক্ষীয়াঃ। সবলাঃ সসৈন্যাঃ ॥২৯॥

পুরুষকার ও শক্তির গুণে দুই জনের কার্য্যই জগদ্বিখ্যাত ছিল এবং দুই জনই যুদ্ধে ইন্দ্র ও শম্বরাসুরের সমান বলিয়া গণ্য হইতেছিলেন ॥২৫॥

দুই জনই বলে বিষ্ণুর সমান এবং যুদ্ধে কার্ত্তবীর্য্যার্জ্জুন, রামচন্দ্র ও শিবের তুল্য ছিলেন ॥২৬॥

রাজা! তাঁহাদের দুই জনেরই শ্বেতবর্ণ অশ্ব, উত্তম রথ এবং শ্রেষ্ঠ সারথি ছিল ॥২৭॥

মহারাজ! তাহার পর আকাশস্থ সিদ্ধ-চারণগণ বীরশোভায় শোভিত মহারথ কর্ণ ও অর্জ্জুনকে দেখিয়া বিস্ময়াপন্ন হইলেন ॥২৮॥

ভরতশ্রেষ্ঠ! তৎপরে আপনার পক্ষের যোদ্ধারা সৈন্যগণের সহিত মিলিত হইয়া সত্বর যাইয়া যুদ্ধশোভী মহাত্মা কর্ণকে পরিবেষ্টন করিলেন ॥২৯॥

(২৮) তৌ তু দৃষ্ট্বা…পি। (৩০) পূর্বার্দ্ধাৎ পরম্ 'পরিবব্রুর্মহাত্মানং পার্থমপ্রতিমং যুধি' ইতি পি বঙ্গ বর্দ্ধ বা সৌ।

নানাদেশ্যাশ্চ যে শূরাঃ শিষ্টা যুদ্ধাভিনন্দিনঃ।
তে সর্বে সহিতা হৃষ্টাঃ পরিবব্রুর্ধনঞ্জয়ম্ ॥৩১॥ (যুগ্মকম্)
রিরক্ষিষন্তঃ শক্রঘ্নাঃ পত্ত্যশ্বরথকুঞ্জরাঃ।
ধনঞ্জয়স্য বিজয়ে ধৃতাঃ কর্ণবধেঽপি চ ॥৩২॥
তথৈব তাবকাঃ সর্বে যত্তাঃ সেনাপ্রহারিণঃ।
দুর্য্যোধনমুখা রাজন্! কর্ণং জুগুপুরাহবে ॥৩৩॥
তাবকানাং রণে কর্ণো গ্লহো হ্যাসীদ্বিশাংপতে!।
তথৈব পাণ্ডবেয়ানাং গ্লহঃ পার্থোঽভবত্তদা ॥৩৪॥
ত এব সভ্যাস্তত্রাসন্ প্রেক্ষকাশ্চাভবন্ স্ম তে।
তত্রৈষাং গ্লহমানানাং ধ্রুবৌ জয়পরাজয়ৌ ॥৩৫॥
তাভ্যাং দ্যূতং সমাসক্তং বিজয়ায়েতরায় বা।
অস্মাকং পাণ্ডবানাঞ্চ স্থিতানাং রণমূর্দ্ধনি ॥৩৬॥

ভারতকৌমুদী

তথেতি। যমৌ নকুলসহদেবৌ। শিষ্টা হতাবশিষ্টাঃ ॥৩০—৩১॥
রিরক্ষীতি। রিরক্ষিষন্তোঽর্জ্জুনং রক্ষিতুমিচ্ছন্তঃ। ধৃতা ইচ্ছবোঽভবন্ ॥৩২॥
তথেতি। যত্তা জয়ে যত্নবন্তঃ, সেনাং পরসৈন্যং প্রহরন্তীতি তে। জুগুপুঃ ররক্ষুঃ ॥৩৩॥
তাবকানামিতি। রণে দ্যূতরূপে, গ্লহঃ পণঃ, "পণোঽক্ষেষু গ্লহঃ" ইত্যমরঃ ॥৩৪॥
ত ইতি। তে উভয়পক্ষীয়া যোদ্ধারঃ, তত্র রণদ্যূতে। গ্লহমানানাং রণেন ক্রীড়তাম্ ॥৩৫॥

সেইরূপই হৃষ্টচিত্ত ধৃষ্টদ্যুম্নপ্রভৃতি পাণ্ডবপক্ষীয় যোদ্ধারা, নকুল, সহদেব, চেকিতান, হৃষ্টচিত্ত প্রভদ্রকেরা এবং নানাদেশীয় যুদ্ধামোদী যে সকল বীর হতাবশিষ্ট ছিলেন, তাঁহারা সকলেও মিলিত ও হৃষ্টচিত্ত হইয়া অর্জ্জুনকে পরিবেষ্টন করিলেন ॥৩০—৩১॥

শত্রুহন্তা পদাতি, অশ্বারোহী, রথারোহী ও গজারোহী বীরেরা অর্জ্জুনকে রক্ষা করিবার ইচ্ছা করিয়া অর্জ্জুনের জয়ে এবং কর্ণবধে অভিলাষী হইলেন ॥৩২॥

রাজা! সেইরূপই দুর্য্যোধনপ্রভৃতি বিপক্ষসৈন্যপ্রহারী আপনার পক্ষের বীরেরা সকলে জয়ে যত্নবান্ হইয়া যুদ্ধে কর্ণকে রক্ষা করিতে লাগিলেন ॥৩৩॥

নরনাথ! তখন আপনার পক্ষের যোদ্ধাদের যুদ্ধরূপ দ্যূতক্রীড়ায় পণ হইলেন—কর্ণ; আবার সেইরূপই পাণ্ডবগণের যুদ্ধদ্যূতে পণ হইলেন—অর্জ্জুন ॥৩৪॥

সেই উভয়পক্ষীয় যোদ্ধারাই সেই রণদ্যূতে সভ্য ছিলেন এবং তাঁহারাই দর্শক হইলেন; আর তখনই রণদ্যূতকারী দুই পক্ষের জয় ও পরাজয় নির্দ্দিষ্ট ছিল ॥৩৫॥

(৩১) ইতঃ প্রভৃতি শ্লোকত্রয়ং পি বঙ্গ বর্দ্ধ বা সো নাস্তি।

তৌ তু স্থিতৌ মহারাজ ! সমরে যুদ্ধশালিনৌ ।
অন্যোন্যং প্রতিসংরব্ধাবন্যোন্যবধকাঙ্ক্ষিণৌ ॥৩৭॥
তাবুভৌ প্রজিহীর্ষন্তাবিন্দ্রবৃত্রাবিব প্রভো ! ।
ভীমরূপধরাবাস্তাং মহাধূমাবিব গ্রহৌ ॥৩৮॥
ততোঽন্তরীক্ষে সংজজ্ঞে বিবাদো ভরতর্ষভ ! ।
মিথো ভেদাশ্চ ভূতানামাসন্ কর্ণার্জ্জুনান্তরে ॥৩৯॥
ব্যাশ্রয়ন্ত দ্বিধা ভিন্নাঃ সর্বে লোকাশ্চ মারিষ ! ।
দেবদানবগন্ধর্বাঃ পিশাচোরগরাক্ষসাঃ ॥৪০॥
প্রতিপক্ষগ্রহং চক্রুঃ কর্ণার্জ্জুনসমাগমে ।
দ্যৌরাসীৎ কর্ণপক্ষেঽত্র সনক্ষত্রা বিশাংপতে ! ॥৪১॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তাভ্যামিতি। তাভ্যাং কর্ণার্জ্জুনাভ্যাম্, দ্যূতং রণরূপম্, সমাসক্তমারব্ধম ॥৩৬॥

তাবিতি। তৌ কর্ণার্জ্জুনৌ। প্রতিসংরব্ধৌ ক্রুদ্ধৌ ॥৩৭॥

তাবিতি। প্রজিহীর্ষন্তৌ প্রহর্ত্তুমিচ্ছন্তৌ। মহাধূমৌ অতিধূম্রবর্ণৌ রাহুকেতূ ॥৩৮॥

তত ইতি। মিথঃ পরস্পরং ভেদা বৈমত্যানি। কর্ণার্জ্জুনয়োরন্তরে নিমিত্তে। ইতঃ প্রভৃতি বৃত্তান্তানাং কর্ণার্জ্জুনযুদ্ধস্য বিশেষগুরুত্বমাত্রদ্যোতনে তাৎপর্য্যমযথার্থ্যম্ ॥৩৯॥

বীতি। ব্যাশ্রয়ন্ত পক্ষদ্বয়মিতি শেষঃ। প্রতিপক্ষগ্রহং কর্ণার্জ্জুনয়োরন্যতরপক্ষগ্রহণম্। দ্যৌরাকাশম্। ইদানীমপি যুদ্ধং পশ্যতাং শৃণ্বতাঞ্চেদৃশী পক্ষগ্রহণরীতির্দৃশ্যতে ॥৪০—৪১॥

রণস্থলে অবস্থিত আমাদের (কৌরবদের) ও পাণ্ডবদের জয় বা পরাজয়ের জন্য কর্ণ ও অর্জ্জুন যুদ্ধরূপ দ্যূতক্রীড়া আরম্ভ করিয়াছিলেন ॥৩৬॥

মহারাজ ! ক্রমে যুদ্ধনিপুণ কর্ণ ও অর্জ্জুন পরস্পরের প্রতি ক্রুদ্ধ এবং পরস্পরের বধাভিলাষী হইয়া রণস্থলে দাঁড়াইলেন ॥৩৭॥

রাজা ! উগ্রমূর্ত্তি কর্ণ ও অর্জ্জুন ইন্দ্র ও বৃত্রাসুরের ন্যায় এবং অতিধূম্রবর্ণ রাহু ও কেতুগ্রহের তুল্য পরস্পর প্রহারাভিলাষী হইলেন ॥৩৮॥

ভরতশ্রেষ্ঠ ! তাহার পর কর্ণ ও অর্জ্জুনের নিমিত্ত আকাশে বিবাদ হইতে লাগিল এবং তত্রত্য প্রাণিগণের মধ্যে পরস্পর মতভেদ হইল ॥৩৯॥

মাননীয় রাজা ! ভূতলের সমস্ত লোকও দুইভাগে বিভক্ত হইয়া দুই পক্ষ অবলম্বন করিল। কর্ণ ও অর্জুনের সেই যুদ্ধসম্মেলনের সময়ে দেব, দানব, গন্ধর্ব্ব, পিশাচ, নাগ এবং রাক্ষসেরাও ভিন্ন ভিন্ন পক্ষ গ্রহণ করিল। তাহার মধ্যে নক্ষত্রগণের সহিত আকাশ থাকিল—কর্ণের পক্ষে ॥৪০—৪১॥

(৩৯)···সাক্ষেপা বিবাদাঃ···পি বঙ্গ বর্দ্ধ। (৪০) ব্যাশ্রয়ন্ত দ্বিধা···বর্দ্ধ।

ভূমির্বিশালা পার্থস্য মাতা পুত্রস্য বৈ যথা।
সরিতঃ সাগরাশ্চৈব গিরয়শ্চ নরোত্তম! ॥৪২॥
বৃক্ষাশ্চৌষধয়শ্চৈব ব্যাশ্রয়ন্ত কিরীটিনম্।
অসুরা যাতুধানাশ্চ গুহ্যকাশ্চ পরন্তপ! ॥৪৩॥
কর্ণতঃ সমপদ্যন্ত খেচরাশ্চ বয়াংসি চ।
রত্নানি নিধয়ঃ সর্বে বেদাশ্চাখ্যানপঞ্চমাঃ ॥৪৪॥
সোপবেদোপনিষদঃ সরহস্যাঃ সসংগ্রহাঃ।
বাসুকিশ্চিত্রসেনশ্চ তক্ষকোঽথোপতক্ষকঃ ॥৪৫॥
পর্বতাশ্চ তথা সর্বে কাদ্রবেয়াশ্চ সান্বয়াঃ।
বিষবন্তো মহারোষা নাগাশ্চার্জ্জুনতোঽভবন্ ॥৪৬॥ (কুলকম্)
ঐরাবতাঃ সৌরভেয়া বৈশালেয়াশ্চ ভোগিনঃ।
এতেঽভবন্নর্জ্জুনতঃ ক্ষুদ্রসর্পাস্তু কর্ণতঃ ॥৪৭॥
ঈহামৃগা ব্যালমৃগা মাঙ্গল্যাশ্চ মৃগদ্বিজাঃ।
পার্থস্য বিজয়ে রাজন্! সর্ব এব সমাশ্রিতাঃ ॥৪৮॥

---

## ভারতকৌমুদী

ভূমিরিতি। পার্থস্য পক্ষে অভবদিতি শেষঃ। ওষধয়ো লতাঃ। যাতুধানা রাক্ষসাঃ। কর্ণতঃ কর্ণপক্ষম্। বয়াংসি অমঙ্গল্যাঃ কুক্কুটাদয়ঃ পক্ষিণঃ। আখ্যানমিতিহাসঃ পঞ্চমং যেষাং তে। উপবেদৈরায়ুর্বেদাদিভিরুপনিষদ্ভিশ্চ সহেতি তে, রহস্যৈর্মন্ত্রৈঃ সহেতি তে, সংগ্রহৈর্নিবন্ধগ্রন্থৈঃ সহেতি তে। কাদ্রবেয়াঃ কদ্রুবংশজাতাঃ, সান্বয়াঃ সবংশাঃ ॥৪২—৪৬॥

ঐরেতি। ভোগিনো বৃহন্তঃ সর্পাঃ ॥৪৭॥

---

মাতা যেমন পুত্রের পক্ষ গ্রহণ করেন, তেমন বিশালা পৃথিবী অর্জ্জুনের পক্ষ গ্রহণ করিলেন। আর নরশ্রেষ্ঠ! নদী, সমুদ্র, পর্ব্বত, বৃক্ষ ও লতাগণ অর্জ্জুনের পক্ষ লইল। শত্রুসন্তাপক রাজা! অসুর, রাক্ষস, গুহ্যক, আকাশচর ভূত ও অমাঙ্গলিক পক্ষীরা কর্ণের পক্ষ আশ্রয় করিল। রত্ন, সমস্ত নিধি, বেদ, ইতিহাস, উপবেদ, উপনিষদ্, মন্ত্র, সংগ্রহগ্রন্থ, বাসুকি, চিত্রসেন, তক্ষক, উপতক্ষক, পর্ব্বত, কদ্রু হইতে উৎপন্ন, সন্তানসন্ততিযুক্ত, বিষধারী ও মহাক্রোধী নাগেরা অর্জ্জুনের পক্ষে গেল ॥৪২—৪৬॥

ঐরাবত, সৌরভেয় ও বৈশালেয় নাগেরা অর্জ্জুনের পক্ষে গমন করিল; আর ক্ষুদ্র সর্পেরা কর্ণের পক্ষে গেল ॥৪৭॥

---

(৪৮) মহামৃগা ব্যাঘ্রমৃগাঃ···পার্থস্য বিজয়ং রাজন্! সর্ব এবাভিসংশ্রিতাঃ পি,···সর্ব্ব এবাভিসংবৃতাঃ—বা।

বসবো মরুতঃ সাধ্যা রুদ্রা বিশ্বেঽশ্বিনৌ তথা।
অগ্নিরিন্দ্রশ্চ সোমশ্চ পবনোঽথ দিশো দশ ॥৪৯॥
ধনঞ্জয়স্য তে পক্ষে আদিত্যাঃ কর্ণতোঽভবন্।
বিশঃ শূদ্রাশ্চ সূতাশ্চ যে চ সঙ্করজাতয়ঃ ॥৫০॥
সর্বশস্তে মহারাজ! রাধেয়মভজংস্তদা।
দেবাস্তু পিতৃভিঃ সার্দ্ধং সগণাঃ সপদানুগাঃ ॥৫১॥
যমো বৈশ্রবণশ্চৈব বরুণশ্চ যতোঽর্জ্জুনঃ।
ব্রহ্ম ক্ষত্রঞ্চ যজ্ঞাশ্চ দক্ষিণাশ্চার্জ্জুনশ্রিতাঃ ॥৫২॥ (কলাপকম্)
প্রেতাশ্চৈব পিশাচাশ্চ ক্রব্যাদাশ্চ মৃগাণ্ডজাঃ।
রাক্ষসাঃ সহ যাদোভিঃ শ্বশৃগালাশ্চ কর্ণতঃ ॥৫৩॥

## ভারতকৌমুদী

ঈহেতি। ঈহামৃগা বৃকাঃ, ব্যালমৃগা ব্যাঘ্রাদয়ো হিংস্রপশবঃ। মৃগদ্বিজা গোখঞ্জনাদয়ঃ পশুপক্ষিণঃ। সমাশ্রিতাস্তৎপক্ষমিতি শেষঃ ॥৪৮॥

বসব ইতি। মরুত উক্তভিন্না দেবাঃ। বিশ্বে দেবাঃ। আদিত্যা দ্বাদশ, কর্ণতঃ কর্ণপক্ষে। বিশো বৈশ্যাঃ, সূতাঃ সারথয়ঃ, সঙ্করজাতয়শ্চাণ্ডালাদয়ঃ। রাধেয়ং কর্ণম্। সগণাঃ সসজাতয়ঃ, সপদানুগাঃ সানুচরাঃ। বৈশ্রবণঃ কুবেরঃ ॥৪৯—৫২॥

প্রেতা ইতি। ক্রব্যাদা মাংসভোজিনঃ, মৃগাণ্ডজাঃ পশুপক্ষিণঃ। যাদোভির্জ্জলজন্তুভিঃ, শ্বানঃ কুকুরাঃ শৃগালাশ্চ, কর্ণতঃ কর্ণপক্ষে অভবন্নিতি শেষঃ ॥৫৩॥

---

রাজা! কেন্দুয়া বাঘ, হিংস্র পশু এবং মাঙ্গলিক সমস্ত পশু ও পক্ষী অর্জুনের জয়লাভের জন্য তাঁহার পক্ষই আশ্রয় করিল ॥৪৮॥

বসুগণ, মরুদ্গণ, সাধ্যগণ, রুদ্রগণ, বিশ্বেদেবগণ, অশ্বিনীকুমারদ্বয়, অগ্নি, ইন্দ্র, চন্দ্র, বায়ু এবং দশ দিক্ ইহারা অর্জুনের পক্ষে গেলেন; আর দ্বাদশ আদিত্য কর্ণের পক্ষবর্ত্তী হইলেন। মহারাজ! বৈশ্য, শূদ্র, সূত ও যাহারা বর্ণসঙ্কর, তাহারা সকলে কর্ণের পক্ষ লইল। পিতৃগণ, পার্শ্বচর ও অনুচরগণের সহিত অপর দেবগণ এবং যম, কুবের ও বরুণ অর্জুনের পক্ষে গমন করিলেন; আর ব্রাহ্মণ, ক্ষত্রিয়, যজ্ঞ ও দক্ষিণা অর্জুনের পক্ষ অবলম্বন করিলেন ॥৪৯—৫২॥

প্রেত, পিশাচ, মাংসভোজী পশু ও পক্ষী, রাক্ষসগণ, জলজন্তুগণ, কুকুরগণ এবং শৃগালগণ কর্ণের পক্ষে গেল ॥৫৩॥

---

(৫২)…অর্জ্জুনং শ্রিতাঃ—পি।

দেবব্রহ্মনৃপর্ষীণাং গণাঃ পাণ্ডবতোঽভবন্।
তুম্বুরুপ্রমুখা রাজন্! গন্ধর্বাশ্চ যতোঽর্জ্জুনঃ ॥৫৪॥
প্রাধেয়াঃ সহ মৌনেয়ৈর্গন্ধর্বাপ্সরসাং গণৈঃ।
ঈহামৃগা ব্যাড়মৃগৈর্দ্বিপাশ্চ রথপত্তিভিঃ ॥৫৫॥
উহ্যমানাস্তথা মেঘৈর্বায়ুনা চ মনীষিণঃ।
দিদৃক্ষবঃ সমাজগ্মুঃ কর্ণার্জ্জুনসমাগমম্ ॥৫৬॥ (যুগ্মকম্)
দেবদানবগন্ধর্বা নাগযক্ষাঃ পতত্রিণঃ।
মহর্ষয়ো বেদবিদঃ পিতরশ্চ স্বধাভুজঃ ॥৫৭॥
তপোনিষ্ঠাস্তথৌষধ্যো নানারূপাম্বরস্রজঃ।
অন্তরীক্ষে মহারাজ! বিনদন্তোঽবতস্থিরে ॥৫৮॥ (যুগ্মকম্)
ব্রহ্মা ব্রহ্মর্ষিভিঃ সার্দ্ধং প্রজাপতিভিরেব চ।
ভবেনাবস্থিতো যানং দিব্যং তং দেশমাগমৎ ॥৫৯॥

ভারতকৌমুদী

দেবেতি। নৃপর্ষয়ো রাজর্ষয়ঃ, পাণ্ডবতোঽর্জ্জুনতঃ অর্জ্জুনপক্ষে ॥৫৪॥

প্রেতি। প্রাধেয়াঃ প্রধিপুত্রা দেবযোনিবিশেষাঃ, মৌনেয়ৈর্মুনিপুত্রৈঃ। ঈহামৃগাঃ বৃকাঃ, ব্যাড়মৃগৈর্হিংস্রজন্তুভিঃ। দিদৃক্ষবো দ্রষ্টুমিচ্ছবঃ ॥৫৫—৫৬॥

দেবেতি। পতত্রিণো গরুড়াদয়ঃ পক্ষিণঃ। স্বধাভুজঃ পিত্রন্নভোজিনঃ, "স্বধা বৈ পিতৃণামন্নম্" ইতি শ্রুতেঃ। নানারূপা অম্বরস্রজো বসনমাল্যানি যেষাং তে ॥৫৭—৫৮॥

ব্রহ্মেতি। প্রজাপতিভির্দক্ষাদিভিঃ। ভবেন শিবেন, অবস্থিত আরূঢ়ঃ, যানং বিমানম্ ॥৫৯॥

রাজা! দেবর্ষি, ব্রহ্মর্ষি ও রাজর্ষিগণ এবং তুম্বুরুপ্রভৃতি গন্ধর্বগণ অর্জ্জুনের পক্ষে গমন করিলেন ॥৫৪॥

মুনির পুত্র গন্ধর্ব ও অপ্সরোগণের সহিত প্রধির পুত্রগণ, হিংস্রজন্তুদের সহিত ক্ষুদ্র ব্যাঘ্রগণ এবং রথ ও পদাতির সহিত হস্তিগণ মেঘ ও বায়ু আরোহণ করিয়া কর্ণ ও অর্জ্জুনের যুদ্ধ দর্শন করিবার জন্য আগমন করিল ॥৫৫—৫৬॥

মহারাজ! নানাবিধ বস্ত্র ও মাল্যধারী দেবগণ, দানবগণ, গন্ধর্বগণ, নাগগণ, যক্ষগণ, পক্ষিগণ, বেদজ্ঞ মহর্ষিগণ, শ্রাদ্ধান্নভোজী পিতৃগণ, তপস্বিগণ ও ওষধিগণ নানাবিধ আলাপ করিতে থাকিয়া আকাশে অবস্থান করিতে লাগিলেন ॥৫৭—৫৮॥

ক্রমে ব্রহ্মাও—ব্রহ্মর্ষিগণ, প্রজাপতিগণ ও মহাদেবের সহিত মিলিত হইয়া দিব্য বিমানে আরোহণ করিয়া সেই স্থানে আগমন করিলেন ॥৫৯॥

(৫৭)…নাগা যক্ষাশ্চ পত্রিণঃ…পি। (৫৮)…নানারূপা বরস্রজঃ…পি,…নানারূপ-বলান্বিতাঃ…বা। (৫৯)…ভবেন চাস্থিতো যানম্…পি,…ভবশ্চৈব স্থিতো যানে—বা।

সমেতৌ তৌ মহাত্মানৌ দৃষ্ট্বা কর্ণধনঞ্জয়ৌ।
অর্জ্জুনো জয়তাং কর্ণমিতি শক্রোঽব্রবীৎ স্বয়ম্ ॥৬০॥
জয়তামর্জুনং কর্ণ ইতি সূর্য্যোঽভ্যভাষত।
হত্বার্জুনং মম সুতঃ কর্ণো জয়তু সংযুগে ॥৬১॥
হত্বা কর্ণং জয়ত্বদ্য মম পুত্রো ধনঞ্জয়ঃ।
ইতি সূর্য্যস্য চৈবাসীদ্বিবাদো বাসবস্য চ ॥৬২॥
পক্ষতঃ স্থিতয়োস্তত্র তয়োঃ পুরুষসিংহয়োঃ।
দ্বৈপক্ষ্যমাসীদ্দেবানামসুরাণাং তথৈব চ ॥৬৩॥
সমেতৌ তৌ মহাত্মানৌ দৃষ্ট্বা কর্ণধনঞ্জয়ৌ।
অকম্পন্ত ত্রয়ো লোকাঃ সহদেবর্ষিচারণাঃ ॥৬৪॥
সর্বে দেবগণাশ্চৈব সর্বভূতানি যানি চ।
যতঃ পার্থস্ততো দেবা যতঃ কর্ণস্ততোঽসুরাঃ ॥৬৫॥

ভারতকৌমুদী

সমিতি। সমেতৌ রণস্থলে মিলিতৌ। অব্রবীৎ অর্জ্জুনজয়মিত্যাৎ ॥৬০॥
জয়তামিতি। অভ্যভাষত শক্রং লক্ষ্যীকৃত্যাব্রবীৎ ॥৬১॥
হত্বেতি। বিবাদো বাক্‌কলহঃ, বাসবস্য ইন্দ্রস্য ॥৬২॥
পক্ষত ইতি। পক্ষতঃ কর্ণার্জ্জুনপক্ষয়োঃ, স্থিতয়োঃ সতোঃ। দ্বৈপক্ষ্যং দ্বিপক্ষবর্ত্তিত্বম্ ॥৬৩॥
সমেতাবিতি। দেবৈ ঋষিভিশ্চারণৈশ্চ দেবযোনিবিশেষৈঃ সহেতি তে ॥৬৪॥
সর্ব ইতি। অকম্পন্তেত্যনুবৃত্তিঃ। যতো যত্র, ততস্তত্র ॥৬৫॥

মহাত্মা কর্ণ ও অর্জ্জুন রণস্থলে মিলিত হইয়াছেন দেখিয়া স্বয়ং ইন্দ্র বলিলেন—'অর্জ্জুন কর্ণকে জয় করুন' ॥৬০॥

তখন সূর্য্য ইন্দ্রকে বলিলেন—'কর্ণ অর্জ্জুনকে জয় করুন; (অর্থাৎ) আমার পুত্র কর্ণ অর্জ্জুনকে বধ করিয়া যুদ্ধে জয় লাভ করুন' ॥৬১॥

(আবার ইন্দ্রও বলিলেন—) 'আমার পুত্র অর্জ্জুন আজ কর্ণকে বধ করিয়া জয় লাভ করুন'। এইভাবে সূর্য্য ও ইন্দ্রের বিবাদ হইতে লাগিল ॥৬২॥

পুরুষশ্রেষ্ঠ ইন্দ্র ও সূর্য্য দুই পক্ষে থাকিলে, তখন দেবগণ এবং অসুরগণের মধ্যেও দুই পক্ষ হইল ॥৬৩॥

ক্রমে মহাত্মা কর্ণ ও অর্জ্জুনকে রণস্থলে মিলিত দেখিয়া দেবতা, ঋষি ও চারণগণের সহিত ত্রিভুবনই ভয়ে কাঁপিতে লাগিল ॥৬৪॥

সমস্ত দেবগণ কাঁপিতে লাগিলেন এবং সমস্ত প্রাণিগণও কাঁপিতে থাকিল।

(৬৩)…দ্বৈধমাসীত্তু দেবানাম্…পি।

রথযূথপয়োঃ পক্ষৌ কুরুপাণ্ডববীরয়োঃ।
দৃষ্ট্বা প্রজাপতিং দেবাঃ স্বয়ম্ভুবমচোদয়ন্ ॥৬৬॥
সমোঽস্তু দেব! বিজয় এতয়োর্নরসিংহয়োঃ।
কর্ণার্জুনবিবাদেন মা নশ্যত্ত্বখিলং জগৎ ॥৬৭॥
স্বয়ম্ভো! ব্রূহি তদ্বাক্যং সমোঽস্তু বিজয়োঽনয়োঃ।
তদুপশ্রুত্য মঘবা প্রণিপত্য পিতামহম্ ॥৬৮॥
ব্যজ্ঞাপয়ত দেবেশমিদং মতিমতাং বরঃ।
পূর্বং ভগবতা প্রোক্তং কৃষ্ণয়োর্বিজয়ো ধ্রুবঃ ॥৬৯॥ (যুগ্মকম্)
তত্তথাস্তু নমস্তেঽস্তু প্রসীদ ভগবন্! মম।
ব্রহ্মেশানাবথো বাক্যমূচতুস্ত্রিদশেশ্বরম্ ॥৭০॥

---

ভারতকৌমুদী

রথেতি। রথযূথপয়ো রথসমূহরক্ষকয়োঃ। স্বয়ম্ভুবং ব্রহ্মাণম, অচোদয়ন্নব্রুবন্ ॥৬৬॥

সম ইতি। সমঃ সমানঃ। এতয়োঃ কর্ণার্জ্জুনয়োঃ ॥৬৭॥

স্বয়মিতি। স্বয়ম্ভুবাক্যস্যাব্যর্থত্বাদেবমনুরোধঃ। মঘবা ইন্দ্রঃ, পিতামহং ব্রহ্মাণম্। মতিমদ্বরত্বাদেব ইত্থমুক্তিঃ। ভগবতা ভবতা, কৃষ্ণয়োঃ কৃষ্ণার্জ্জুনয়োঃ ॥৬৮—৬৯॥

তদিতি। ব্রহ্মেশানৌ ব্রহ্মা মহাদেবশ্চ। ত্রিদশেশ্বরং দেবরাজম্ ॥৭০॥

---

যে দিকে অর্জ্জুন, সেই দিকে দেবগণ এবং যে দিকে কর্ণ, সেই দিকে অসুরগণ রহিলেন ॥৬৫॥

রথসমূহরক্ষক কুরুবীর কর্ণ এবং পাণ্ডববীর অর্জ্জুনের পক্ষ দুইটা দেখিয়া দেবগণ প্রজাপতি ব্রহ্মাকে বলিলেন—॥৬৬॥

'দেব! এই নরশ্রেষ্ঠ দুই জনের সমান জয় হউক। কর্ণ ও অর্জ্জুনের বিবাদে যেন সমগ্র জগৎ নষ্ট না হয় ॥৬৭॥

পিতামহ! 'ইহাদের সমান জয় হউক' এই কথা আপনি বলুন'। বুদ্ধিমানের মধ্যে প্রধান ইন্দ্র সেই কথা শুনিয়া ব্রহ্মাকে নমস্কার করিয়া তাঁহাকে ইহা জানাইলেন যে, 'ভগবান্ ত পূর্ব্বেই বলিয়াছেন যে, কৃষ্ণ ও অর্জ্জুনের জয় নিশ্চিত' ॥৬৮—৬৯॥

ভগবন্! আপনি অর্জ্জুনের প্রতি প্রসন্ন হউন, আপনার সেই বাক্য সত্য হউক; আপনাকে নমস্কার'। তাহার পর ব্রহ্মা ও মহাদেব ইন্দ্রকে এই কথা বলিলেন—॥৭০॥

(৬৯)···মতিমতাং বর!···বর্দ্ধ।

বিজয়ো ধ্রুব এবাস্তু বিজয়স্য মহাত্মনঃ।
খাণ্ডবে যেন হুতভুক্ তোষিতঃ সব্যসাচিনা ॥৭১॥
স্বর্গঞ্চ সমনুপ্রাপ্য সাহায্যং শক্র ! তে কৃতম্।
কর্ণশ্চ দানবঃ পক্ষঃ অতঃ কার্য্যঃ পরাজয়ঃ ॥৭২॥
এবং কৃতে ভবেৎ কার্য্যং দেবানামেব নিশ্চিতম্।
আত্মকার্য্যঞ্চ সর্বেষাং গরীয়স্ত্রিদশেশ্বর ! ॥৭৩॥
মহাত্মা ফাল্গুনশ্চাপি সত্যধর্ম্মরতঃ সদা।
বিজয়স্তস্য নিয়তং জায়তে নাত্র সংশয়ঃ ॥৭৪॥
তোষিতো ভগবান্ যেন মহাত্মা বৃষভধ্বজঃ।
কথং বা তস্য ন জয়ো জায়তে শতলোচন ! ॥৭৫॥
যস্য চক্রে স্বয়ং বিষ্ণুঃ সারথ্যং জগতঃ প্রভুঃ।
মনস্বী বলবান্ শূরঃ কৃতাস্ত্রশ্চ তপোধনঃ ॥৭৬॥

ভারতকৌমুদী

বিজয় ইতি। বিজয়স্য অর্জ্জুনস্য। হুতভুক্ অগ্নিঃ ॥৭১॥
স্বর্গমিতি। সাহায্যং কৃতং নিবাতকবচবধাদিনা। দানবানাময়মিতি দানবঃ ॥৭২॥
এবমিতি। এবং কৃতে অস্মাভিরর্জ্জুনস্য জয়ে সম্পাদিতে ॥৭৩॥
মহাত্মেতি। ফাল্গুনোঽর্জ্জুনঃ। নিয়তং ধ্রুবম্ ॥৭৪॥
তোষিত ইতি। তোষিতো যুদ্ধেন। বৃষভধ্বজঃ কিরাতরূপী ॥৭৫॥
যস্যেতি। চক্রে অস্মিন্ যুদ্ধে আদিত এব চকার। কৃতাস্ত্রঃ শিক্ষিতসর্বাস্ত্রঃ ॥৭৬॥

---

'মহাত্মা অর্জ্জুনের জয়লাভ নিশ্চিতই হউক। কেন না, যে অর্জ্জুন খাণ্ডববন দগ্ধ করিয়া অগ্নিকে সন্তুষ্ট করিয়াছিলেন ॥৭১॥

এবং ইন্দ্র! যিনি স্বর্গে যাইয়া তোমার সাহায্য করিয়াছিলেন। আর কর্ণ—দানবগণের পক্ষবর্ত্তী। অতএব উঁহার পরাজয়ই করা উচিত ॥৭২॥

এইরূপ করিলে দেবগণের কার্য্যই নিশ্চিত করা হইবে। দেবরাজ! আত্মকার্য্য সম্পাদন করা সকলের পক্ষেই শ্রেয় ॥৭৩॥

বিশেষতঃ মহাত্মা অর্জ্জুনও সর্ব্বদাই সত্যধর্ম্মে নিরত। সুতরাং নিশ্চয়ই উঁহার জয় হইবে, এ বিষয়ে কোন সন্দেহ নাই ॥৭৪॥

ইন্দ্র! যিনি, মহাত্মা ভগবান্ কিরাতরূপী মহাদেবকে যুদ্ধে সন্তুষ্ট করিয়াছিলেন, তাঁহার জয় না হইবে কেন ॥৭৫॥

---

(৭১) অস্মিন্ প্রকরণে অনন্তা এব পাঠভেদাঃ।

বিভর্ত্তি চ মহাতেজা ধনুর্বেদমশেষতঃ।
পার্থঃ সর্বগুণোপেতো দেবকার্য্যমিদং যতঃ ॥৭৭॥
ক্লিশ্যন্তে পাণ্ডবা নিত্যং বনবাসাদিভির্ভৃশম্।
সম্পন্নস্তপসা চৈব পর্য্যাপ্তঃ পুরুষর্ষভঃ ॥৭৮॥
অতিক্রমেচ্চ মাহাত্ম্যাদ্দিষ্টমপ্যস্য পর্য্যয়ম্।
অতিক্রান্তে চ লোকানামভাবো নিয়তং ভবেৎ ॥৭৯॥
ন বিদ্যতে ব্যবস্থানং ক্রুদ্ধয়োঃ কৃষ্ণয়োঃ ক্বচিৎ।
স্রষ্টারৌ জগতশ্চৈব সততং পুরুষর্ষভৌ ॥৮০॥
নরনারায়ণাবেতৌ পুরাণাবৃষিসত্তমৌ।
অনিয়ম্যৌ নিয়ন্তারাবভীতৌ স্ম পরন্তপৌ ॥৮১॥

---

### ভারতকৌমুদী

বিভর্ত্তীতি। যত ইদং পার্থস্য জয়সম্পাদনং দেবকার্য্যম্, অতস্তদস্মাভিঃ কর্ত্তব্যম্ ॥৭৭॥ ইতশ্চাস্য জয়ঃ কার্য্য ইত্যাহ ক্লিশ্যন্ত ইতি। পর্য্যাপ্তঃ স্বয়ং জয়ে সমর্থোঽপি ॥৭৮॥

অতীতি। অস্য পার্থস্য মাহাত্ম্যাৎ, দিষ্টং দৈবমপি কর্ত্তৃ, অস্য পর্য্যয়ং জয়বৈপরীত্যম্ অতিক্রমেৎ পরাজয়ং ন সাধয়েদিত্যর্থঃ। অতিক্রান্তে চাস্য জয়ে, অভাবো ধ্বংসঃ ॥৭৯॥

নেতি। কৃষ্ণয়োঃ কৃষ্ণার্জ্জুনয়োঃ সম্মুখে ব্যবস্থানং কস্যাপ্যবস্থিতির্ন বিদ্যতে ॥৮০॥

নরেতি। অনিয়ম্যৌ শাসিতুমশক্যৌ, অপি তু নিয়ন্তারৌ সর্বেষাং শাস্তারৌ ॥৮১॥

---

এবং জগতের অধীশ্বর স্বয়ং বিষ্ণু যাঁহার সারথ্য করিয়া আসিতেছেন। বিশেষতঃ অর্জ্জুন—প্রশস্তহৃদয়, বলবান্, বীর, সমস্ত অস্ত্রে সুশিক্ষিত ও তপস্বী ॥৭৬॥

অর্জ্জুন মহাতেজা, সমস্ত ধনুর্বেদ ধারণ করেন এব সর্বগুণসম্পন্ন। সুতরাং উঁহার জয়সম্পাদন যখন দেবকার্য্য, তখন তাহাই আমাদের কর্ত্তব্য ॥৭৭॥

বিশেষতঃ পাণ্ডবেরা সর্ব্বদাই বনবাসাদিদ্বারা গুরুতর ক্লেশ ভোগ করিয়া আসিতেছেন। তা'র পর পুরুষশ্রেষ্ঠ অর্জ্জুনও তপঃসম্পন্ন এবং নিজেই জয় করিতে সমর্থ ॥৭৮॥

সুতরাং উঁহার মাহাত্ম্যে স্বয়ং দৈবও উঁহার জয়ের ব্যতিক্রম পরিত্যাগ করে। আর উঁহার জয়ের অতিক্রম হইলে, নিশ্চয়ই জগতের ধ্বংস হইবে ॥৭৯॥

কারণ, কৃষ্ণ ও অর্জ্জুন ক্রুদ্ধ হইলে, উঁহাদের সম্মুখে কখন কেহ থাকিতে পারে না। কেন না, ঐ পুরুষশ্রেষ্ঠেরাই সর্বদা জগতের সৃষ্টিকর্ত্তা ॥৮০॥

---

(৭৮) অয়ং শ্লোকঃ পি বঙ্গ বর্দ্ধ বা নাস্তি। (৭৯) অত্র বিবিধাঃ পাঠভেদা দ্রষ্টব্যাঃ। (৮০)...স্রষ্টারৌ জগতশ্চৈতৌ সততঞ্চ পুরুষর্ষভৌ—পি বর্দ্ধ।

নৈতয়োস্তু সমঃ কশ্চিদ্দিবি বা মানুষেষু বা।
অনুগম্য ত্রয়ো লোকাঃ সহ দেবর্ষিচারণৈঃ ॥৮২॥
সর্বে দেবগণাশ্চাপি সর্বভূতানি যানি চ।
অনয়োস্তু প্রভাবেণ বর্ত্ততে নিখিলং জগৎ ॥৮৩॥ (যুগ্মকম্)
কর্ণো লোকানয়ং মুখ্যান্ প্রাপ্নোতু পুরুষর্ষভঃ।
বীরো বৈকর্ত্তনঃ শূরো বিজয়স্ত্বস্তু কৃষ্ণয়োঃ ॥৮৪॥
বসূনাঞ্চ সলোকত্বং মরুতাং বা সমাপ্নুয়াৎ।
সহিতো দ্রোণভীষ্মাভ্যাং নাকলোকে মহীয়তাম্ ॥৮৫॥
ইত্যুক্তো দেবদেবাভ্যাং সহস্রাক্ষোঽব্রবীদ্বচঃ।
আমন্ত্র্য সর্ব্বভূতানি ব্রহ্মেশানানুশাসনম্ ॥৮৬॥
শ্রুতং ভবদ্ভির্যৎ প্রোক্তং ভগবদ্ভ্যাং জগদ্ধিতম্।
তত্তথা নান্যথা তদ্ধি তিষ্ঠধ্বং গতমন্যবঃ ॥৮৭॥

ভারতকৌমুদী

নেতি। অনুগম্য এতাবনুসৃত্য বর্ত্তন্তে ইতি শেষঃ। বর্ত্ততে তিষ্ঠতি ॥৮২—৮৩॥
কর্ণ ইতি। লোকান্ স্বর্গান্। বৈকর্ত্তনঃ সূর্য্যপুত্রঃ। কৃষ্ণয়োঃ কৃষ্ণার্জ্জুনয়োঃ ॥৮৪॥
বসূনামিতি। সলোকত্বমেকলোকবর্ত্তিত্বম্। নাকলোকে স্বর্গে, মহীয়তাং তিষ্ঠতু ॥৮৫॥
ইতীতি। দেবদেবাভ্যাং ব্রহ্মশিবাভ্যাম্, সহস্রাক্ষ ইন্দ্রঃ ॥৮৬॥

ইঁহারা প্রাচীন ঋষিশ্রেষ্ঠ নর ও নারায়ণ। সুতরাং ইঁহাদিগকে কেহ শাসন করিতে পারে না, অথ চ ইঁহারাই সকলকে শাসন করেন; আবার ইঁহারা কাহারও ভয় করেন না, অথ চ সকলেই ইঁহাদের ভয় করে ॥৮১॥

স্বর্গে বা মর্ত্ত্যে ইঁহাদের সমান কেহ নাই। দেবর্ষি ও চারণগণের সহিত ত্রিভুবন, সমস্ত দেবগণ এবং অন্য যে সমস্ত প্রাণী আছে—তাহারা ইঁহাদের অনুগত হইয়াই রহিয়াছে; এমন কি সমগ্র জগৎই ইঁহাদের প্রভাবে বিদ্যমান আছে ॥৮২—৮৩॥

এই পুরুষশ্রেষ্ঠ, বীর, সূর্য্যনন্দন ও উৎসাহী কর্ণ প্রধান স্বর্গ লাভ করুন; কিন্তু কৃষ্ণ ও অর্জুনের জয় হউক ॥৮৪॥

কর্ণ বসুলোক কিংবা বায়ুলোক লাভ করুন, অথবা ভীষ্ম ও দ্রোণের সহিত সাধারণ স্বর্গলোকে অবস্থান করুন' ॥৮৫॥

ব্রহ্মা ও শিব এইরূপ বলিলে, ইন্দ্র সমস্ত ভূতকে সম্বোধন করিয়া ব্রহ্মা ও শিবের এই শাসনবাক্য বলিলেন—॥৮৬॥

(৮৫) বসূনাং সমলোকত্বম্...নাকলোকমবাপ্নুয়াৎ—সো।

ইতি শ্রুত্বেন্দ্রবচনং সর্ব্বভূতানি মারিষ!।
বিস্মিতান্যভবন্ রাজন্! পূজয়াঞ্চক্রিরে চ তম্ ॥৮৮॥
ব্যসৃজংশ্চ সুগন্ধীনি নানারূপাণি খাত্তদা।
পুষ্পবর্ষাণি বিবুধা দেবতূর্য্যাণ্যবাদয়ন্ ॥৮৯॥
দিদৃক্ষবশ্চাপ্রতিমং দ্বৈরথং নরসিংহয়োঃ।
দেবদানবগন্ধর্বাঃ সর্ব্ব এবাবতস্থিরে ॥৯০॥
রথৌ তয়োঃ শ্বেতহয়ৌ যুক্তকেতূ মহাস্বনৌ।
যৌ তৌ কর্ণার্জুনৌ রাজন্! প্রহৃষ্টাবভ্যতিষ্ঠতাম্ ॥৯১॥
সমাগতা লোকবীরাঃ শঙ্খান্ দধ্মুঃ পৃথক্ পৃথক্।
বাসুদেবার্জুনৌ বীরৌ শল্যকর্ণৌ চ ভারত! ॥৯২॥

ভারতকৌমুদী

শ্রুতমিতি। ভগবদ্ভ্যাং ব্রহ্মশিবাভ্যাম্। গতমন্যবো নষ্টদৈন্যাঃ ॥৮৭॥
ইতীতি। সর্বভূতানি সর্ব্বপ্রাণিনঃ। পূজয়াঞ্চক্রিরে প্রশশংসুঃ, তমর্জ্জুনম্ ॥৮৮॥
ব্যসৃজন্নিতি। ব্যসৃজন্ রণস্থলে চিক্ষিপন্। বিবুধা দেবাঃ ॥৮৯॥
দিদৃক্ষব ইতি। দিদৃক্ষবো দ্রষ্টুমিচ্ছবঃ, দ্বাভ্যাং রথাভ্যাং প্রবৃত্তমিতি দ্বৈরথং যুদ্ধম্ ॥৯০॥
রথাবিতি। শ্বেতা হয়া অশ্বা যয়োস্তৌ, যুক্তৌ কেতূ ধ্বজৌ যয়োস্তৌ চ ॥৯১॥

'ব্রহ্মা ও শিব জগতের হিতকর যে বাক্য বলিলেন, তাহা আপনারা শুনিলেন ত; সুতরাং তাহা সেইরূপই হইবে, তাহা অন্যরূপ হইবে না। অতএব আপনারা বিষাদশূন্য হইয়া অবস্থান করুন' ॥৮৭॥

মাননীয় রাজা! ইন্দ্রের এই বাক্য শুনিয়া সমস্ত প্রাণী বিস্মিত হইল এবং অর্জুনের প্রশংসা করিতে লাগিল ॥৮৮॥

আর দেবতারা তখন আকাশ হইতে নানারূপ সুগন্ধি পুষ্প বর্ষণ করিতে লাগিলেন এবং দেবতূর্য্য (দেববাদ্যবিশেষ) বাজাইতে থাকিলেন ॥৮৯॥

ক্রমে দেব, দানব ও গন্ধর্ব্বেরা সকলেই নরশ্রেষ্ঠ কর্ণ ও অর্জুনের সেই অতুলনীয় দ্বৈরথ যুদ্ধ দেখিবার জন্য আকাশে অবস্থান করিতে লাগিলেন ॥৯০॥

রাজা! কর্ণ ও অর্জ্জুন যে রথ দুইখানাতে হৃষ্টচিত্তে অধিষ্ঠান করিতেছিলেন, তাহাতে শ্বেতবর্ণ অশ্ব ও ধ্বজ সংযুক্ত ছিল এবং তাহার বিশাল শব্দ হইতেছিল ॥৯১॥

ভরতনন্দন! তৎকালে সমাগত বীরগণ পৃথক্ পৃথক্ ভাবে শঙ্খ বাজাইতে লাগিলেন, আর বীর কৃষ্ণ ও অর্জ্জুন এবং শল্য ও কর্ণ শঙ্খধ্বনি করিতে থাকিলেন ॥৯২॥

তন্তীরুত্রাসনকরং যুদ্ধং সমভবত্তদা।
অন্যোন্যস্পর্দ্ধিনোরুগ্রং শক্রশম্বরয়োরিব ॥৯৩॥
তয়োর্ধ্বজৌ বীতমলৌ শুশুভাতে রথে স্থিতৌ।
রাহুকেতূ যথাকাশে উদিতৌ জগতঃ ক্ষয়ে ॥৯৪॥
কর্ণস্যাশীবিষনিভা রত্নসারময়ী দৃঢ়া।
পুরন্দরধনুঃপ্রখ্যা হস্তিকক্ষ্যা ব্যরাজত ॥৯৫॥
কপিশ্রেষ্ঠস্তু পার্থস্য ব্যাদিতাস্যো ভয়ঙ্করঃ।
ভীষয়ন্নেব দংষ্ট্রাভির্দুর্নিরীক্ষ্যো রবির্যথা ॥৯৬॥
যুদ্ধাভিলাষুকো ভূত্বা ধ্বজো গাণ্ডীবধন্বনঃ।
কর্ণধ্বজমুপাতিষ্ঠৎ স্বস্থানাদ্বেগবান্ কপিঃ ॥৯৭॥

ভারতকৌমুদী

সমাগতা ইতি। পরার্দ্ধে তু শশ্বান্ দধ্মতুরিতি বচনবিপরিণামেনানুবৃত্তিঃ ॥৯২॥
তদিতি। অন্যোন্যস্পর্দ্ধিনোঃ কর্ণার্জ্জুনয়োঃ, শক্রশম্বরয়োরিন্দ্রশম্বরাসুরয়োঃ ॥৯৩॥
তয়োরিতি। বীতমলৌ নির্ম্মলৌ। জগতঃ ক্ষয়ে প্রলয়কালে ॥৯৪॥
কর্ণস্যেতি। আশীবিষনিভা সর্পতুল্যা। হস্তিনঃ কক্ষ্যা মধ্যবন্ধনরজ্জুঃ ॥৯৫॥
কপীতি। ব্যাদিতাস্যো বিবৃতবদনঃ। ভীষয়ন্ ভয়ং প্রাপয়ন্ ॥৯৬॥
যুদ্ধেতি। ধ্বজো ধ্বজস্থঃ। উপাতিষ্ঠৎ উপাগচ্ছৎ ॥৯৭॥

পূর্ব্বকালে ইন্দ্র ও শম্বরাসুরের যেমন যুদ্ধ হইয়াছিল, তৎকালে পরস্পর স্পর্দ্ধাকারী কর্ণ ও অর্জ্জুনের তেমন ভীরুজনের ভয়জনক ভীষণ যুদ্ধ হইবার উপক্রম হইল ॥৯৩॥

তাঁহাদের রথস্থিত নির্ম্মল ধ্বজ দুইটা প্রলয়কালে আকাশে উদিত রাহু ও কেতুর ন্যায় শোভা পাইতে লাগিল ॥৯৪॥

সর্প ও ইন্দ্রধনুর তুল্য; উত্তম রত্নময়ী ও দৃঢ় হস্তিমধ্যবন্ধনরজ্জু কর্ণের ধ্বজে প্রকাশ পাইতে থাকিল ॥৯৫॥

আর প্রকটিতবদন, ভয়ঙ্কর, দন্তদ্বারা ভয়জনক এবং সূর্য্যের ন্যায় দুর্নিরীক্ষ্য একটা বানরশ্রেষ্ঠ অর্জুনের ধ্বজে দেখা যাইতে লাগিল ॥৯৬॥

অর্জুনের ধ্বজস্থিত বানর যুদ্ধাভিলাষী হইয়া স্বস্থান হইতে বেগে কর্ণের ধ্বজের নিকট গমন করিল ॥৯৭॥

(৯৬)···ভীষয়ন্নিব দংষ্ট্রাভিঃ···পি।

উৎপত্য তু মহাবেগঃ কক্ষ্যামভ্যহনৎ কপিঃ।
নখৈশ্চ দশনৈশ্চৈব গরুড়ঃ পন্নগং যথা ॥৯৮॥
সা কিঙ্কিণীকাভরণা কালপাশোপমায়সী।
অভ্যদ্রবৎ সুসংক্রুদ্ধা নাগকক্ষ্যাথ তং কপিম্ ॥৯৯॥
তয়োর্ঘোরতমে যুদ্ধে দ্বৈরথে দ্যূত আহিতে।
প্রকুর্বাতে ধ্বজৌ যুদ্ধং প্রত্যহেসন্ হয়ান্ হয়াঃ ॥১০০॥
অবিধ্যৎ পুণ্ডরীকাক্ষঃ শল্যং নয়নসায়কৈঃ।
স চাপি পুণ্ডরীকাক্ষং তথৈবাভিসমৈক্ষত ॥১০১॥
তত্রাজয়দ্বাসুদেবঃ শল্যং নয়নসায়কৈঃ।
কর্ণঞ্চাপ্যজয়দ্দৃষ্ট্যা কুন্তীপুত্ৰো ধনঞ্জয়ঃ ॥১০২॥

---

ভারতকৌমুদী

উৎপত্যেতি। কক্ষ্যাং কর্ণধ্বজস্থাং হস্তিমধ্যবন্ধনরজ্জুম্, কপিরর্জ্জুনধ্বজস্থো বানরঃ ॥৯৮॥
সেতি। কিঙ্কিণীকা এবাভরণানি যস্যাঃ সা, আয়সী লৌহময়ী। ইদমুৎপ্রেক্ষাত্রয়ম্ ॥৯৯॥
তয়োরিতি। তয়োঃ কর্ণার্জ্জুনয়োঃ। দ্যূতে দ্যূতরূপে, আহিতে সঙ্কল্পিতে। প্রকুর্বাতে ইব। হয়ান্ একতরস্তাশ্বান্ প্রতি, হয়া অপরস্যাশ্বাঃ, অহেসন্ হেষারবমকুর্বন্ ॥১০০॥
অবিধ্যদিতি। অবিধ্যৎ তীব্রদৃষ্ট্যা অবিধ্যদিব, পুণ্ডরীকাক্ষঃ কৃষ্ণঃ ॥১০১॥
তত্রেতি। অত্র নির্নিমেষতীব্রদর্শনমেব জয়ো বিবক্ষিতঃ ॥১০২॥

---

গরুড় যেমন সর্পকে আঘাত করে, সেইরূপ অর্জ্জুনের ধ্বজস্থিত বানর মহাবেগে লাফাইয়া পড়িয়া কর্ণের ধ্বজস্থিত হস্তিরজ্জুকে আঘাত করিল ॥৯৮॥

আবার কিঙ্কিণীভূষিত, কালপাশতুল্য ও লৌহময়ী কর্ণধ্বজস্থিত হস্তিরজ্জুও যেন অত্যন্তক্রুদ্ধ হইয়া সেই বানরের দিকে ধাবিত হইল ॥৯৯॥

কর্ণ ও অর্জ্জুনের দ্যূতরূপ ঘোরতর দ্বৈরথ যুদ্ধ সম্ভাবিত হইলে, তাঁহাদের ধ্বজ দুইটাও যেন যুদ্ধ করিতে লাগিল এবং একজনের অশ্বগণের প্রতি অপরের অশ্বগণ হেষারব করিতে থাকিল ॥১০০॥

কৃষ্ণ নয়নবাণে শল্যকে বিদ্ধ করিতে লাগিলেন, আবার শল্যও সেইরূপই কৃষ্ণের প্রতি দৃষ্টিপাত করিতে থাকিলেন ॥১০১॥

তখন কৃষ্ণ নয়নবাণে শল্যকে জয় করিলেন এবং কুন্তীনন্দন অর্জ্জুনও দৃষ্টিপাতে কর্ণকে অভিভূত করিলেন ॥১০২॥

---

(৯৯) সকিঙ্কিণীকাভরণা…পি বর্দ্ধ। (১০০)…প্রাকুর্বতাং ধ্বজৌ যুদ্ধং পূর্বং পূর্বতরং তদা—সো।

অথাব্রবীৎ সূতপুত্রঃ শল্যমাভাষ্য সস্মিতম্।
যদি পার্থো রণে হন্যাদদ্য মামিহ কর্হিচিৎ ॥১০৩॥
কিমুত্তরং তদা তে স্যাৎ সখে! সত্যং ব্রবীহি মে।
হতে ত্বয়ি ত্বহং হন্যামুভৌ কৃষ্ণধনঞ্জয়ৌ ॥১০৪॥ (যুগ্মকম্)

শল্য উবাচ।

যদি কর্ণ! রণে হন্যাদদ্য ত্বাং শ্বেতবাহনঃ।
উভাবেকরথেনাহং হন্যাং মাধবফাল্গুনৌ ॥১০৫॥

সঞ্জয় উবাচ।

এবমেব তু গোবিন্দমর্জ্জুনঃ প্রত্যভাষত।
তং প্রহস্যাব্রবীৎ কৃষ্ণঃ পার্থং পরমিদং বচঃ ॥১০৬॥
পতেদ্দিবাকরঃ স্থানাদ্দীর্য্যেতানেকধা ক্ষিতিঃ।
শৈত্যমগ্নিরিয়ান্ন ত্বাং কর্ণো হন্যাদ্ধনঞ্জয়! ॥১০৭॥

ভারতকৌমুদী

অথেতি। সূতপুত্রঃ কর্ণঃ। উত্তরং পরং কর্ত্তব্যম্। ত্বয়ি শল্যে ॥১০৩—১০৪॥
যদীতি। শ্বেতবাহনোঽর্জ্জুনঃ। মাধবফাল্গুনৌ কৃষ্ণার্জ্জুনৌ ॥১০৫॥
এবমিতি। এবমেব কর্ণবদেব। পরং যুক্তিযুক্তত্বাৎ স্নেহসূচনাচ্চোত্তমম্ ॥১০৬॥
পতেদিতি। অগ্নিঃ শৈত্যং শীতলত্বম্, ইয়াৎ প্রাপ্নুয়াৎ। হন্যাৎ হন্তুং শক্নুয়াৎ ॥১০৭॥

তাহার পর কর্ণ শল্যকে সম্বোধন করিয়া মৃদুহাস্য সহকারে বলিলেন—'সখে! আজ কখনও যদি অর্জ্জুন আমাকে বধ করেন, তবে আপনার তৎপর কর্ত্তব্য কি হইবে? আর যদি আপনি নিহত হন, তবে আমি কৃষ্ণ ও অর্জ্জুন দুই জনকেই বধ করিব' ॥১০৩—১০৪॥

শল্য বলিলেন—'কর্ণ! আজ যদি অর্জ্জুন যুদ্ধে তোমাকে বধ করেন, তবে আমি একরথেই কৃষ্ণ ও অর্জ্জুন দুই জনকেই বধ করিব' ॥১০৫॥

সঞ্জয় কহিলেন—'মহারাজ! অর্জ্জুনও কৃষ্ণকে এইরূপই বলিলেন। তখন কৃষ্ণ হাস্য করিয়া অর্জ্জুনকে এই উত্তম বাক্য বলিলেন—॥১০৬॥

'অর্জ্জুন! সূর্য্য যদি স্বস্থান হইতে পতিত হন, পৃথিবী যদি অনেকভাবে বিদীর্ণ হইয়া যান এবং অগ্নি যদি শীতল হইয়া পড়েন, তথাপি কর্ণ তোমাকে বধ করিতে পারিবে না ॥১০৭॥

(১০৫)···অয়ং ত্বাম্···মাধবপাণ্ডবৌ—পি।

যদি ত্বেবং কথঞ্চিৎ স্যাল্লোকপর্য্যাসনং তথা।
হন্যাং কর্ণং তথা শল্যং বাহুভ্যামেব সংযুগে ॥১০৮॥
ইতি কৃষ্ণবচঃ শ্রুত্বা প্রহসন্ কপিকেতনঃ।
অর্জ্জুনঃ প্রত্যুবাচেদং কৃষ্ণমক্লিষ্টকারিণম্ ॥১০৯॥
মমৈব তাবৎ পর্য্যাপ্তৌ শল্যকর্ণৌ জনার্দ্দন!।
সপতাকধ্বজং কর্ণং সশল্যরথবাজিনম্ ॥১১০॥
সচ্ছত্রকবচঞ্চৈব সশক্তিশরকার্ম্মুকম্।
দ্রষ্টাস্যদ্য রণে কৃষ্ণ! শরৈশ্ছিন্নমনেকধা ॥১১১॥ (যুগ্মকম্)
অদ্যৈনং সরথং সাশ্বং সশক্তিকবচায়ুধম্।
সঞ্চূর্ণিতমিবারণ্যে পাদপং দন্তিনা যথা ॥১১২॥
অদ্য রাধেয়ভার্য্যাণাং বৈধব্যং সমুপস্থিতম্।
ধ্রুবং স্বপ্নে হ্যনিষ্টানি তাভির্দৃষ্টানি মাধব! ॥১১৩॥

ভারতকৌমুদী

যদীতি। লোকপর্য্যাসনং জগদ্বিপরিবর্ত্তনমিব ॥১০৮॥
ইতীতি। কপিকেতনঃ কপিধ্বজঃ। অক্লিষ্টকারিণমনায়াসেন কার্য্যকরম্ ॥১০৯॥
মমেতি। পর্য্যাপ্তৌ হন্তব্যপক্ষে যথেষ্টৌ। দ্রষ্টাসি দ্রক্ষ্যসি ॥১১০—১১১॥
অদ্যেতি। দ্রষ্টাসীত্যনুবৃত্তিঃ। যথাশব্দস্থিতেরিবশব্দঃ সম্ভাবনায়াম্ ॥১১২॥
অদ্যেতি। রাধেয়স্য কর্ণস্য ভার্য্যাণাম্। অনিষ্টানি কর্ণস্য মহিষারোহণাদীনি ॥১১৩॥

জগৎ উল্‌টিয়া যাওয়ার মত যদি কোন প্রকারে এরূপ হয়ও, তবে আমি বাহুযুগলদ্বারাই যুদ্ধে কর্ণ ও শল্যকে বধ করিব' ॥১০৮॥

কৃষ্ণের এই কথা শুনিয়া কপিধ্বজ অর্জ্জুন হাস্য করতঃ অনায়াসে কার্য্যকারী কৃষ্ণকে এই কথা বলিলেন—॥১০৯॥

'জনার্দ্দন! শল্য ও কর্ণ আমার পক্ষেই যথেষ্ট। সুতরাং কৃষ্ণ! তুমি আজ দেখিবে—পতাকা, ধ্বজ, শল্য, রথ, অশ্ব, ছত্র, কবচ, শক্তি, বাণ ও ধনুর সহিত কর্ণ আমার বাণে অনেক খণ্ডে ছিন্ন হইয়াছে ॥১১০—১১১॥

কৃষ্ণ! আজ তুমি দেখিবে—হস্তী যেমন বনমধ্যে বৃক্ষ চূর্ণ করে, তেমন আমি রথ, অশ্ব, শক্তি, কবচ ও অস্ত্রের সহিত কর্ণকে চূর্ণ করিব ॥১১২॥

মাধব! আজ কর্ণভার্য্যাগণের বৈধব্য উপস্থিত হইয়াছে। সুতরাং নিশ্চয়ই আজ তাহারা স্বপ্নে অনিষ্ট দর্শন করিয়াছে ॥১১৩॥

(১০৮)···লোকপর্য্যসনং মহৎ···পি,···লোকপর্য্যাসনং ভবেৎ···সো। (১১২)···সঞ্চালিতমিবামর্দ্দে পাদপং পশ্য দন্তিনা—পি।

ধ্রুবমদ্যৈব দ্রষ্টাসি বিধবাঃ কর্ণযোষিতঃ।
ন শাম্যতে হি মে মন্যুর্যদনেন কৃতং পুরা ॥১১৪॥
কৃষ্ণাং সভাগতাং দৃষ্ট্বা মূঢ়েনাদীর্ঘদর্শিনা।
অস্মাংস্তদোপহসতা ক্ষিপতা চ পুনঃ পুনঃ ॥১১৫॥ (যুগ্মকম্)
অদ্য দ্রষ্টাসি গোবিন্দ! কর্ণমুন্মথিতং ময়া।
বারণেনেব মত্তেন পুষ্পিতং জগতীরুহম্ ॥১১৬॥
অদ্য তা মধুরা বাচঃ শ্রোতাসি মধুসূদন!।
দিষ্ট্যা জয়সি বার্ষ্ণেয়! ইতি কর্ণে নিপাতিতে ॥১১৭॥
অদ্যাভিমন্যুজননীমনৃণঃ সান্ত্বয়িষ্যসি।
কুন্তীং পিতৃষ্বসারঞ্চ সংপ্রহৃষ্টো জনার্দ্দন! ॥১১৮॥
অদ্য বাষ্পমুখীং কৃষ্ণাং সান্ত্বয়িষ্যসি মাধব!।
বাগ্‌ভিশ্চামৃতকল্পাভির্ধর্ম্মরাজং যুধিষ্ঠিরম্ ॥১১৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি কর্ণার্জ্জুনদ্বৈরথে চতুঃষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

## ভারতকৌমুদী

ধ্রুবমিতি। মন্যুঃ ক্রোধঃ। কৃষ্ণাং দ্রৌপদীম্। ক্ষিপতা নিন্দতা ॥১১৪—১১৫॥

অদ্যেতি। উন্মথিতং বিধ্বস্তীকৃতম্। বারণেন হস্তিনা। জগতীরুহং তরুম্ ॥১১৬॥

অদ্যেতি। শ্রোতাসি শ্রোষ্যসি। দিষ্ট্যা ভাগ্যেন, হে বার্ষ্ণেয়! বৃষ্ণিবংশ্য! ॥১১৭॥

অদ্যেতি। অভিমন্যুজননীং সুভদ্রাম্, অনৃণঃ বৈরশোধনাৎ ॥১১৮॥

---

কৃষ্ণ! নিশ্চয়ই আজ তুমি কর্ণভার্য্যাদিগকে বিধবা দেখিবে। যে হেতু এই মূঢ় ও অদূরদর্শী কর্ণ পূর্ব্বে দ্রৌপদীকে সভায় দেখিয়া তখন আমাদিগকে উপহাস ও বার বার নিন্দা করিতে থাকিয়া যাহা করিয়াছিল, তাহাতে আমার ক্রোধ নিবৃত্তিই পাইতেছে না ॥১১৪—১১৫॥

গোবিন্দ! তুমি আজ দেখিবে—মত্ত হস্তী যেমন পুষ্পিত বৃক্ষকে বিধ্বস্ত করে, আমি সেইরূপ কর্ণকে বিধ্বস্ত করিয়াছি ॥১১৬॥

মধুসূদন! আজ কর্ণ নিপাতিত হইলে, সেই সকল মধুর বাক্য শুনিতে পাইবে যে, 'বৃষ্ণিনন্দন! ভাগ্যবশতঃ জয়লাভ করিয়াছ' ॥১১৭॥

জনার্দ্দন! আজ ঋণশূন্য ও আনন্দিত হইয়া অভিমন্যুজননী সুভদ্রাকে এবং পিতৃষ্বসা ( পিসী ) কুন্তীদেবীকে সান্ত্বনা করিবে ॥১১৮॥

---

(১১৯)…সমাশ্বাসয় মাধব!…পি,…ধর্ম্মরাজঞ্চ পাণ্ডবম্—সো। * '…ষড়শীতিতমোঽধ্যায়ঃ' পি, '.. সপ্তাশীতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ বা সো।

# পঞ্চষষ্টিতমোঽধ্যায়ঃ।

— —:*:— —

সঞ্জয় উবাচ।

তদ্দেবনাগাসুরসিদ্ধযক্ষৈর্গন্ধর্ব্বরক্ষোঽপ্সরসাঞ্চ সংঘৈঃ।
ব্রহ্মর্ষিরাজর্ষিসুপর্ণজুষ্টং বভৌ বিয়দ্বিস্ময়নীয়রূপম্ ॥১॥
নানদ্যমানং নিনদৈর্মনোজ্ঞৈর্বাদিত্রগীতস্তুতিহাসনৃত্যৈঃ।
সর্ব্বেঽন্তরীক্ষং দদৃশুর্মনুষ্যাঃ খস্থাশ্চ তদ্বিস্ময়নীয়রূপম্ ॥২॥

---

ভারতকৌমুদী

অশ্মেতি। কৃষ্ণাং দ্রৌপদীম্। অমৃতকল্পাভিঃ পীযূষতুল্যাভিঃ ॥১১৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি চতুঃষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥

————:-০-:————

তদিতি। পূর্ব্বার্দ্ধেঽপি জুষ্টমিত্যূহনীয়ম্। ব্রহ্মর্ষয়ো লোমপাদাদয়ঃ রাজর্ষয়ো যযাতি-প্রভৃতয়ঃ. সুপর্ণাশ্চ গরুড়বংশীয়াঃ পক্ষিণস্তৈর্জুষ্টং সেবিতম্, বিয়ৎ আকাশম, বিস্ময়নীয়ং বিস্ময়জনকং রূপমবস্থা যস্য তৎ। "কৃত্যযুটোঽন্যত্রাপি" ইতি কর্ত্তর্য্যনীয়ঃ ॥১॥

নানদ্যেতি। নানদ্যমানমতিশয়েন শব্দায়মানীক্রিয়মাণম্। খস্থা গগনস্থাঃ ॥২॥

ভারতভাবদীপঃ

বৃষসেনমিতি ॥১—৪৭॥ ব্যালমৃগাঃ শশমৃগাঃ ॥৪৮—৭৮॥ দিষ্টমপি দৈববিহিতমপি ॥৭৯॥ ব্যবস্থানং মর্য্যাদা ॥৮০—১১৯॥

ইতি কর্ণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুঃষষ্টিতমোঽধ্যায়ঃ ॥৬৪॥

---

মাধব! আজ অমৃততুল্য বাক্যদ্বারা সাশ্রুমুখী দ্রৌপদীকে এবং ধর্ম্মরাজ যুধিষ্ঠিরকে সান্ত্বনা করিবে' ॥১১৯॥

———:-০-:———

সঞ্জয় বলিলেন—'মহারাজ! দেবতা, নাগ, অসুর, সিদ্ধ, যক্ষ, রাক্ষস, গন্ধর্ব্ব, অপ্সরা, ব্রহ্মর্ষি, রাজর্ষি ও পক্ষিগণ উপস্থিত হইলে, তত্রত্য আকাশ বিস্ময়জনক হইয়া প্রকাশ পাইতে লাগিল ॥১॥

নানাবিধ শব্দ, সুন্দর বাদ্য, গান, স্তব, হাস্য ও নৃত্যে আকাশ মুখরিত হইয়া উঠিল। তখন ভূতলস্থ মানুষেরা এবং আকাশস্থ প্রাণীরা সকলে সেই বিস্ময়জনক আকাশ দেখিতে থাকিল ॥২॥

---

(২)··খস্থাশ্চ তদ্ [illegible]

ততঃ প্রহৃষ্টাঃ কুরুপাণ্ডুযোধা বাদিত্রশঙ্খস্বনসিংহনাদৈঃ।
নিনাদয়ন্তো বসুধাং দিশশ্চ স্বনেন সর্বে দ্বিষতো নিজঘ্নুঃ ॥৩॥
নরাশ্বমাতঙ্গরথায়ুধাকুলং গদাসিশক্ত্যৃষ্টিনিপাতদুঃসহম্।
অভীরুজুষ্টং হতদেহসঙ্কুলং রণাজিরং লোহিতমাবভৌ তদা ॥৪॥
বভূব যুদ্ধং কুরুপাণ্ডবানাং যথা সুরাণামসুরৈঃ পুরাভবৎ।
তথা প্রবৃত্তেঽস্ত্রভৃতাং পরাভবে ধনঞ্জয়স্যাধিরথেশ্চ সায়কৈঃ।
দিশশ্চ সৈন্যঞ্চ শিতৈরজিহ্মগৈঃ পরস্পরং প্রাবৃণুতাং সুদংশিতৌ ॥৫॥
ততস্ত্বদীয়াশ্চ পরে চ সায়কৈঃ কৃতেঽন্ধকারে বিবিদুর্ন কিঞ্চন।
ভয়াত্তু তাবেকরথৌ সমাশ্রয়ংস্তমোনুদৌ খে প্রসৃতা ইবাংশবঃ ॥৬॥

## ভারতকৌমুদী

তত ইতি। বসুধাং রণভূমিম্। নিজঘ্নুঃ পরস্পরম্ ॥৩॥

নরেতি। অভীরুভিঃ সাহসিভির্জুষ্টং সেবিতম্। লোহিতং রক্তবর্ণম্ ॥৪॥

বভূবেতি। আধিরথেঃ কর্ণস্য। অজিহ্মগৈঃ সরলগামিভিঃ। সুদংশিতৌ যুদ্ধসজ্জয়া সুসজ্জিতৌ কর্ণার্জ্জুনৌ, পরস্পরং প্রাবৃণুতাম্ আবৃতবন্তৌ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫॥

তত ইতি। কৃতে কর্ণার্জ্জুনাভ্যামেব, বিবিদুর্জ্জাতবন্তঃ। তৌ কর্ণার্জ্জুনৌ, একরথৌ অদ্বিতীয়রথিনৌ, তমোনুদৌ সূর্য্যাচন্দ্রমসৌ, খে আকাশে, প্রসৃতা বিস্তৃতাঃ, অংশবঃ কিরণাঃ ॥৬॥

---

তাহার পর কুরুপক্ষীয় ও পাণ্ডবপক্ষীয় যোদ্ধারা সকলে হৃষ্টচিত্তে বাদ্য, শঙ্খধ্বনি, সিংহনাদ ও কোলাহলে রণভূমি ও দিক্ সকল নিনাদিত করিয়া পরস্পর শত্রুসংহার করিতে লাগিলেন ॥৩॥

তখন হস্তী, অশ্ব, রথ, পদাতি ও নানা অস্ত্রে পরিব্যাপ্ত; গদা, তরবারি, শক্তি ও ঋষ্টিপতনে দুঃসহ; সাহসিজনসেবিত এবং হত শরীরে পরিপূর্ণ সেই রণস্থল রক্তবর্ণ হইয়া প্রকাশ পাইতে থাকিল ॥৪॥

ক্রমে পূর্ব্বকালে অসুরগণের সহিত দেবগণের যেরূপ যুদ্ধ হইয়াছিল, কৌরবগণের সহিত পাণ্ডবগণের সেইরূপ যুদ্ধ হইতে লাগিল। পরে কর্ণ ও অর্জ্জুনের বাণে অস্ত্রধারিগণের সেইরূপ পরাভব চলিতে লাগিলে, যুদ্ধসজ্জায় সুসজ্জিত কর্ণ ও অর্জ্জুন সুধার বাণসমূহদ্বারা দিক্ ও সৈন্যগণকে পরস্পর আবৃত করিয়া ফেলিলেন ॥৫॥

মহারাজ! তাহার পর কর্ণ ও অর্জ্জুন বাণে বাণে অন্ধকার করিয়া ফেলিলে, আপনার পক্ষের ও বিপক্ষের লোকেরা কিছুই জানিতে পারিল না এবং গগনপ্রসারী

---

(৫)…অসুরৈঃ সহাভবৎ…বর্দ্ধ। (৬)…দদৃশুর্ন কিঞ্চন। ভয়াতুরা একরথৌ সমাশ্রয়ন্…সো।

ততোঽস্ত্রমস্ত্রেণ পরস্পরস্য তৌ বিধূয় বাতাবিব পূর্বপশ্চিমৌ।
ঘনান্ধকারে বিততে তমোনুদৌ যথোদিতৌ তদ্বদতীব রেজতুঃ ॥৭॥
ন চাভিসর্ত্তব্যমিতি প্রচোদিতাঃ পরে ত্বদীয়াশ্চ তদাবতস্থিরে।
মহারথৌ তৌ পরিবার্য্য সর্বতঃ সুরাসুরাঃ শম্বরবাসবাবিব ॥৮॥
মৃদঙ্গভেরীপণবানকস্বনৈর্নিনাদিতৌ ভারত! শঙ্খনিস্বনৈঃ।
তৌ সিংহনাদং নদতুর্নরোত্তমৌ শশাঙ্কসূর্য্যাবিব মেঘসংপ্লবে ॥৯॥
মহাধনুর্ম্মণ্ডলমধ্যগাবুভৌ সুবর্চ্চসৌ বাণসহস্ররশ্মিনৌ।
দিধক্ষমাণৌ সচরাচরং জগৎ যুগান্তসূর্য্যাবিব দুঃসহৌ রণে ॥১০॥

---

## ভারতকৌমুদী

তত ইতি। বিধূয় বিনাশ্য। বিততে বিস্তারেণ কৃতে, তমোনুদৌ চন্দ্রার্কৌ ॥৭॥
নেতি। অভিসর্ত্তব্যং পলায়িতব্যম্, প্রচোদিতাঃ কর্ণার্জ্জুনাভ্যামাদিষ্টাঃ ॥৮॥
মৃদঙ্গেতি। নদতুর্নেদতুশ্চক্রতুরিত্যর্থঃ। মেঘানাং সংপ্লবে আড়ম্বরকালে ॥৯॥
মহেতি। সুবর্চ্চসৌ মহাতেজসৌ, বাণসহস্রং রশ্ময়ঃ কিরণা ইবানয়োরস্তীতি তৌ। ব্রীহ্যাদিত্বাদস্ত্যর্থে ইন্। দিধক্ষমাণৌ দগ্ধুমিচ্ছন্তৌ। দুঃসহাবভবতাম্ ॥১০॥

---

কিরণ যেমন চন্দ্র ও সূর্য্যকে আশ্রয় করে, সেইরূপ তাহারা অদ্বিতীয় রথী কর্ণ ও অর্জ্জুনকে আশ্রয় করিল ॥৬॥

তদনন্তর পূর্ব্ব ও পশ্চিম দিকের বায়ু যেমন পরস্পরকে বিনষ্ট করে, তেমন কর্ণ ও অর্জ্জুন অস্ত্রদ্বারা পরস্পরের অস্ত্র বিনষ্ট করিয়া বিস্তৃত নিবিড় অন্ধকারমধ্যে উদিত চন্দ্র ও সূর্য্যের ন্যায় প্রকাশ পাইতে লাগিলেন ॥৭॥

পূর্ব্বকালে দেবগণ ও অসুরগণ যেমন ইন্দ্র ও শম্বরাসুরকে পরিবেষ্টন করিয়া অবস্থান করিতেন, সেইরূপ 'তোমরা পলায়ন করিও না' এইভাবে কর্ণ ও অর্জ্জুন আদেশ করিলে, আপনার পক্ষের ও পাণ্ডবপক্ষের সৈন্যেরা মহারথ কর্ণ ও অর্জুনকে পরিবেষ্টন করিয়া অবস্থান করিতে লাগিল ॥৮॥

ভরতনন্দন! উভয় পক্ষেই মৃদঙ্গ, ভেরী, পণব ও আনকের শব্দ এবং শঙ্খধ্বনি হইতে লাগিলে, মেঘাড়ম্বরের সময়ে চন্দ্র ও সূর্য্যের ন্যায় নরশ্রেষ্ঠ কর্ণ ও অর্জুন সিংহনাদ করিতে থাকিলেন ॥৯॥

ক্রমে বিশাল ও মণ্ডলাকার কার্ম্মুকযুগলের মধ্যবর্ত্তী, মহাতেজা ও কিরণের ন্যায় বহুবাণশালী কর্ণ ও অর্জুন প্রলয়কালে চরাচরের সহিত জগৎ দগ্ধ করিতে প্রবৃত্ত দুইটা সূর্য্যের ন্যায় যুদ্ধে দুঃসহ হইয়া পড়িলেন ॥১০॥

উভাবজেয়াবহিতান্তকাবুভাবুভৌ জিঘাংসূ কৃতিনৌ পরস্পরম্।
মহাহবে বীরতরৌ সমীয়তুর্মহেন্দ্রজম্ভাবিব কর্ণপাণ্ডবৌ ॥১১॥
ততো মহাস্ত্রাণি মহাধনুর্দ্ধরৌ বিমুঞ্চমানাবিষুভির্ভয়ানকৈঃ।
নরাশ্বনাগানমিতান্ নিজঘ্নতুঃ পরস্পরঞ্চাপি মহারথৌ নৃপ। ॥১২॥
ততো বিসস্রুঃ পুনরর্দ্দিতা নরা নরোত্তমাভ্যাং কুরুপাণ্ডবাশ্রয়াঃ।
সনাগপত্ত্যশ্বরথা দিশো দশ তথা যথা সিংহহতা বনৌকসঃ ॥১৩॥
ততস্তু দুর্য্যোধনভোজসৌবলাঃ কৃপশ্চ শারদ্বতিসূনুনা সহ।
মহারথাঃ পঞ্চ ধনঞ্জয়াচ্যুতৌ শরৈঃ শরীরান্তকরৈরতাড়য়ন্ ॥১৪॥

### ভারতকৌমুদী

উভাবিতি। অহিতান্তকৌ শত্রুহন্তারৌ। জিঘাংসূ হন্তুমিচ্ছূ, কৃতিনৌ যুদ্ধনিপুণৌ। বীরতরৌ বীরশ্রেষ্ঠৌ, সমীয়তুরভিজগ্মতুঃ, মহেন্দ্রজম্ভৌ ইন্দ্রজম্ভাসুরৌ। পাণ্ডবোঽর্জ্জুনঃ ॥১১॥
তত ইতি। মহাস্ত্রাণি বিস্ফোরকাদীনি। ইষুভির্বাণৈঃ। পরস্পরঞ্চাপ্যাজঘ্নতুঃ ॥১২॥
তত ইতি। বিসস্রুঃ সংঘচ্যুতাঃ সন্তো জগ্মুঃ। সিংহেন হতা হন্যমানাঃ, বনৌকসঃ পশবঃ ॥১৩॥
তত ইতি। ভোজঃ কৃতবর্ম্মা, সৌবলঃ শকুনিঃ, শরদ্বতোঽপত্যমিতি শারদ্বতী কৃপী তস্যাঃ সূনুরশ্বত্থামা তেন। "যাকারৌ স্ত্রীকৃতৌ হ্রস্বৌ কচিৎ" ইতি হ্রস্বত্বম্ ॥১৪॥

### ভারতভাবদীপঃ

তদিতি ॥১—২॥ দ্বিষতঃ শত্রূন্ ॥৩—৫॥ একৌ মুখ্যৌ রথৌ রথিনৌ কর্ণার্জ্জুনৌ একৌ চ তৌ রথৌ চেতি বিগ্রহঃ ॥৬॥ তমোনুদৌ সূর্য্যচন্দ্রৌ ॥৭॥ ন চ অভিসর্ত্তব্যং নাপযাতব্যমিতি নিয়মে প্রচোদিতাঃ প্রেরিতাঃ ॥৮—১২॥ বিসস্রুঃ বিপ্রক্রান্তাঃ ॥১৩॥

কর্ণ ও অর্জুন দুই জনই অজেয়, দুই জনই শত্রুহন্তা, দুই জনই যুদ্ধনিপুণ এবং দুই জনই মহাবীর। তাঁহারা ক্রমে ইন্দ্র ও জম্ভাসুরের ন্যায় পরস্পরের বধার্থী হইয়া মহাযুদ্ধে অভিমুখবর্ত্তী হইলেন ॥১১॥

রাজা! তৎপরে মহাধনুর্দ্ধর ও মহারথ কর্ণ ও অর্জুন ভয়ঙ্কর বাণসমূহদ্বারা মহাস্ত্র সকল নিক্ষেপ করিতে থাকিয়া অসংখ্য হস্তী, অশ্ব ও মনুষ্য বধ করিতে লাগিলেন এবং পরস্পরের প্রতি আঘাতও করিতে থাকিলেন ॥১২॥

তাহার পর সিংহ বধ করিতে লাগিলে পশুগণ যেমন দশ দিকে পলায়ন করে, সেই রূপ নরশ্রেষ্ঠ কর্ণ ও অর্জ্জুন বধ করিতে লাগিলে, কৌরব ও পাণ্ডবপক্ষের লোকেরা হস্তী, অশ্ব, রথ ও পদাতির সহিত দশ দিকে পলায়ন করিতে লাগিল ॥১৩॥

---

(১১)…মহেন্দ্রজম্ভাবিব…পি। (১৩)…দিশো গতাঃ…সিংহভয়াৎ…পি। (১৪)…শারদ্বতসূনুনা সহ…বর্দ্ধ,…কৃপেণ শারদ্বতসূনুনা সহ…সো।

ধনূংষি তেষামিষুধীন্ হয়ান্ গজান্ রথান্ সসূতাংশ্চ ধনঞ্জয়ঃ শরৈঃ।
সমং প্রচিচ্ছেদ পরাভিনচ্চ তান্ শরোত্তমৈর্দ্বাদশভিশ্চ সূতজম্ ॥১৫॥
অথাভ্যধাবংস্ত্বরিতং শতাং রথাঃ শতং গজাশ্চার্জ্জুনমাততায়িনঃ।
শকাস্তুখারা যবনাশ্চ সাদিনঃ সহৈব কাম্বোজবরৈর্জিঘাংসবঃ ॥১৬॥
বরায়ুধান্ পাণিগতৈঃ শরৈঃ সহ ক্ষুরৈর্নিকৃন্তংস্ত্বরিতং শিরাংসি চ।
হয়াংশ্চ নাগাংশ্চ রথাংশ্চ যুধ্যতো ধনঞ্জয়ঃ শত্রুগণান্ ক্ষিতৌ ক্ষিণোৎ ॥১৭॥
ততোঽন্তরীক্ষে সুরতূর্য্যনিস্বনাঃ সসাধুবাদা হৃষিতৈঃ সমীরিতাঃ।
নিপেতুরপ্যুত্তমপুষ্পবৃষ্টয়ঃ সুপুণ্যগন্ধাঃ পবনেরিতাঃ শিবাঃ ॥১৮॥

## ভারতকৌমুদী

ধনূংষীতি। ইষুধীন্ তূণান্। সসূতান্ সসারথীন্। সমং যুগপৎ। সূতজং কর্ণম্ ॥১৫॥

অথেতি। আততায়িনঃ শস্ত্রপাণয়ঃ। সাদিন অশ্বারোহিণঃ ॥১৬॥

বরেতি। বরাণি শ্রেষ্ঠানি আয়ুধানি যেষাং তান্। নিকৃন্তন্ ছিন্দন্। যুধ্যতো যুধ্যমানান্। ক্ষিণোৎ ন্যপাতয়ৎ। অড়াগমাভাব আর্ষঃ ॥১৭॥

তত ইতি। হৃষিতৈরানন্দিতৈঃ সুরৈরেব, সমীরিতাঃ ক্ষিপ্তাঃ। সুপুণ্যাঃ পবিত্রা গন্ধা যাসাং তাঃ, পবনেরিতা বায়ুচালিতাঃ, শিবাঃ শুভসূচিকাঃ ॥১৮॥

---

তাহার পর দুর্য্যোধন, কৃতবর্ম্মা, শকুনি, কৃপাচার্য্য ও অশ্বত্থামা এই পাঁচ জন মহারথ দেহনাশক বাণসমূহদ্বারা কৃষ্ণ ও অর্জ্জুনকে তাড়ন করিতে থাকিলেন ॥১৪॥

তখন অর্জ্জুন বাণদ্বারা তাঁহাদের ধনু, তূণ, অশ্ব, হস্তী ও সারথির সহিত রথগুলিকে একসময়েই ছেদন করিলেন, তাঁহাদিগকেও বিদীর্ণ করিলেন এবং বারটা উত্তম বাণদ্বারা কর্ণকে বিদ্ধ করিলেন ॥১৫॥

তাহার পর শত রথী, শত-গজারোহী ও শত অশ্বারোহী শক, তুখার ও যবনেরা কাম্বোজগণের সহিত মিলিত হইয়া অর্জ্জুনকে বধ করিবার ইচ্ছা করিয়া অস্ত্রধারণপূর্ব্বক তাঁহার দিকে ধাবিত হইল ॥১৬॥

তখন অর্জ্জুন ক্ষুরপ্রদ্বারা হস্তস্থিত অস্ত্রের সহিত মস্তক সকল ছেদন করিতে থাকিয়া উত্তমাস্ত্রধারী গজারোহী, অশ্বারোহী ও রথারোহী যুধ্যমান সেই শত্রুগণকে সত্বর নিপাতিত করিলেন ॥১৭॥

তদনন্তর আনন্দিত-দেবগণ-কৃত সাধুবাদের সহিত দেবতূর্য্যধ্বনি আকাশে প্রকাশ পাইতে লাগিল এবং বায়ুসঞ্চালিত পবিত্রগন্ধযুক্ত ও শুভসূচক উত্তম পুষ্পবৃষ্টি পতিত হইতে থাকিল ॥১৮॥

---

(১৭) বরায়ুধৈঃ···পি। (১৮)···সুগন্ধিগন্ধাঃ···বর্দ্ধ বা সো।

তদদ্ভুতং দেবমনুষ্যসাক্ষিকং সমীক্ষ্য ভূতানি বিসিস্মিয়ুর্নৃপ ।
তবাত্মজঃ সূতসুতশ্চ ন ব্যথাং ন বিস্ময়ং জগ্মতুরেকনিশ্চয়ৌ ॥১৯॥
অথাব্রবীদ্দ্রোণসুতস্তবাত্মজং করং করেণ প্রতিপীড্য সান্ত্বয়ন্ ।
প্রসীদ দুর্য্যোধন ! শাম্য পাণ্ডবৈরলং বিরোধেন ধিগস্তু বিগ্রহম্ ॥২০॥
হতো গুরুর্ব্রহ্মসমো মহাস্ত্রবিত্তথৈব ভীষ্মপ্রমুখা নরর্ষভাঃ ।
অহং ত্ববধ্যো মম চাপি মাতুলঃ প্রশাধি রাজ্যং সহ পাণ্ডবৈশ্চিরম্ ॥২১॥
ধনঞ্জয়ঃ শাম্যতি বারিতো ময়া জনার্দ্দনো নৈব বিরোধমিচ্ছতি ।
যুধিষ্ঠিরো ভূতহিতে সদা রতো বৃকোদরস্তদ্বশগস্তথা যমৌ ॥২২॥

---

ভারতকৌমুদী

তদিতি । তৎ অল্পকালেন বহুহননম্, দেবা মনুষ্যাশ্চ সাক্ষিণো দ্রষ্টারো যস্য তৎ, ভূতানি অপরে প্রাণিনঃ, বিসিস্মিয়ুঃ বিস্ময়াপন্নানি বভূবুঃ । তবাত্মজো দুর্য্যোধনঃ, সূতসুতঃ কর্ণশ্চ । একস্মিন্ যুদ্ধ এব নিশ্চয়ো যয়োস্তৌ ॥১৯॥

অথেতি । সান্ত্বয়ন্ মধুরং ব্রুবন্ । শাম্য শান্তো ভব । বিগ্রহং যুদ্ধম্ ॥২০॥

হত ইতি । গুরুর্দ্রোণঃ, ব্রহ্মসমো হিরণ্যগর্ভতুল্যঃ । মাতুলঃ কৃপঃ । অতএবাবাং জীবাব ইতি ভাবঃ । প্রশাধি দুষ্টনিগ্রহশিষ্টানুগ্রহাদিনা পালয় ॥২১॥

অথ লব্ধজয়াঃ পাণ্ডবাঃ কথং শাম্যেয়ুরিত্যাহ ধনঞ্জয় ইতি । ভূতানাং প্রাণিনাং হিতে সদা রতঃ । অতঃ পুনঃ প্রাণিবধং নেচ্ছেৎ । যমৌ নকুলসহদেবাবপি তদ্বশগৌ ॥২২॥

---

রাজা ! দেবগণ ও মনুষ্যগণের সাক্ষাতে সেই অদ্ভুত ব্যাপার দেখিয়া তত্রত্য লোকেরা বিস্ময়াপন্ন হইল ; কিন্তু যুদ্ধে কৃতনিশ্চয় দুর্য্যোধন ও কর্ণ উদ্বিগ্ন বা বিস্ময়াপন্ন হইলেন না ॥১৯॥

মহারাজ ! তৎপরে অশ্বত্থামা হস্তদ্বারা আপনার পুত্রের (দুর্য্যোধনের) হস্ত ধারণ করিয়া মধুর বাক্যে বলিলেন—'সখে ! দুর্য্যোধন ! এখনও প্রসন্ন হও এবং শান্ত হও, পাণ্ডবগণের সহিত বিরোধ করার প্রয়োজন নাই, যুদ্ধকে ধিক্ ॥২০॥

ব্রহ্মার তুল্য প্রভাবশালী ও মহাস্ত্রজ্ঞ দ্রোণ এবং নরশ্রেষ্ঠ ভীষ্মপ্রভৃতি নিহত হইয়াছেন। কিন্তু আমি ও আমার মাতুল (কৃপ) অবধ্য বলিয়া জীবিত আছি। অতএব রাজা ! তুমি পাণ্ডবগণের সহিত মিলিত হইয়া চিরকাল রাজ্যশাসন কর ॥২১॥

আমি বারণ করিলে অর্জ্জুন যুদ্ধ হইতে নিবৃত্তি পাইবেন, কৃষ্ণ ত বিরোধই ইচ্ছা করেন না, যুধিষ্ঠির সর্বদাই প্রাণিগণের হিতসাধনে নিরত আছেন, তাঁর পর ভীম, নকুল ও সহদেব যুধিষ্ঠিরেরই বশীভূত ॥২২॥

---

(২২) ধনঞ্জয়ঃ স্বাস্যতি···জনার্দ্দনো বৈ ন বিরোধমিচ্ছতি···পি ।

ত্বয়া তু পার্থৈশ্চ কৃতে চ সংবিদে প্রজাঃ শিবং প্রাপ্নুয়ুরিচ্ছয়া ভব।
ব্রজন্তু শেষাঃ স্বপুরাণি পার্থিবা নিবৃত্তবৈরাস্ত ভবন্তু সৈনিকাঃ ॥২৩॥
ন চেদ্বচঃ শ্রোষ্যসি মে নরাধিপ! ধ্রুবং প্রতপ্তাসি হতোঽরিভির্ম্মৃধি।
ইদঞ্চ দৃষ্টং জগতা সহ ত্বয়া কৃতং যদেকেন কিরীটমালিনা ॥২৪॥
যথা ন কুর্য্যাদ্বলভিন্ন চান্তকো ন চ প্রচেতা ভগবান্ ন যক্ষরাট্।
অতোঽপি ভূয়াংশ্চ গুণৈর্ধনঞ্জয়ো ন চাতিবর্ত্তিষ্যতি মে বচোঽখিলম্ ॥২৫॥
তবানুযাত্রাঞ্চ সদা করিষ্যতি প্রসীদ রাজন্! জগতঃ শিবায় বৈ।
মমাপি মানঃ পরমঃ সদা ত্বয়ি ব্রবীম্যতস্ত্বাং পরমাচ্চ সৌহৃদাৎ।
নিবারয়িষ্যাম্যথ কর্ণমপ্যহং যদা ভবান্ সপ্রণয়ো ভবিষ্যতি ॥২৬॥

---

ভারতকৌমুদী

শান্তৌ ফলমাহ ত্বয়েতি। সংবিদে শান্তিপ্রতিজ্ঞায়াম্। অদন্তত্বং পুংস্ত্বঞ্চার্ষম্। প্রজা লোকাঃ, শিবং মঙ্গলম্। শেষা হতাবশিষ্টাঃ। ভবন্ত স্বস্বস্থানং গচ্ছন্তু চ ॥২৩॥

নেতি। প্রতপ্তাসি অনুতপ্স্যসি, হতো হননজনকাঘাতং প্রাপ্তঃ। দৃষ্টমিতি কাকুঃ। জগতা জগজ্জনেন। যৎ একদৈবেদানীং শকাদিহননম্, কিরীটমালিনা অর্জ্জুনেন ॥২৪॥

যথেতি। বলভিদিন্দ্রঃ, অন্তকো যমঃ, প্রচেতা বরুণঃ, যক্ষরাট্ কুবেরঃ ॥২৫॥

অথ প্রবলঃ পাণ্ডবগণঃ সন্ধৌ সতি ময়ি প্রভুত্বমেব করিষ্যতীত্যাহ তবেতি। অনুযাত্রামানুগত্যম্, করিষ্যতি পাণ্ডবগণ ইতি শেষঃ। মমানুরোধাৎ ধৃতরাষ্ট্রগৌরবাচ্চেতি ভাবঃ। শিবায় শুভায়। মানঃ সখিত্বেঽপি রাজত্বাদ্গৌরবম্। সপ্রণয়ঃ সন্ধৌ প্রীতিমান্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৬॥

---

দুর্য্যোধন! তুমি ও পাণ্ডবগণ সন্ধির জন্য শান্তির প্রতিজ্ঞা করিলে, তোমার ইচ্ছাতেই প্রজারা মঙ্গল লাভ করুক, হতাবশিষ্ট রাজারা আপন আপন রাজধানীতে গমন করুন এবং সৈন্যেরা শত্রুতাশূন্য হউক ॥২৩॥

নরনাথ! তুমি যদি আমার একথা না শোন, তবে নিশ্চয়ই তুমি যুদ্ধে শত্রুগণকর্ত্তৃক দারুণ আহত হইয়া অনুতাপ করিবে। তুমি জগদ্বাসী লোকের সহিত ইহা দেখিলে ত, এক অর্জ্জুন যাহা করিলেন ॥২৪॥

ভগবান্ ইন্দ্র, যম, বরুণ এবং কুবেরও যাহা করিতে পারেন না। অতএব অর্জ্জুন গুণে ইঁহাদের অপেক্ষাও অধিক; তথাপি তিনি আমার কথার অতিক্রম করিবেন না ॥২৫॥

রাজা! পাণ্ডবেরা সর্ব্বদাই তোমার আনুগত্য করিবেন। অতএব তুমি জগতের

---

(২৩)···স্বপুরাণি বান্ধবা নিবৃত্তযুদ্ধাস্ত···বা সো। (২৬)···জগতঃ শমায় বৈ···পি,···প্রসীদ রাজেন্দ্র! শমং ত্বমাপ্নুহি···সো।

বদন্তি মিত্রং সহজং বিচক্ষণাস্তথৈব সাম্না চ ধনেন চার্জ্জিতম্।
প্রতাপতশ্চোপনতং চতুর্বিধং তদস্তি সর্বং তব পাণ্ডবেষু চ ॥২৭॥
নিসর্গতস্তে তব বীর! বান্ধবাঃ পুনশ্চ সাম্না সমবাপ্নুহি স্থিরম্।
ত্বয়ি প্রসন্নে যদি মিত্রতামিয়ুর্ধ্রুবং নরেন্দ্রেন্দ্র! তথা ত্বমাচর ॥২৮॥
স এবমুক্তঃ সুহৃদা বচো হিতং বিচিন্ত্য নিশ্বস্য চ দুর্ম্মনাব্রবীৎ।
যথা ভবানাহ সখে! তথৈব তন্মমাপি বিজ্ঞাপয়তো বচঃ শৃণু ॥২৯॥
নিহত্য দুঃশাসনমুক্তবান্ বচঃ প্রসহ্য শার্দ্দূলবদেষ দুর্ম্মতিঃ।
বৃকোদরস্তদ্ধৃদয়ে মম স্থিতং ন তৎ পরোক্ষং ভবতঃ কুতঃ শমঃ ॥৩০॥

## ভারতকৌমুদী

বদন্তীতি। সহজং স্বাভাবিকম্। সাম্না মধুরবাক্যেন। তৎ মিত্রত্বম্ ॥২৭॥
নিসর্গত ইতি। নিসর্গতঃ স্বভাবতঃ। বান্ধবা জ্ঞাতিত্বান্মিত্রাণি। যদি যথা ॥২৮॥
স ইতি। সুহৃদা অশ্বত্থাম্না। দুর্ম্মনা দুঃখিতচিত্তঃ, বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥২৯॥
নিহত্যেতি। প্রসহ্য বলেন। পরোক্ষমপ্রত্যক্ষম্। শমঃ শান্তিঃ ॥৩০॥

## ভারতভাবদীপঃ

পঞ্চৈবাবশিষ্টা ইত্যাহ তত ইতি ॥১৪—২৭॥ নিসর্গত ইতি সহজমিত্রত্বোপপাদনম্। সাম্না প্রীত্যা প্রসন্নে রাজ্যার্দ্ধদানেন ॥২৮॥ হিতম্ অর্জ্জুনকোপশমনেনেতি চতুর্দ্ধাপক্ষোঽপি বিবৃতঃ ॥২৯॥ বচো দুর্য্যোধনস্য হতস্য "শিরঃ পদা তাড়য়িষ্যামী"ত্যেবং রূপম্ ॥৩০॥ যথার্জ্জুনঃ

মঙ্গলের জন্য প্রসন্ন হও। তোমার উপরে আমারও সর্ব্বদা পরম গৌরব রহিয়াছে, সেই জন্য এবং পরম সৌহার্দ্দবশতঃ তোমাকে বলিতেছি। তুমি যখন শান্তিকামী হইবে, তখন আমি কর্ণকেও বারণ করিব ॥২৬॥

পণ্ডিতেরা চতুর্বিধ মিত্র বলিয়াছেন—স্বাভাবিক মিত্র, মধুরবাক্যজনিত মিত্র, ধনদানকৃত মিত্র এবং প্রতাপসম্পাদিত মিত্র। এই চতুর্বিধ মিত্রত্ব সমস্তই তোমার পাণ্ডবগণের উপরে রহিয়াছে ॥২৭॥

বীর! নরেন্দ্রশ্রেষ্ঠ! সেই পাণ্ডবেরা তোমার স্বাভাবিক মিত্র; আবার মধুর বাক্যদ্বারা তাঁহাদের স্থির মিত্রত্ব লাভ কর। তুমি প্রসন্ন হইলে, যাহাতে তাঁহারা নিশ্চয়ই মিত্রতা প্রাপ্ত হন, তুমি সেইরূপ আচরণ কর' ॥২৮॥

সখা অশ্বত্থামা এইরূপ হিতকর বাক্য বলিলে, দুর্য্যোধন বিশেষ চিন্তা ও নিশ্বাসত্যাগ করিয়া দুঃখিতচিত্তে বলিলেন—'সখে! তুমি যাহা বলিলে, তাহা সত্য বটে; কিন্তু আমিও বলিতেছি, আমার বাক্যও শোন— ॥২৯॥

(২৮)···ত্বয়ি প্রসন্নে যদি মিত্রতাং গতা হিতং কৃতং স্যাজ্জগতস্তথাঽতুলম্—সো।

ন চাপি কর্ণং প্রসহেদ্রণেঽর্জ্জুনো মহাগিরিং মেরুমিবোগ্রমারুতঃ।
ন চাশ্বসিষ্যন্তি পৃথাত্মজা ময়ি প্রসহ্য বৈরং বহুশো বিচিন্ত্য চ ॥৩১॥
ন চাপি কর্ণং গুরুপুত্র ! সংযুগাদুপারমেত্যর্হসি বক্তুমচ্যুত !।
শ্রমেণ যুক্তো মহতাদ্য ফাল্গুনস্তমেষ কর্ণঃ প্রসভং হনিষ্যতি ॥৩২॥
তমেবমুক্ত্বাভ্যনুনীয় চাসকৃত্তবাত্মজঃ স্বাননুশাস্তি সৈনিকান্।
বিনিঘ্নতাভিদ্রবতাহিতানিমান্ সবাণহস্তাঃ কিমু জোষমাসত ॥৩৩॥
তৌ শঙ্খভেরীনিনদে সমৃদ্ধে সমীয়তুঃ শ্বেতহয়ৌ নরাগ্র্যৌ।
বৈকর্ত্তনঃ সূতপুত্রোঽর্জ্জুনশ্চ দুর্ম্মন্ত্রিতে তব পুত্রস্য রাজন্ ! ॥৩৪॥

ভারতকৌমুদী

অথার্জ্জুনঃ কর্ণং যদি হন্যাদিত্যাহ নেতি। প্রসহেৎ হন্তং শক্নুয়াৎ। উগ্রমারুতো ভীষণবায়ুঃ। আশ্বসিষ্যন্তি বিশ্বসিষ্যন্তি, পৃথাত্মজাঃ পাণ্ডবাঃ, প্রসহ্য বলেন, বৈরং মৎকৃতম্ ॥৩১॥

নেতি। উপারম বিরম, তস্য তীব্রপ্রবৃত্তেঃ। হে অচ্যুত ! বীরধর্ম্মাদভ্রষ্ট ! ॥৩২॥

তমিতি। অনুশাস্তি আদিশতি স্ম। অভিদ্রবত অভিধাবত। জোষং তূষ্ণীম্ ॥৩৩॥

তাবিতি। সমৃদ্ধে বাহুল্যেন জাতে, সমীয়তুঃ অভিজগ্মতুঃ ॥৩৪॥

---

এই দুর্ম্মতি ভীম ব্যাঘ্রের ন্যায় বলপূর্ব্বক দুঃশাসনকে বধ করিয়া যে সকল কথা বলিয়াছে, তাহা আমার হৃদয়ে গ্রথিত রহিয়াছে, তাহা তোমারও পরোক্ষ নহে। সুতরাং শান্তি হইবে কিরূপে ? ॥৩০॥

ভীষণ বায়ু যেমন মহাপর্ব্বত সুমেরুকে পাতিত করিতে সমর্থ হয় না, তেমন অর্জ্জুনও যুদ্ধে কর্ণকে পাতিত করিতে সমর্থ হইবে না। পাণ্ডবেরাও মৎকৃত বহু শত্রুতা স্মরণ করিয়া আমার উপরে বিশ্বাসই করিবে না ॥৩১॥

তা'র পর বীর গুরুপুত্র ! আপনিও কর্ণকে এরূপ বলিতে পারিবেন না যে, 'তুমি যুদ্ধ হইতে বিরত হও'। ওদিকে অর্জ্জুনও আজ অত্যন্ত পরিশ্রান্ত হইয়াছে। সুতরাং কর্ণ বলপূর্ব্বক তাহাকে বধ করিবেন' ॥৩২॥

অশ্বত্থামাকে এইরূপ বলিয়া এবং বার বার সর্ব্বতোভাবে অনুনয় করিয়া দুর্য্যোধন আপন সৈন্যগণকে আদেশ করিলেন—'তোমরা অস্ত্রহস্তে নীরব হইয়া আছ কেন ; এই শত্রুগণকে সংহার কর এবং ধাবিত হও' ॥৩৩॥

রাজা ! আপনার পুত্রের কুমন্ত্রণাবশতঃ এই সময়ে গুরুতর শঙ্খ ও ভেরীর শব্দ হইতে লাগিলে, শ্বেতাশ্বযুক্ত ও নরশ্রেষ্ঠ সূতপুত্র কর্ণ ও অর্জ্জুন পরস্পর অভিমুখবর্ত্তী হইলেন ॥৩৪॥

---

(৩২)···বক্তুমপ্যুত···মহতাদ্য পাণ্ডবস্তমেব···পি। (৩৩) তমেবমুক্ত্বাপ্যনুনীয়···বা সো। ইতঃ পরম্ '···সপ্তাশীতিতমোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ' পি, '···অষ্টাশীতিতমোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ' বঙ্গ বৰ্দ্ধ বা সো।

যথা গজৌ হৈমবতৌ প্রভিন্নৌ প্রবৃদ্ধদন্তাবিব বাসিতার্থে।
তথা সমাজগ্মতুরুগ্রবেগৌ ধনঞ্জয়শ্চাধিরথিশ্চ বীরৌ ॥৩৫॥
বলাহকেনেব যথা বলাহকো যদৃচ্ছয়া বা গিরিণা গিরির্যথা।
তথা ধনুর্জ্যাতলনেমিনিস্বনৈঃ সমীয়তুস্তাবিষুবর্ষবর্ষিণৌ ॥৩৬॥
প্রবৃদ্ধশৃঙ্গদ্রুমবীরুধোষধী প্রবৃদ্ধনানাবিধপর্ব্বতৌকসৌ।
যথাচলাবাচলিতৌ মহাবলৌ তথা মহাস্ত্রৈরিতরেতরং হতঃ ॥৩৭॥
স সন্নিপাতস্তু তয়োর্মহানভূৎ সুরেশবৈরোচনয়োর্যথা পুরা।
শরৈর্বিভিন্নাঙ্গনিয়ন্তৃবাহয়োঃ সুদুঃসহোঽন্যৈঃ কটুশোণিতোদকঃ ॥৩৮॥

## ভারতকৌমুদী

যথেতি। হৈমবতৌ হিমালয়প্রদেশোৎপন্নৌ, প্রভিন্নৌ মদস্রাবিণৌ, প্রবৃদ্ধৌ দন্তৌ যয়োস্তৌ, বাসিতা ঋতুমতী হস্তিনী তস্যা অর্থে সঙ্গমনিমিত্তে। আধিরথিঃ কর্ণঃ ॥৩৫॥

বলেতি। বলাহকেন মেঘেন। যদৃচ্ছয়া ঈশ্বরেচ্ছয়া, তয়া চ সর্বসম্ভবাদিতি ভাবঃ। ধনুষোর্জ্যে গুণৌ তলে হস্তাবরণদ্বয়ং নেমীনাং চক্রপ্রান্তানাঞ্চ নিস্বনৈঃ, সমীয়তুর্মিলিতৌ ॥৩৬॥

প্রবৃদ্ধেতি। প্রবৃদ্ধাঃ শৃঙ্গাণি দ্রুমা বীরুধো লতা এবৌষধয়ো যয়োস্তৌ, তথা প্রবৃদ্ধা নানাবিধাঃ পর্বতৌকসঃ পর্ব্বতাশ্রয়াঃ পশ্বাদয়ো যয়োস্তৌ চ। রথাশ্বাদিসাদৃশ্যদ্যোতনার্থমিদং বিশেষণদ্বয়ম্। আচলিতৌ সংঘর্ষায় প্রস্থিতৌ, অচলৌ পর্ব্বতৌ যথা, তথা মহাবলৌ কর্ণার্জ্জুনৌ, মহাস্ত্রৈঃ, ইতরেতরং পরস্পরম্, হতস্তাড়য়তঃ স্ম ॥৩৭॥

স ইতি। সন্নিপাতঃ সংঘর্ষঃ। বৈরোচনো বলিঃ। বিভিন্না বিদীর্ণা অঙ্গানি নিয়ন্তারৌ সারথী বাহা অশ্বাশ্চ যয়োস্তয়োঃ। কটূনি শোণিতান্যেব উদকানি যস্মিন্ সঃ ॥৩৮॥

ক্রমে হিমালয়জাত, মদস্রাবী ও বিশালদন্তশালী দুইটা হস্তী যেমন ঋতুমতী হস্তিনীর সঙ্গমের জন্য দারুণ বেগে আগমন করে, তেমন মহাবীর অর্জ্জুন ও কর্ণ দারুণ বেগে আগমন করিলেন ॥৩৫॥

একখানা মেঘের সহিত অপর মেঘ যেমন মিলিত হয়, কিংবা ঈশ্বরের ইচ্ছায় একটা পর্ব্বতের সঙ্গে অন্য পর্ব্বত যেরূপ সংযুক্ত হইয়া থাকে, সেইরূপ কর্ণ ও অর্জ্জুন ধনুষ্টঙ্কার, হস্তাবরণের শব্দ ও চক্রধ্বনির সঙ্গে সঙ্গে বাণবৃষ্টি করিতে থাকিয়া পরস্পর মিলিত হইলেন ॥৩৬॥

বিশাল শৃঙ্গ, বৃক্ষ, লতা ও নানাবিধ পশু-পক্ষিযুক্ত দুইটা পর্বত যেমন অগ্রসর হইয়া পরস্পর আঘাত করে, তেমন মহাবল কর্ণ ও অর্জ্জুন অগ্রসর হইয়া ভীষণ অস্ত্রসমূহদ্বারা পরস্পর আঘাত করিতে লাগিলেন ॥৩৭॥

(৩৭)...ইতরেতরং যুযুধুঃ—পি বর্দ্ধ। (৩৮)...শরৈর্বিতুন্নাঙ্গুলিযন্তৃবাহয়োঃ...পি,... শরৈর্বিভুগ্নাঙ্গনিয়ন্তৃবাহয়োঃ—বাঁ।

প্রভূতপদ্মোৎপলমৎস্যকচ্ছপৌ মহাহ্রদৌ পক্ষিগণানুনাদিতৌ।
সুসন্নিকৃষ্টাবনিলোদ্ধতৌ যথা তথা রথৌ তৌ ধ্বজিনৌ সমীয়তুঃ ॥৩৯॥
উভৌ মহেন্দ্রস্য সমানবিক্রমাবুভৌ মহেন্দ্রপ্রতিমৌ মহারথৌ।
মহেন্দ্রবজ্রপ্রতিমৈশ্চ সায়কৈর্ম্মহেন্দ্রবৃত্রাবিব সংপ্রজহ্রতুঃ ॥৪০॥
সনাগপত্ত্যশ্বরথে উভে বলে বিচিত্রবর্ম্মাভরণাম্বরায়ুধে।
চকম্পতুশ্চোন্নমতুশ্চ বিস্ময়াদ্বিয়দ্গতাশ্চার্জ্জুনকর্ণসংযুগে ॥৪১॥
ভুজাঃ সবস্ত্রাঙ্গুলয়ঃ সমুচ্ছ্রিতাঃ সসিংহনাদৈর্হৃষিতৈর্দিদৃক্ষুভিঃ।
যদর্জ্জুনং মত্তমিব দ্বিপো দ্বিপং সমভ্যয়াদাধিরথির্জিঘাংসয়া ॥৪২॥

## ভারতকৌমুদী

প্রেতি। প্রভূতাঃ প্রচুরাঃ পদ্মানি উৎপলানি মৎস্যাঃ কচ্ছপাশ্চ যয়োস্তৌ। সুসন্নিকৃষ্টৌ অত্যাসন্নৌ, অনিলোদ্ধতৌ বায়ুচালিতৌ। ধ্বজিনৌ ধ্বজবন্তৌ, সমীয়তুর্মিলিতৌ ॥৩৯॥

উভাবিতি। বৃত্রো নামাসুরঃ, সংপ্রজহ্রতুঃ পরস্পরং সম্যক্ প্রহৃতবন্তৌ ॥৪০॥

সেতি। তত্রার্জ্জুনকর্ণয়োঃ সংযুগে যুদ্ধে, নাগৈর্গজৈঃ পত্তিভিঃ পদাতিভিঃ অশ্বৈ রথৈশ্চ সহেতি তে, তথা বিচিত্রাণি বর্ম্মাণি আভরণানি অম্বরাণি আয়ুধানি চ যয়োস্তে চ, উভে বলে সৈন্যদ্বয়ম্, চকম্পতুঃ ভয়াচ্চকম্পাতে, বিস্ময়াৎ উন্নমতুঃ উন্নেমতুঃ শিরাংসি উত্তোলয়ামাসতুঃ; বিয়দ্গতা আকাশস্থা দেবাদয়শ্চ ভয়াচ্চকম্পিরে, বিস্ময়াৎ শিরাংসি উন্নেমুশ্চ ॥৪১॥

---

পূর্ব্বকালে ইন্দ্র ও বলির যেমন সংঘর্ষ হইয়াছিল, সেইরূপ কর্ণ ও অর্জ্জুনের দারুণ সংঘর্ষ হইতে থাকিল। তাহাতে বাণের আঘাতে উভয়েরই অঙ্গ, সারথি ও অশ্বগণ বিদীর্ণ হইতে লাগিল এবং কটু রক্তজলের প্রবাহ ছুটিল, আর তাহা অন্যের দুঃসহ হইয়া উঠিল ॥৩৮॥

প্রচুর পদ্ম, উৎপল, মৎস্য ও কচ্ছপযুক্ত এবং পক্ষিরবসমন্বিত অতিনিকটবর্ত্তী দুইটা মহাহ্রদ যেমন বায়ুচালিত হইয়া পরস্পর মিলিত হয়, সেইরূপ ধ্বজযুক্ত রথ দুইখানা পরস্পর মিলিত হইল ॥৩৯॥

তাঁহারা দুই জনই ইন্দ্রের তুল্য বিক্রমশালী এবং ইন্দ্রের সমান মহারথ বলিয়া ইন্দ্র ও বৃত্রাসুরের ন্যায় ইন্দ্রের বজ্রতুল্য বাণদ্বারা পরস্পর প্রহার করিতে লাগিলেন ॥৪০॥

কর্ণ ও অর্জ্জুনের যুদ্ধ চলিতে লাগিলে, বিচিত্র বর্ম্ম, অলঙ্কার, বস্ত্র ও অস্ত্রধারী উভয়পক্ষের সৈন্যেরাই হস্তী, অশ্ব, রথ ও পদাতির সহিত ভয়ে কাঁপিতে লাগিল এবং বিস্ময়ে মস্তক উত্তোলন করিতে থাকিল; আকাশবর্ত্তী প্রাণীরাও ভয়ে কম্পিত হইতে থাকিল এবং মস্তক উত্তোলন করিতে লাগিল ॥৪১॥

---

(৪১)…চকম্পতুর্বিস্ময়নীয়রূপে…বা সো। (৪২)…সসিংহনাদাঃ…পি।

উদক্রোশন্ সোমকাস্তত্র পার্থং ত্বরস্ব যাহ্যর্জ্জুন ! ভিন্ধি কর্ণম্ ।
ছিন্ধ্যস্য মূর্দ্ধানমলং চিরেণ শ্রদ্ধাঞ্চ রাজ্যাদ্ধৃতরাষ্ট্রসূনোঃ ॥৪৩॥
তথাস্মাকং বহবস্তত্র যোধাঃ কর্ণং তদা যাহি যাহীত্যবোচন্ ।
জহ্যর্জ্জুনং কর্ণ ! শরৈঃ সুতীক্ষ্ণৈঃ পুনর্বনং যান্তু চিরায় পার্থাঃ ॥৪৪॥
ততঃ কর্ণঃ প্রথমং তত্র পার্থং মহেষুভির্দশভিঃ প্রত্যবিধ্যৎ ।
তমর্জ্জুনঃ প্রত্যবিধ্যচ্ছিতাগ্রৈঃ কক্ষান্তরে দশভিঃ সংপ্রসহ্য ॥৪৫॥
পরস্পরং তৌ বিশিখৈঃ সুপুঙ্খৈস্ততক্ষতুঃ সূতপুত্রোঽর্জ্জুনশ্চ ।
পরস্পরস্যান্তরেপ্সূ বিমর্দ্দে সুভীমমভ্যাপততুশ্চ হৃষ্টৌ ॥৪৬॥

## ভারতকৌমুদী

ভুজা ইতি। বস্ত্রৈঃ সহেতি সবস্ত্রা অঙ্গুলয়ো যেষাং তে, সমুচ্ছ্রিতা উত্তোলিতাঃ। হৃষিতৈরানন্দিতৈঃ, দিদৃক্ষুভিঃ যুদ্ধং দ্রষ্টুমিচ্ছুভিঃ। আধিরথিঃ কর্ণঃ, জিঘাংসয়া হন্তুমিচ্ছয়া ॥৪২॥

উদিতি। উদক্রোশন্ আহ্বয়োচ্চৈরবদন্। শ্রদ্ধামুৎকটস্পৃহাম্ ॥৪৩॥

তথেতি। অস্মাকং কৌরবাণাম্। পার্থা অর্জ্জুনেতরপাণ্ডবাঃ ॥৪৪॥

তত ইতি। পার্থমর্জ্জুনম্। কক্ষান্তরে বাহুমূলাধঃ, সংপ্রসহ্য মহতা বলেন ॥৪৫॥

পরস্পরমিতি। ততক্ষতুঃ তনূচক্রতুঃ বিভিদুরিত্যর্থঃ। অন্তরেপ্সূ ছিদ্রলিপ্সূ ॥৪৬॥

মত্ত হস্তী যেমন মত্ত হস্তীর প্রতি ধাবিত হয়, সেইরূপ কর্ণ যখন অর্জ্জুনকে বধ করিবার ইচ্ছা করিয়া তাঁহার প্রতি ধাবিত হইলেন, তখন যুদ্ধদর্শনার্থীরা আনন্দিত হইয়া সিংহনাদ করিতে থাকিয়া বস্ত্রধারণপূর্ব্বক হস্ত উত্তোলন করিল ॥৪২॥

সেই সময়ে সোমকেরা সম্বোধন করিয়া উচ্চস্বরে বলিল—'অর্জ্জুন ! আপনি যান, সত্বর হউন, কর্ণকে বিদীর্ণ করুন এবং কর্ণের মস্তক ও দুর্য্যোধনের রাজ্যলিপ্সা ছেদন করুন, বিলম্ব করিবেন না' ॥৪৩॥

সেইরূপ তখন আমাদের পক্ষের বহু যোদ্ধাও কর্ণকে বলিল—'কর্ণ! যান যান, সুতীক্ষ্ণ বাণে অর্জ্জুনকে বধ করুন, অবশিষ্ট পাণ্ডবেরা চিরকালের জন্য আবার বনে গমন করুক' ॥৪৪॥

তাহার পর কর্ণ প্রথম দশটা মহাবাণদ্বারা অর্জ্জুনকে তাড়ন করিলেন। তখন অর্জ্জুনও সুধার দশটা বাণদ্বারা বলপূর্ব্বক কর্ণের বাহুমূলদ্বয়ের নীচে আঘাত করিলেন ॥৪৫॥

ক্রমে কর্ণ ও অর্জ্জুন সুন্দরপুঙ্খযুক্ত বাণসমূহদ্বারা পরস্পর বিদীর্ণ করিতে লাগিলেন এবং যুদ্ধে পরস্পরের ছিদ্রলিপ্সু হইয়া হৃষ্টচিত্তে ভীমবেগে আপতিত হইতে থাকিলেন ॥৪৬॥

(৪৩) অভ্যক্রোশন্...পি। (৪৫)...রথেষুভির্দশভিঃ...পি।

ততোঽর্জ্জুনঃ প্রাস্যজদুগ্রধন্বা ভুজাবুভৌ গাণ্ডিবঞ্চানুমৃজ্য।
নারাচনালীকবরাহকর্ণান্ ক্ষুরাংস্তথা সাঞ্জলিকার্দ্ধচন্দ্রান্ ॥৪৭॥
তে সর্বতঃ সমকীর্য্যন্ত রাজন্! পার্থেষবঃ কর্ণরথং বিশন্তঃ।
অবাঙ্মুখাঃ পক্ষিগণা দিনান্তে বিশন্তি কেতার্থমিবাশু বৃক্ষম্ ॥৪৮॥
যানর্জ্জুনঃ সভ্রুকুটীকটাক্ষঃ কর্ণায় রাজন্নস্যজজ্জিতারিঃ।
তান্ সায়কৈর্গ্রসতে সূতপুত্রঃ ক্ষিপ্তান্ ক্ষিপ্তান্ পাণ্ডবস্যেষুসংঘান্ ॥৪৯॥
ততোঽস্ত্রমাগ্নেয়মমিত্রসাধনং মুমোচ কর্ণায় মহেন্দ্রসূনুঃ।
ভূম্যন্তরীক্ষে চ দিশোঽর্কমার্গং প্রাবৃত্য দেহোঽস্য বভূব দীপ্তঃ ॥৫০॥

---

## ভারতকৌমুদী

তত ইতি। প্রাস্যজৎ অক্ষিপৎ। নারাচাদীনি বাণনামানি ॥৪৭॥

ত ইতি। সমকীর্য্যন্ত পার্থেন অক্ষিপ্যন্ত। পার্থেষবঃ অর্জ্জুনবাণাঃ। কেতার্থং রাত্রৌ নিবাসার্থম্। "কিত নিবাসে রোগাপনয়নে চ" ইতি কিতধাতোর্ভাবে ঘঞ্॥৪৮॥

যানিতি। ভ্রুকুট্যা কটাক্ষেণ চ সহেতি সঃ। গ্রসতে গ্রাসেনেব ব্যনাশয়ৎ ॥৪৯॥

তত ইতি। অমিত্রসাধনং শত্রূণামায়ত্তীকরণক্ষমম্। অস্য আগ্নেয়াস্ত্রস্য ॥৫০॥

তাহার পর ভীষণধনুর্দ্ধর অর্জ্জুন দুই বাহু ও গাণ্ডীব মার্জন করিয়া কর্ণের উপরে নারাচ, নালীক, বরাহকর্ণ, ক্ষুর, অঞ্জলিক ও অর্দ্ধচন্দ্র বাণ সকল নিক্ষেপ করিতে লাগিলেন ॥৪৭॥

রাজা! অর্জ্জুন সেই বাণ সকল সমস্ত দিকে নিক্ষেপ করিতেছিলেন। সুতরাং দিনাবসানে পক্ষিগণ যেমন রাত্রিতে বাস করিবার জন্য অধোমুখ হইয়া সত্বর বৃক্ষে প্রবেশ করে, তেমন অর্জ্জুনের সেই বাণগুলি কর্ণের রথে প্রবেশ করিতে লাগিল ॥৪৮॥

মহারাজ! শত্রুবিজয়ী অর্জ্জুন ভ্রুকুটী ও কটাক্ষ করিয়া কর্ণের দিকে যে সকল বাণ নিক্ষেপ করিতে লাগিলেন, কর্ণও বাণদ্বারা সেই সকল বাণ গ্রাস করিতে থাকিলেন ॥৪৯॥

তদনন্তর অর্জ্জুন কর্ণের উপরে শত্রুনাশক আগ্নেয় অস্ত্র নিক্ষেপ করিলেন। তখন সেই আগ্নেয় অস্ত্রের দেহ ভূমি, আকাশ, দিক্ ও সূর্য্যের পথ আবৃত করিয়া প্রজ্বলিত হইল ॥৫০॥

---

(৪৭)···উভৌ বাহূ গাণ্ডীবঞ্চানুমৃজ্য···পি। (৪৮)···অধোমুখাঃ পক্ষিগণা দিনান্তেঽবিশন্ নিকেতার্থমিবাশু বৃক্ষম্—পি।

যোধাশ্চ সর্ব্বে জ্বলিতাম্বরা ভৃশং প্রদুদ্রুবুস্তত্র বিদগ্ধবস্ত্রাঃ।
শব্দশ্চ ঘোরোঽতি বভূব তত্র যথা বনে বেণুবনস্য দহ্যতঃ ॥৫১॥
তদ্বীক্ষ্য কর্ণো জ্বলনাস্ত্রমুদ্যতং স বারুণং তৎ প্রশমার্থমাহবে।
সমুৎসৃজন্ সূতসুতঃ প্রতাপবান্ স তেন বহ্নিং শময়াম্বভূব ॥৫২॥
বলাহকৌঘশ্চ দিশস্তরস্বী চকার সর্বাস্তিমিরেণ সংবৃতাঃ।
ততো ধরিত্রীধরতুল্যরোধসঃ সমন্ততো বৈ পরিবার্য্য বারিণা ॥৫৩॥
তৈশ্চাপি বেগাৎ স তথাবিধোঽপি নীতঃ শমং বহ্নিরতিপ্রচণ্ডঃ।
বলাহকৈশ্চাপি দিগন্তরাণি ব্যাপ্তানি সর্বাণি তথা নভশ্চ ॥৫৪॥
তথা চ সর্বাস্তিমিরেণ বৈ দিশো মেঘৈর্বৃতা ন প্রদৃশ্যেত কিঞ্চিৎ।
অথাপোবাহাস্ত্রসংঘাংস্ততস্তান্ বায়ব্যাস্ত্রেণ ততঃ স কর্ণাৎ ॥৫৫॥

---

### ভারতকৌমুদী

যোধা ইতি। জ্বলিতাম্বরা অগ্নিলগ্নবস্ত্রাঃ, পরঞ্চ বিদগ্ধবস্ত্রাঃ সন্তঃ, প্রদুদ্রুবুঃ দ্রুতমপসস্রুঃ অতিঘোর ইতি সম্বন্ধঃ। বেণূনাং বংশানাং বনস্য, দহ্যতো দহ্যমানস্য ॥৫১॥

তদিতি। জ্বলনাস্ত্রমাগ্নেয়াস্ত্রম্, উদ্যতমাবির্ভূতম্। শময়াম্বভূব নিবর্ত্তয়ামাস ॥৫২॥

বলেতি। ততশ্চ, তরস্বী বেগবান্, বলাহকৌঘঃ কর্ণবারুণাস্ত্রসম্ভূতো মেঘসমূহঃ, বারিণা বৃষ্টিজলেন, সমন্ততঃ সর্বাসু দিক্ষু, পরিবার্য্য সর্বং ব্যাপ্য, ধরিত্রীধরতুল্যানি গাঢ়ান্ধকারাৎ পর্বতগাত্রতুল্যানি রোধাংসি তটানি প্রান্তদেশা যাসাং তাঃ সর্বা দিশঃ, তিমিরেণ সংবৃতাশ্চকার ॥৫৩॥

তৈরিতি। তৈর্বলাহকৈরিতি সম্বন্ধঃ। বহ্নিরর্জ্জুনস্যাগ্নেয়াস্ত্রম্ ॥৫৪॥

তথেতি। অপোবাহ অপসারয়ামাস। তান্ কর্ণপ্রযুক্তান্। সোঽর্জ্জুনঃ ॥৫৫॥

---

প্রথমে যোদ্ধাদের কাপড়ে আগুন লাগিল, পরে তাহা দগ্ধ হইতে থাকিল, তখন তাহারা সকলে বেগে পলায়ন করিল। আর তখন দহ্যমান বংশবনের ন্যায় অতিদারুণ শব্দ হইতে লাগিল ॥৫১॥

তখন প্রতাপশালী সূতপুত্র কর্ণ আবির্ভূত সেই আগ্নেয়াস্ত্র দেখিয়া তাহা নিবারণ করিবার জন্য বারুণাস্ত্র ক্ষেপ করিয়া তাহাদ্বারা সেই অগ্নি নির্ব্বাপিত করিলেন ॥৫২॥

তাহার পর কর্ণের বারুণাস্ত্রসম্ভূত বেগবান্ মেঘ সকল জলবর্ষণপূর্ব্বক সমস্ত প্লাবিত করিয়া পর্ব্বতগাত্রতুল্য সকল দিক্‌কে অন্ধকারাবৃত করিল ॥৫৩॥

এবং সেই মেঘ সকল বেগে ধাবিত হইয়া সেই প্রকার অতিপ্রচণ্ড অগ্নিকেও নির্ব্বাপিত করিল, আর সমস্ত দিক্ ও আকাশ ব্যাপ্ত করিয়া ফেলিল ॥৫৪॥

---

(৫২)···জ্বলনাস্ত্রমচ্যুতম্···সো। (৫৪) তৈশ্চাপি রোষাৎ···সো।

ততোঽপ্যস্ত্রং দয়িতং দেবরাজ্ঞঃ প্রাদুশ্চক্রে বজ্রপ্রতিমপ্রভাবম্।
গাণ্ডীবং জ্যাং বিশিখাংশ্চানুমন্ত্র্য ধনঞ্জয়ঃ শত্রুভিরপ্রধৃষ্যঃ ॥৫৬॥
ততঃ ক্ষুরপ্রাঞ্জলিকার্দ্ধচন্দ্রা নালীকনারাচবরাহকর্ণাঃ।
গাণ্ডীবতঃ প্রাদুরাসন্ সুতীক্ষ্ণাঃ সহস্রশো বজ্রসমানবেগাঃ ॥৫৭॥
তে কর্ণমাসাদ্য মহাপ্রভাবাঃ সুতেজনা গার্দ্ধ্রপত্রাঃ সুবেগাঃ।
গাত্রেষু সর্বেষু হয়েষু চাপি শরাসনে যুগচক্রে ধ্বজে চ ॥৫৮॥
নির্ভিদ্য তূর্ণং বিবিশুঃ সুতীক্ষ্ণাস্তার্ক্ষ্যত্রস্তা ভূমিমিবোরগাস্তে।
শরাচিতাঙ্গো রুধিরার্দ্রগাত্রঃ কর্ণস্তদা রোষবিবৃত্তনেত্রঃ ॥৫৯॥
দৃঢ়জ্যমানম্য সমুদ্রঘোষং প্রাদুশ্চক্রে ভার্গবাস্ত্রং মহাত্মা।
মহেন্দ্রশস্ত্রাভিমুখান্ বিমুক্তাংশ্ছিত্ত্বা কর্ণঃ পাণ্ডবস্যেষুসংঘান্ ॥৬০॥

---

### ভারতকৌমুদী

তত ইতি। দয়িতং প্রিয়ম্, দেবরাজ্ঞ ইন্দ্রস্য। জ্যাং গুণম্, বিশিখান্ বাণান্ ॥৫৬॥
তত ইতি। তত ঐন্দ্রাস্ত্রাৎ। এতেনৈন্দ্রাস্ত্রং বিস্ফোরকজাতীয়মিতি প্রতীয়তে ॥৫৭॥
ত ইতি। সুতেজনা উজ্জ্বলাঃ, গৃধ্রস্যেমানীতি গার্দ্ধ্রাণি পত্রাণি পক্ষা যেষু তে বাণাঃ। গাত্রেষু কর্ণস্যৈব। শরাসনে ধনুষি, যুগচক্রে তির্য্যক্কাষ্ঠলগ্নচক্রে। তার্ক্ষ্যাদ্‌গরুড়াৎ ত্রস্তাঃ, উরগাঃ সর্পাঃ। শরৈঃ আচিতাঙ্গো ব্যাপ্তগাত্রঃ। রোষেণ বিবৃত্তনেত্রো ঘূর্ণিতনয়নঃ। দৃঢ়া জ্যা গুণো যস্য তৎ, সমুদ্রস্যেব ঘোষঃ শব্দো যস্য তচ্চ ধনুঃ, আনম্য আকৃষ্য, ভার্গবেণ

---

মেঘকৃত অন্ধকারে সকল দিক্ আবৃত হইয়া গেলে, কিছুই দৃষ্টিগোচর হইল না। তাহার পর অর্জ্জুন বায়ব্যাস্ত্র নিক্ষেপ করিয়া কর্ণ হইতে প্রাদুর্ভূত সেই মেঘগুলিকে অপসারিত করিলেন ॥৫৫॥

তাহার পর শত্রুগণের অজেয় অর্জ্জুন গাণ্ডীবধনু, তাহার গুণ ও বাণসমূহকে অভিমন্ত্রিত করিয়া বজ্রের তুল্য প্রভাবশালী এবং বজ্র অপেক্ষাও ইন্দ্রের প্রিয় এক অস্ত্র (ঐন্দ্রাস্ত্র) আবিষ্কার করিলেন ॥৫৬॥

তদনন্তর গাণ্ডীব হইতে সুতীক্ষ্ণ ও বজ্রের তুল্য বেগবান্ সহস্র সহস্র ক্ষুরপ্র, অঞ্জলিক, অর্দ্ধচন্দ্র, নালীক, নারাচ ও বরাহকর্ণ বাণ আবির্ভূত হইতে লাগিল ॥৫৭॥

ক্রমে গরুড়ভীত সর্পগণ যেমন ভূতলে প্রবেশ করে, সেইরূপ অতিশয় উজ্জ্বল, অত্যন্ত বেগবান্, সুতীক্ষ্ণ ও মহাপ্রভাবশালী সেই বাণ সকল কর্ণের নিকটে যাইয়া সত্বর বিদারণ করিয়া তাঁহার সমস্ত অঙ্গে, অশ্বে, ধনুতে, রথচক্রে ও ধ্বজে প্রবেশ করিল। তখন কর্ণের সমস্ত অঙ্গ বাণে ব্যাপ্ত হইয়া গেল, দেহ রক্তে আর্দ্র হইয়া পড়িল এবং ক্রোধে তাঁহার নয়নযুগল ঘুরিতে লাগিল। পরে মহাত্মা কর্ণ দৃঢ়গুণ-

---

(৫৭) ততঃ ক্ষুরং প্রাঞ্জলিকার্দ্ধচন্দ্র-নালীক···বা।

তস্যাস্ত্রমস্ত্রেণ নিহত্য সোঽথ জঘান সংখ্যে রথনাগপত্তীন্।
অমৃষ্যমাণস্তু মহাবিমর্দ্দে মহারথো ভার্গবাস্ত্রপ্রভাবাৎ ॥৬১॥ (কলাপকম্)
পাঞ্চালানাং প্রবরাংশ্চাপি যোধান্ ক্রোধাবিষ্টঃ সূতপুত্রস্তরস্বী।
বাণৈর্বিব্যাধাহবে সুপ্রযুক্তৈঃ প্রহস্য কৃষ্ণৌ তু নরপ্রবীরঃ ॥৬২॥
ততঃ পাঞ্চালাঃ সোমকাশ্চাপি রাজন্! কর্ণেনাজৌ পীড্যমানাঃ শরৌঘৈঃ।
ক্রোধাবিষ্টা বিবিধুস্তে সমন্তাত্তীক্ষ্ণৈর্বাণৈঃ সূতপুত্রং সমেতাঃ ॥৬৩॥
তাংস্তাংস্তৈস্তৈঃ সন্নিকৃত্যাশু বাণান্ পাঞ্চালানাং রথনাগাশ্বসংঘান্।
অভ্যর্দ্দয়দ্বাণগণৈঃ প্রসহ্য বিক্ষোভয়ন্ সমরে সূতপুত্রঃ ॥৬৪॥

## ভারতকৌমুদী

কর্ণগুরুণা পরশুরামেণাবিষ্কৃতমন্ত্রং ভার্গবাস্ত্রম্। মহেন্দ্রশস্ত্রাদৈন্দ্রাস্ত্রাৎ অভিমুখান্ আভিমুখ্যেনাগতান্। পাণ্ডবস্যার্জ্জুনস্য ইষুসংঘান্ ক্ষুরাদিবাণসমূহান্। অমৃষ্যমাণঃ অসহমানঃ, স মহারথঃ কর্ণঃ, ভার্গবাস্ত্রপ্রভাবাজ্জঘান ॥৫৮—৬১॥

পাঞ্চালানামিতি। তরস্বী বলবান্। সুপ্রযুক্তৈঃ সম্যক্ ক্ষিপ্তৈঃ, কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ ॥৬২॥

তত ইতি। বিবিধুস্তাড়য়ামাসুঃ, সমন্তাৎ সর্ব্বাভ্যো দিগ্‌ভ্যঃ। সমেতা মিলিতাঃ ॥৬৩॥

তানিতি। তৈস্তৈঃ প্রতিবাণৈঃ, সন্নিকৃত্য সম্যক্ ছিত্ত্বা। প্রসহ্য বলেন ॥৬৪॥

যুক্ত ও সমুদ্রের ন্যায় শব্দকারী ধনু আকর্ষণ করিয়া ভার্গবাস্ত্র আবিষ্কার করিলেন; পরে সেই ভার্গবাস্ত্র ঐন্দ্রাস্ত্র হইতে নির্গত অর্জ্জুনের বাণসমূহকে ছেদন করিল। তাহার পর মহারথ কর্ণ মহাযুদ্ধে অর্জ্জুনের বিক্রম সহ্য করিতে না পারিয়া ভার্গবাস্ত্রদ্বারা তাঁহার ঐন্দ্রাস্ত্র প্রতিহত করিয়া সেই ভার্গবাস্ত্রেরই প্রভাবে পাণ্ডবপক্ষের রথ, হস্তী ও পদাতিগণকে সংহার করিতে লাগিলেন ॥৫৮—৬১॥

ক্রমে বলবান্ ও মনুষ্যমধ্যে প্রধান বীর কর্ণ ক্রোধাবিষ্ট হইয়া হাস্য করিয়া সম্যক্ নিক্ষিপ্ত নানাবিধ বাণদ্বারা পাঞ্চালপক্ষের প্রধান প্রধান যোদ্ধাকে এবং কৃষ্ণ ও অর্জ্জুনকে তাড়ন করিতে থাকিলেন ॥৬২॥

রাজা! কর্ণ বাণসমূহদ্বারা যুদ্ধে পীড়ন করিতে থাকিলে, পাঞ্চালগণ ও সোমকগণ ক্রুদ্ধ ও মিলিত হইয়া তীক্ষ্ণ বাণদ্বারা সকল দিক্ হইতে কর্ণকে বিদ্ধ করিতে লাগিল ॥৬৩॥

তখন কর্ণ সেই সেই বাণদ্বারা সত্বর সত্বর তাহাদের বাণগুলিকে ছেদন করিয়া বলপ্রভাবে যুদ্ধে তাহাদিগকে বিক্ষুব্ধ করিতে থাকিয়া অপর বাণসমূহে পাঞ্চালপক্ষের হস্তী, অশ্ব ও রথগুলিকে পীড়ন করিতে লাগিলেন ॥৬৪॥

(৬১) পার্থাস্ত্রমস্ত্রেণ নিহত্য তেন জঘান কর্ণো নরনাগসংঘান্···ভার্গবাস্ত্রবভাবাৎ—পি।

তে ভিন্নদেহা ব্যসবো নিপেতুঃ কর্ণেষুভির্ভূমিতলে স্বনন্তঃ।
ক্রুদ্ধেন সিংহেন যথৈব নাগা মহাবলা ভীমবলেন তদ্বৎ ॥৬৫॥
পাঞ্চালানাং প্রবরান্ সন্নিহত্য সংস্পর্দ্ধমানান্ বলিনো যোধমুখ্যান্।
ততঃ স রাজন্! বিররাজ কর্ণঃ শরান্ সৃজন্ মেঘ ইবাম্বুধারাঃ ॥৬৬॥
কর্ণস্য মত্বা তু জয়ং ত্বদীয়াস্তলান্ নিজঘ্নুঃ সিংহনাদাংশ্চ চক্রুঃ।
সর্বে হ্যমন্যন্ত বশে কৃতৌ তৌ কর্ণেন কৃষ্ণাবিতি কৌরবেন্দ্র! ॥৬৭॥
তত্তাদৃশং প্রেক্ষ্য মহারথস্য কর্ণস্য বীর্য্যন্তু পরৈরসহ্যম্।
দৃষ্ট্বা চ কর্ণেন ধনঞ্জয়স্য সংগ্রামমধ্যে বিহতং তদস্ত্রম্ ॥৬৮॥
ততস্ত্বমর্ষী ক্রোধসংরক্তনেত্রো বাতাত্মজঃ পাণিনা পাণিমার্চ্ছৎ।
ভীমোঽব্রবীদর্জ্জুনং সত্যসন্ধমমর্ষিতো নিশ্বসন্ জাতমন্যুঃ ॥৬৯॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ত ইতি। ভিন্নদেহা বিদীর্ণশরীরাঃ, ব্যসবো নিষ্প্রাণাঃ। স্বনন্ত আর্ত্তনাদং কুর্বন্তঃ ॥৬৫॥
পাঞ্চালানামিতি। সৃজন্ ক্ষিপন্, অম্বুধারা বৃষ্টিজলধারাঃ ॥৬৬॥
কর্ণস্যেতি। তলান্ করতলানি, করতলধ্বনিং চক্রুরিত্যর্থঃ। কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ ॥৬৭॥
তদিতি। তৎ ঐন্দ্রম্। অমর্ষী কোপনঃ, বাতাত্মজো বায়ুপুত্রঃ। আর্চ্ছদপীড়য়ৎ। সত্যসন্ধং সত্যপ্রতিজ্ঞম্, অমর্ষিতঃ অসহিষ্ণুঃ, জাতমন্যুঃ উৎপন্নক্রোধঃ ॥৬৮—৬৯॥

পরে ভীষণবলশালী সিংহ ক্রুদ্ধ হইয়া নখদ্বারা দেহ বিদীর্ণ করিলে, মহাবল হস্তিগণ যেমন আর্ত্তনাদ করিতে থাকিয়া প্রাণশূন্য হইয়া ভূতলে পতিত হয়, তেমন কর্ণ বাণদ্বারা দেহ বিদীর্ণ করিলে, পাঞ্চালেরা আর্ত্তনাদ করিতে থাকিয়া প্রাণহীন হইয়া ভূতলে পতিত হইতে লাগিল ॥৬৫॥

রাজা! তাহার পর কর্ণ স্পর্দ্ধাকারী ও বলবান্ পাঞ্চালপক্ষের প্রধান প্রধান যোদ্ধাকে বধ করিয়া পুনরায় বাণক্ষেপ করিতে থাকিয়া জলধারাবর্ষী মেঘের ন্যায় প্রকাশ পাইতে লাগিলেন ॥৬৬॥

কৌরবশ্রেষ্ঠ! তখন আপনার পক্ষের লোকেরা কর্ণের জয় হইয়াছে মনে করিয়া করতলধ্বনি ও সিংহনাদ করিতে লাগিল। আর ইহাও তাহারা মনে করিল যে, কৃষ্ণ এবং অর্জ্জুনকেও কর্ণ বশীভূত করিয়াছেন ॥৬৭॥

অন্যের অসহ্য মহারথ কর্ণের সেইরূপ পরাক্রম দেখিয়া এবং কর্ণ যুদ্ধমধ্যে অর্জ্জুনের ঐন্দ্রাস্ত্র প্রতিহত করিয়াছেন ইহাও দর্শন করিয়া কোপনস্বভাব বায়ুপুত্র

(৬৫)...ভূমিতলে স্তনন্তঃ...বর্দ্ধ। (৬৬)...কর্ণো যথাম্বরে ভাস্কর উগ্ররশ্মিঃ—বা। (৬৭)...পরাং মুদং সিংহনাদাংশ্চ চক্রুঃ...ভৃশাহতৌ চ কর্ণেন...বা সো। (৬৯)...ক্রোধসংদীপ্তনেত্রঃ...বর্দ্ধ।

কথং নু পাপোঽয়মপেতধর্ম্মঃ সূতাত্মজঃ সমরেঽদ্য প্রসহ্য।
পাঞ্চালানাং যোধমুখ্যাননেকান্ নিজঘ্নিবাংস্তব জিষ্ণো! সমক্ষম্ ॥৭০॥
পূর্বদেবৈরজিতং কালকেয়ৈঃ সাক্ষাৎ স্থাণোর্বাহুসংস্পর্শমেত্য।
কথং নু ত্বাং সূতপুত্রঃ কিরীটিন্! রথেষুভির্দশভিঃ প্রাগবিধ্যৎ ॥৭১॥
ত্বয়া ক্ষিপ্তানগ্রসদ্বাণসংঘানাশ্চর্য্যমেতৎ প্রতিভাতি মেঽদ্য।
কৃষ্ণাপরিক্লেশমনুস্মর ত্বং যচ্চাব্রবীৎ ষণ্ডতিলানিতি স্ম ॥৭২॥
রূক্ষাঃ সুতীক্ষ্ণাশ্চ হি পাপবুদ্ধিঃ সূতাত্মজোঽয়ং গতভীর্দুরাত্মা।
সংস্মৃত্য তৎ সর্ব্বমিহাদ্য পাপং জহ্যাশু কর্ণং যুধি সব্যসাচিন্! ॥৭৩॥
(যুগ্মকম্)

ভারতকৌমুদী

কথমিতি। প্রসহ্য বলেন। হে জিষ্ণো! অর্জ্জুন! ॥৭০॥

পূর্বেতি। হে কিরীটিন্! সূতপুত্রঃ কর্ণঃ, প্রাক্, দশভিঃ, রথেষুভিঃ রথস্থিতবাণৈঃ, কথং নু কেন প্রকারেণ, সাক্ষাৎ স্থাণোঃ কিরাতরূপিণঃ শিবস্য বাহুসংস্পর্শম্, এত্য বাহুযুদ্ধকালে প্রাপ্য স্থিতম্, কালকেয়ৈস্তদাখ্যৈঃ, পূর্বদেবৈরসুরৈরজিতঞ্চ ত্বাম্, অবিধ্যৎ ॥৭১॥

ত্বয়েতি। অগ্রসৎ গ্রাসেনেব বাণৈরনাশয়ৎ। প্রতিভাতি বুদ্ধৌ স্ফুরতি। কৃষ্ণায়া দ্রৌপদ্যাঃ পরিক্লেশং সভানয়নাদিকম্। ষণ্ডাঃ ক্লীবাস্তিলা ইতি ষণ্ডতিলাস্তান্ অস্মানিতি শেষঃ। রূক্ষাঃ কর্কশাঃ সুতীক্ষ্ণাশ্চ 'দ্রৌপদি! ত্বং পত্যন্তরং গৃহাণ' ইত্যাদিরূপা বাচ ইতি শেষঃ, অব্রবীদিতি সম্বন্ধঃ। গতভীর্নির্ভয়ঃ। জহি বিনাশয় ॥৭২—৭৩॥

ভীমসেন ক্রোধে আরক্তনয়ন হইয়া হস্তদ্বারা হস্ত পীড়ন করিতে লাগিলেন এবং অসহিষ্ণু ও দ্বিগুণ ক্রুদ্ধ হইয়া শ্বাসত্যাগ করিতে থাকিয়া সত্যপ্রতিজ্ঞ অর্জ্জুনকে বলিলেন—॥৬৮—৬৯॥

'অর্জ্জুন! পাপাত্মা ও ধর্ম্মহীন এই সূতপুত্রটা আজ যুদ্ধে বলপূর্ব্বক কি করিয়া তোমার সমক্ষে অনেক প্রধান পাঞ্চালযোদ্ধাকে বধ করিল? ॥৭০॥

অর্জ্জুন! তুমি কিরাতরূপধারী সাক্ষাৎ মহাদেবের বাহুসংস্পর্শ পাইয়াছিলে এবং কালকেয় অসুরেরাও তোমাকে জয় করিতে পারে নাই; কিন্তু ইতঃ পূর্ব্বে কর্ণ দশটা বাণদ্বারা তোমাকে কি করিয়া বিদ্ধ করিল? ॥৭১॥

সব্যসাচী! তুমি বাণসমূহ নিক্ষেপ করিয়াছিলে, তাহা কর্ণ প্রতিহত করিয়াছে; ইহা আজ আমার আশ্চর্য্য বলিয়া বোধ হইতেছে। সে যাহা হউক, তুমি দ্রৌপদীর কষ্ট স্মরণ কর এবং পাপবুদ্ধি ও দুরাত্মা এই সূতপুত্রটা সেই দ্যূতসভায় নির্ভয়চিত্তে আমাদিগকে যে 'ষণ্ডতিল' বলিয়াছিল, আর দ্রৌপদীর প্রতি যে সকল কর্কশ ও

(৭১) বাং পূর্বদেবৈরজিত...দপি বর্দ্ধ সো। (৭৩) বাচঃ সুতীক্ষ্ণাশ্চিদোঽমনোজ্ঞাঃ...বর্দ্ধ।

কস্মাদুপেক্ষাং কুরুষে কিরীটিন্! উপেক্ষিতুং নায়মিহাস্য কালঃ।
যয়া ধৃত্যা সর্বভূতান্যজৈষীর্গ্রাসং দদদ্বহ্নয়ে খাণ্ডবে ত্বম্ ॥৭৪॥
তয়া ধৃত্যা সূতপুত্রং জহি ত্বমহঞ্চৈনং গদয়া পোথয়িষ্যে।
অথাব্রবীদ্বাসুদেবোঽপি পার্থং দৃষ্ট্বা রথেষূন্ প্রতিহন্যমানান্ ॥৭৫॥
(যুগ্মকম্)

অমীমৃদৎ সর্বথা তেঽস্য কর্ণো হ্যস্ত্রৈরস্ত্রং কিমিদং ভোঃ কিরীটিন্!।
স বীর! কিং মুহ্যসি নাবধৎসে নদন্ত্যেতে কুরবঃ সংপ্রহৃষ্টাঃ ॥৭৬॥
কর্ণং পুরস্কৃত্য বিদুর্হি সর্বে তবাস্ত্রমস্ত্রৈর্বিনিপাত্যমানম্।
যয়া ধৃত্যা নিহতং তামসাস্ত্রং যুগে যুগে রাক্ষসাশ্চাপি ঘোরাঃ ॥৭৭॥
দম্ভোদ্ভবাশ্চাসুরাশ্চাহবেষু তয়া ধৃত্যা জহি কর্ণং ত্বমদ্য।
অনেন চাস্য ক্ষুরনেমিনাদ্য সংছিন্ধি মূর্দ্ধানমরেঃ প্রসহ্য ॥৭৮॥

---

ভারতকৌমুদী

কস্মাদিতি। ধৃত্যা ধৈর্য্যেণ, সর্ব্বভূতানি সর্বান্ প্রাণিনঃ, গ্রাসং ভোজনম্। ত্বঞ্চেন্ন শক্নোষি তর্হি অহঞ্চৈনং গদয়া পোথয়িষ্যে ইত্যর্থঃ। রথেষূন্ অর্জ্জুনক্ষিপ্তান্ রথগত-বাণান্ ॥৭৪—৭৫॥

অমীতি। অমীমৃদৎ ব্যনাশয়ৎ। নাবধৎসে অবধানেন নাবগচ্ছসি ॥৭৬॥

কর্ণমিতি। পুরস্কৃত্য অগ্রবর্ত্তীকৃত্য, বিদুঃ কুরবো জানন্তি। ধৃত্যা ধৈর্য্যেণ, তামসাস্ত্রং মায়াঘটিতাস্ত্রম্, যুগে যুগে স্থানে স্থানে, রাক্ষসাশ্চাপি নিহতাঃ। দম্ভোদ্ভবাভিধাখ্যা অসুরাশ্চ

---

তীব্র বাক্য কহিয়াছিল, আজ এখানে সেই সকল স্মরণ করিয়া সত্বর যুদ্ধে পাপাত্মা কর্ণকে বধ কর ॥৭২—৭৩॥

কিরীটী! তুমি কেন উপেক্ষা করিতেছ, আজ এটা ত উপেক্ষা করিবার সময় নহে। তুমি যে ধৈর্য্যদ্বারা খাণ্ডবদাহের সময়ে অগ্নিকে খাদ্য দিবার জন্য সমস্ত প্রাণীকে জয় করিয়াছিলে, সেই ধৈর্য্যদ্বারা কর্ণকে বধ কর; আর তুমি যদি না পার, তবে আমিই গদাদ্বারা উহাকে পোথিত করিব'। তাহার পর কৃষ্ণও অর্জ্জুনের বাণগুলিকে প্রতিহত দেখিয়া তাঁহাকে বলিলেন—॥৭৪—৭৫॥

'অর্জ্জুন! আজ কর্ণ অস্ত্রদ্বারাই তোমার অস্ত্র সর্ব্বপ্রকারে যে নষ্ট করিয়াছে, এটা কি হইল! বীর! তুমি কি মুগ্ধ হইয়াছ, কৌরবেরা আনন্দিত হইয়া এই যে গর্জ্জন করিতেছে, তাহা কি বুঝিতেছ না! ॥৭৬॥

কৌরবেরা কর্ণকে অগ্রবর্ত্তী করিয়া ইহা ধারণা করিয়াছে যে, কর্ণ অস্ত্রদ্বারাই তোমার অস্ত্র প্রতিহত করিবে। সুতরাং তুমি যে ধৈর্য্যের গুণে স্থানে স্থানে

---

(৭৪)···দদৎ খাণ্ডবে পাবকায়—সো। (৭৭)···নিহতাস্তামসাশ্চ···সো।

ময়া বিসৃষ্টেন সুদর্শনেন বজ্রেণ শক্রো নমুচেরিবারেঃ।
কিরাতরূপী ভগবান্ যয়া চ ত্বয়া মহাত্মা পরিতোষিতোঽভূৎ ॥৭৯॥
তাং ত্বং ধৃতিং বীর! পুনর্গৃহীত্বা সহানুবন্ধং জহি সূতপুত্রম্।
ততো মহীং সাগরমেখলাং ত্বং সপত্তনাং গ্রামবতীং সমৃদ্ধাম্ ॥৮০॥
প্রযচ্ছ রাজ্ঞে নিহতারিসংঘাং যশশ্চ পার্থাতুলমাপ্নুহি ত্বম্।
স এবমুক্তোঽতিবলো মহাত্মা চকার বুদ্ধিং হি বধায় সৌতেঃ ॥৮১॥
(কুলকম্)

স চোদিতো ভীমজনার্দ্দনাভ্যাং স্মৃত্বা তথাত্মানমবেক্ষ্য সর্বম্।
ইহাত্মনশ্চাগমনে বিদিত্বা প্রয়োজনং কেশবমিত্যুবাচ ॥৮২॥

ভারতকৌমুদী

ত্বয়া নিহতাঃ। ক্ষুরবৎ সুধারা নেমিঃ প্রান্তদেশো যস্য তেন। অরেঃ কর্ণস্য, প্রসহ্য বলেন। বিসৃষ্টেন দত্তেন, সুদর্শনেন চক্রেণ। নমুচের্দানবস্য। ভগবান্ মহাদেবঃ, যয়া ধৃত্যা। এতেন তদানীমর্জ্জুনস্য অধীরতা জাতেতি প্রতীয়তে। সহানুবন্ধং সানুচরম্। সাগরা এব মেখলা মেখলাবদ্বেষ্টিকা যস্যাস্তাম্, সপত্তনাং সনগরাম্। রাজ্ঞে যুধিষ্ঠিরায়, নিহতঃ অরিসংঘো যস্যাস্তাম্। সঃ অর্জ্জুনঃ, উক্তঃ কৃষ্ণেন। সৌতেঃ সূতপুত্রস্য কর্ণস্য ॥৭৭—৮১॥

স ইতি। চোদিতঃ প্রেরিতঃ। আত্মানমাত্মক্ষমতাম্। ইহ কর্ণযুদ্ধে ॥৮২॥

ভারতভাবদীপঃ

কর্ণং ন প্রসহেস্তদপি ভবতঃ পরোক্ষং নেতি পূর্ব্বেণাম্বয়ঃ ॥৩১—৪৭॥ কেতার্থং স্থানার্থং নীড়ে পক্ষিগণা ইব দেহে বাণা লীয়ন্ত ইত্যর্থঃ ॥৪৮॥ সন্ধান্ বাণসন্ধান্ ॥৪৯—৮১॥

রাক্ষসগণের মায়াঘটিত অস্ত্র সকল প্রতিহত করিয়াছ এবং যুদ্ধে ভয়ঙ্কর রাক্ষসগণকে ও দম্ভোদ্ভবনামক অসুরদিগকে সংহার করিয়াছ, সেই ধৈর্য্যের গুণে আজ কর্ণকেও বধ কর। না হয়, ইন্দ্র যেমন বজ্রদ্বারা নমুচিদানবের মস্তক ছেদন করিয়াছিলেন, তেমন তুমিও আমার প্রদত্ত এই ক্ষুরধার সুদর্শনচক্রদ্বারা বলপূর্ব্বক আজ এই শত্রুর মস্তক ছেদন কর। তুমি যে ধৈর্য্যের গুণে কিরাতরূপী ভগবান্ মহাত্মা মহাদেবকে পরিতুষ্ট করিয়াছিলে, পুনরায় সেই ধৈর্য্য অবলম্বন করিয়া অনুচরবর্গের সহিত কর্ণকে বধ কর। তাহার পর তুমি রাজা যুধিষ্ঠিরকে সাগরবেষ্টিতা, নগর-গ্রামযুক্তা, ধনসমৃদ্ধা ও শত্রুশূন্যা পৃথিবী দান কর এবং অর্জ্জুন! তুমি অতুলনীয় যশ লাভ কর'। কৃষ্ণ এইরূপ বলিলে, মহাবল ও মহাত্মা অর্জ্জুন কর্ণবধের বুদ্ধি করিলেন ॥৭৭—৮১॥

(৭৯)…ভগবান্ সুধৃত্যা·ত্বা সো। (৮২)…অবেক্ষ্য সর্ব্বম্…পি।

প্রাদুষ্করোম্যেষ মহাস্ত্রমুগ্রং শিবায় লোকস্য বধায় সৌতেঃ।
তম্মেঽনুজানাতু ভবান্ সুরাশ্চ ব্রহ্মা ভবো ব্রহ্মবিদশ্চ সর্ব্বে ॥৮৩॥
ইত্যুচ্য দেবং স তু সব্যসাচী নমস্কৃত্বা ব্রহ্মণে সোঽমিতাত্মা।
তদুত্তমং ব্রাহ্মমসহ্যমস্ত্রং প্রাদুশ্চক্রে মনসা যদ্বিধেয়ম্ ॥৮৪॥
তদস্য হত্বা বিররাজ কর্ণো মুক্ত্বা শরান্ মেঘ ইবাম্বুধারাঃ।
সমীক্ষ্য কর্ণেন কিরীটিনস্তু তথাজিমধ্যে বিহতং তদস্ত্রম্ ॥৮৫॥
ততোঽমর্ষী বলবান্ ক্রোধদীপ্তো ভীমোঽব্রবীদর্জ্জুনং সত্যসন্ধম্।
ননু ত্বাহুর্বেদিতারং মহাস্ত্রং ব্রাহ্মং বিধেয়ং পরমং জনাস্তৎ।
তস্মাদন্যদ্ যোজয় সব্যসাচিন্নিতি স্মোক্তোঽযোজয়ৎ সব্যসাচী ॥৮৬॥
(যুগ্মকম্)

ভারতকৌমুদী

প্রাদুরিতি। শিবায় দুর্জনবধাদেব মঙ্গলায়। সৌতেঃ কর্ণস্য। ভবঃ শিবঃ ॥৮৩॥

ইতীতি। উচ্য উক্ত্বা। নমস্কৃত্বা তদস্ত্রাবিষ্কর্তৃত্বাৎ। বিধেয়মাবিষ্কার্য্যম্ ॥৮৪॥

তদিতি। তৎ ব্রাহ্মাস্ত্রম্। অমর্ষী অসহিষ্ণুঃ। ননু হে অর্জ্জুন! জনাঃ, ত্বা ত্বাম্, মনসা বিধেয়ং পরমং মহাস্ত্রং তৎ ব্রাহ্মং বেদিতারমাহুঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৮৫—৮৬॥

ভীমসেন ও কৃষ্ণ এইরূপ আদেশ করিলে, অর্জ্জুন নিজের ক্ষমতা কতটুকু তাহা ভাবিয়া, সমস্ত বিষয় পর্য্যালোচনা করিয়া এবং কর্ণের যুদ্ধে নিজের আগমনের প্রয়োজন বুঝিয়া কৃষ্ণকে এই কথা বলিলেন—॥৮২॥

'কৃষ্ণ! জগতের মঙ্গলবিধান ও কর্ণকে বধ করিবার জন্য এই আমি ভীষণ এক মহাস্ত্র আবিষ্কার করিতেছি। অতএব তুমি আমাকে অনুমতি কর এবং দেবতারা, ব্রহ্মা, মহাদেব ও ব্রহ্মজ্ঞ সকল লোক অনুমতি করুন' ॥৮৩॥

কৃষ্ণকে এই কথা বলিয়া অমিতশক্তিশালী অর্জ্জুন ব্রহ্মাকে নমস্কার করিয়া—যাহা মনের সঙ্কল্পে আবিষ্কার করা যায়, সেই উত্তম ও শত্রুগণের অসহ্য ব্রহ্মাস্ত্র আবিষ্কার করিলেন ॥৮৪॥

তখন কর্ণ মেঘের জলধারাবর্ষণের ন্যায় বাণসমূহ বর্ষণ করিয়া অর্জ্জুনের সেই ব্রহ্মাস্ত্র নিবারণপূর্ব্বক শোভা পাইতে লাগিলেন। তৎপরে কর্ণ যুদ্ধমধ্যে অর্জ্জুনের সেই ব্রহ্মাস্ত্র প্রতিহত করিয়াছেন দেখিয়া অসহিষ্ণু ও বলবান্ ভীমসেন ক্রোধে উত্তেজিত হইয়া সত্যপ্রতিজ্ঞ অর্জ্জুনকে বলিলেন—'অর্জ্জুন! তুমি মনের সঙ্কল্পে আবিষ্কার্য্য, ভীষণ ও উত্তম ব্রহ্মাস্ত্র জান ইহা লোকে বলে। অতএব সব্যসাচী! তুমি আর একটা ব্রহ্মাস্ত্র প্রয়োগ কর'। ভীম এইরূপ বলিলে, অর্জ্জুন পুনরায় ব্রহ্মাস্ত্র প্রয়োগ করিলেন ॥৮৫—৮৬॥

ততো দিশশ্চ প্রদিশশ্চ সর্বাঃ সমাবৃণোৎ সায়কৈর্ভূরিতেজাঃ।
গাণ্ডীবমুক্তৈর্ভুজগৈরিবোগ্রৈর্দিবাকরাংশুপ্রতিমৈর্জ্জ্বলদ্ভিঃ ॥৮৭॥
স্পৃষ্টাস্তু বাণা ভরতর্ষভেণ শতং শতানীব সুবর্ণপুঙ্খাঃ।
প্রাচ্ছাদয়ন্ কর্ণরথং ক্ষণেন যুগান্তবহ্ন্যর্ককরপ্রকাশাঃ ॥৮৮॥
ততশ্চ শূলানি পরশ্বধানি চক্রাণি নারাচশতানি চৈব।
নিশ্চক্রমুর্ঘোরতরাণি যোধাস্ততো হ্যহন্যন্ত সমন্ততোঽপি ॥৮৯॥
ছিন্নং শিরঃ কস্যচিদাজিমধ্যে পপাত যোধস্য পরস্য কায়াৎ।
ভয়েন সোঽথাশু পপাত ভূমাবন্যঃ প্রনষ্টঃ পতিতং বিলোক্য ॥৯০॥
অন্যস্য সাসির্নিপপাত কৃত্তো যোধস্য বাহুঃ করিহস্ততুল্যঃ।
অন্যস্য সব্যঃ সহ চর্ম্মণা চ ক্ষুরপ্রকৃত্তঃ পতিতো ধরণ্যাম্ ॥৯১॥

ভারতকৌমুদী

তত ইতি। প্রদিশো বিদিশঃ। ভূরিতেজা অর্জ্জুনঃ। জ্বলদ্ভিরুজ্জ্বলৈঃ ॥৮৭॥
স্পৃষ্টা ইতি। স্পৃষ্টাঃ ক্ষিপ্তাঃ, ভরতর্ষভেণার্জ্জুনেন, শতং শতানি দশ সহস্রাণি ॥৮৮॥
তত ইতি। অহন্যন্ত তৈঃ শূলাদিভিরেব, সমন্ততঃ সর্ব্বাসু দিক্ষু ॥৮৯॥
ছিন্নমিতি। স ছিন্নশিরাঃ। ভয়েন প্রনষ্টঃ পলায়নাদদর্শনং গতঃ ॥৯০॥
অন্যস্যেতি। সাসিঃ সখড্গঃ, কৃত্তশ্ছিন্নঃ। করিহস্ততুল্যো হস্তিশুণ্ডাসদৃশঃ ॥৯১॥

---

তদনন্তর মহাতেজা অর্জ্জুন সর্পের ন্যায় ভীষণ ও সূর্য্যকিরণতুল্য উজ্জ্বল গাণ্ডীব-নিক্ষিপ্ত বাণসমূহদ্বারা সমস্ত দিক্ ও বিদিক্ আবৃত করিয়া ফেলিলেন ॥৮৭॥

স্বর্ণপুঙ্খ এবং প্রলয়কালীন অগ্নি ও সূর্য্যকিরণের ন্যায় উজ্জ্বল অর্জ্জুননিক্ষিপ্ত বাণ সকল যাইয়া দশ সহস্র হইয়াই যেন ক্ষণকালমধ্যে কর্ণের রথখানাকে আচ্ছাদন করিল ॥৮৮॥

আবার অর্জ্জুনের ব্রহ্মাস্ত্র হইতেও অতিদারুণ শূল, পরশু, চক্র ও শত শত নারাচ নির্গত হইতে লাগিল; তাহাতেও সকল দিকে কৌরবযোদ্ধারা নিহত হইতে থাকিলেন ॥৮৯॥

যুদ্ধমধ্যে কোন বিপক্ষ যোদ্ধার মস্তক ছিন্ন হইয়া দেহ হইতে পতিত হইল; তৎক্ষণাৎ সে ভূতলে পড়িয়া গেল এবং তাহাকে পতিত দেখিয়া অন্য কোন সৈন্য ভয়ে পলায়ন করিয়া অদৃশ্য হইল ॥৯০॥

অপর যোদ্ধার হস্তিশুণ্ডতুল্য দক্ষিণ বাহু ছিন্ন হইয়া তরবারির সহিত পতিত

---

(৮৮)···প্রাচ্ছাদয়ৎ কর্ণরথম্···বর্দ্ধ সো।

এবং সমস্তানপি যোধমুখ্যান্ বিধ্বংসয়ামাস কিরীটমালী।
শরৈঃ শরীরান্তকরৈঃ সুঘোরৈর্দৌর্য্যোধনং সৈন্যমশেষমেব ॥৯২॥
বৈকর্ত্তনেনাপি তথাজিমধ্যে সহস্রশো বাণগণা বিসৃষ্টাঃ।
তে ঘোষিণঃ পাণ্ডবমভ্যুপেয়ুঃ পর্জ্জন্যমুক্তা ইব বারিধারাঃ ॥৯৩॥
স ভীমসেনঞ্চ জনার্দ্দনঞ্চ কিরীটিনঞ্চাপ্যমনুষ্যকর্ম্মা।
ত্রিভিস্ত্রিভির্ভীমবলোঽভিহত্য ননাদ ঘোরং মহতা স্বরেণ ॥৯৪॥
স কর্ণবাণাভিহতঃ কিরীটী ভীমং তদা প্রেক্ষ্য জনার্দ্দনঞ্চ।
অমৃষ্যমাণঃ পুনরেব পার্থঃ শরান্ দশাষ্টৌ চ সমুদ্ববর্হ ॥৯৫॥
সুষেণমেকেন শরেণ বিদ্ধা শল্যং চতুর্ভিস্ত্রিভিরেব কর্ণম্।
ততঃ সুমুক্তৈর্দশভির্জ্জঘান সভাপতিং কাঞ্চনবর্ম্মনদ্ধম্ ॥৯৬॥

ভারতকৌমুদী

এবমিতি। কিরীটমালী অর্জ্জুনঃ। দুর্য্যোধনস্যেদং দৌর্য্যোধনম্ ॥৯২॥
বৈকর্ত্তেতি। বৈকর্ত্তনেন কর্ণেন। ঘোষিণঃ শব্দায়মানাঃ। পর্জ্জন্যো মেঘঃ ॥৯৩॥
স ইতি। অমনুষ্যকর্ম্মা অলৌকিককার্য্যকারী কর্ণঃ। মহতা উচ্চেন ॥৯৪॥
স ইতি। ভীমং জনার্দ্দনঞ্চাভিহতমিতি শেষঃ। সমুদ্ববর্হ চিক্ষেপ ॥৯৫॥
সুষেণমিতি। সুমুক্তৈঃ সম্যক্ ক্ষিপ্তৈঃ। সভাপতিং নাম ॥৯৬॥

হইল; আবার অন্য যোদ্ধার বাম বাহু ক্ষুরপ্র অস্ত্রে খণ্ডিত হইয়া চর্ম্মের সহিত ভূতলে পড়িয়া গেল ॥৯১॥

এইভাবে অর্জ্জুন শরীরনাশক অতিদারুণ বাণসমূহদ্বারা দুর্য্যোধনের সমস্ত প্রধান যোদ্ধাকে এবং প্রায় সকল সৈন্যকে বিধ্বস্ত করিলেন ॥৯২॥

আবার কর্ণনিক্ষিপ্ত সহস্র সহস্র বাণও মেঘমুক্ত জলধারার ন্যায় শব্দ করিতে করিতে যাইয়া পাণ্ডবপক্ষে পড়িতে লাগিল ॥৯৩॥

ক্রমে অলৌকিককার্য্যকারী ও ভীষণবলশালী কর্ণ তিন তিনটা বাণদ্বারা ভীমসেন, কৃষ্ণ ও অর্জ্জুনকে আহত করিয়া উচ্চস্বরে ভয়ঙ্কর গর্জন করিলেন ॥৯৪॥

তখন অর্জ্জুন কর্ণের বাণে আহত হইয়া এবং ভীম ও কৃষ্ণকে আহত দেখিয়া তাহা সহ্য করিতে না পারিয়া পুনরায় আঠারটা বাণ নিক্ষেপ করিলেন ॥৯৫॥

অর্জ্জুন তাহার একবাণে সুষেণকে, চারি বাণে শল্যকে এবং তিন বাণে কর্ণকে বিদ্ধ করিয়া পরে সম্যক্ নিক্ষিপ্ত দশটা বাণদ্বারা স্বর্ণবর্ম্মধারী 'সভাপতি-'নামক এক রাজপুত্রকে বধ করিলেন ॥৯৬॥

(৯৪) ততঃ স কৃষ্ণঞ্চ কিরীটিনঞ্চ বৃকোদরঞ্চাপ্রতিমপ্রভাবঃ···বা সো। (৯৬) স কেতুমেকেন···বা সো।

স রাজপুত্রো বিশিরা বিবাহুর্বিবাজিসূতো বিধনুর্বিকেতুঃ।
হতো রথাগ্রাদপতৎ স রুগ্ণঃ পরশ্বধৈঃ শাল ইবাবকৃত্তঃ ॥৯৭॥
পুনশ্চ কর্ণং ত্রিভিরষ্টভিশ্চ দ্বাভ্যাং চতুর্ভির্দশভিশ্চ বিদ্ধ্বা।
চতুঃশতান্ দ্বিরদান্ সায়ুধীয়ান্ হত্বা রথানষ্টশতং জঘান ॥৯৮॥
সহস্রমশ্বাংশ্চ পুনঃ সসাদীনষ্টৌ সহস্রাণি চ পত্তিবীরান্।
কর্ণং সসূতং সরথাশ্বকেতুমদৃশ্যমঞ্জোগতিভিশ্চ চক্রে ॥৯৯॥
ততোহক্রোশন্ কুরবো বধ্যমানা ধনঞ্জয়েনাধিরথিং সমন্তাৎ।
বিমুঞ্চ বাণান্ জহি পাণ্ডুপুত্রং বাণৈঃ পুরা হন্তি কুরূন্ সমগ্রান্ ॥১০০॥
স চোদিতঃ সর্ব্বযত্নেন কর্ণো মুমোচ বাণান্ সুবহূনভীক্ষ্ণম্।
তে পাণ্ডুপাঞ্চালগণান্ নিজঘ্নুর্মর্ম্মচ্ছিদঃ শোণিতপাঃ সুমুক্তাঃ ॥১০১॥

---

ভারতকৌমুদী

স ইতি। বিগতং শিরো যস্য স ইত্যাদিবিগ্রহঃ। রুগ্ণো বায়ুভগ্নঃ, অবকৃত্তশ্ছিন্নো বা ॥৯৭॥
পুনরিতি। আয়ুধীয়ৈরস্ত্রধারিভিঃ সহেতি তান্। জঘান কিরীটীত্যনুবৃত্তিঃ ॥৯৮॥
সহস্রমিতি। সসাদীন্ আরোহিসহিতান্। অঞ্জোগতিভির্দ্রুতগামিভির্বাণৈঃ ॥৯৯॥
তত ইতি। অক্রোশন্ আহূয়াবদন্। আধিরথিং কর্ণম্। পুরা পরস্মিন্ কালে ॥১০০॥
স ইতি। চোদিতঃ কুরুভিঃ প্রেরিতঃ। অভীক্ষ্ণং পুনঃ পুনঃ। শোণিতপা রক্তপায়িনঃ ॥১০১॥

---

মস্তক, বাহু, অশ্ব, সারথি, ধনু ও ধ্বজ ছিন্ন হইলে, সেই নিহত রাজপুত্র সভাপতি—বায়ুভগ্ন বা পরশুচ্ছিন্ন শালবৃক্ষের ন্যায় রথ হইতে পতিত হইলেন ॥৯৭॥

অর্জ্জুন পুনরায় তিন, আট, দুই, চারি ও দশটা বাণে কর্ণকে বিদ্ধ করিয়া অস্ত্রধারী আরোহীদের সহিত চারিশত হস্তী ও আটশত রথ বিনাশ করিলেন ॥৯৮॥

আবার তিনি আরোহীদের সহিত সহস্র অশ্ব ও অষ্ট সহস্র পদাতি বধ করিলেন এবং দ্রুতগামী বাণসমূহদ্বারা সারথি, রথ, অশ্ব ও ধ্বজের সহিত কর্ণকে অদৃশ্য করিয়া ফেলিলেন ॥৯৯॥

অর্জ্জুন এইভাবে বধ করিতে লাগিলে, কৌরবসৈন্যেরা সকল দিক্ হইতে কর্ণকে বলিল—'কর্ণ! অর্জ্জুন বাণদ্বারা ইহার পরে সমস্ত কৌরবসৈন্য সংহার করিবেন। অতএব আপনি বাণক্ষেপ করুন এবং অর্জ্জুনকে বধ করুন' ॥১০০॥

কৌরবসৈন্যেরা এইরূপ বলিলে, কর্ণ সর্বপ্রযত্নে বার বার বহুতর বাণক্ষেপ

---

(১০০)…প্রমুঞ্চ বাণান্…পি,…মুক্তাভিবিধ্যার্জ্জুনমাশু কর্ণ।…বা সো। (১০১)…সুবহূনসহান্…পি।

তাবুত্তমৌ সর্বধনুর্দ্ধরাণাং মহাবলৌ সর্বসপত্নসাহৌ।
নিজঘ্নতুশ্চাহিতসৈন্যমুগ্রাবন্যোন্যমপ্যস্ত্রবিদৌ মহাস্ত্রৈঃ ॥১০২॥
অথোপযাতস্ত্বরিতো দিদৃক্ষুর্মন্ত্রৌষধিভ্যাং বিরুজো বিশল্যঃ।
কৃতঃ সুহৃদ্ভির্ভিষজাং বরিষ্ঠৈর্যুধিষ্ঠিরস্তত্র সুবর্ণবর্ম্মা ॥১০৩॥
তত্রোপযাতং যুধি ধর্ম্মরাজং দৃষ্ট্বা মুদা সর্বভূতান্যনন্দন্।
রাহোর্বিমুক্তং বিমলং সমগ্রং চন্দ্রং যথৈবাভ্যুদিতং তথৈব ॥১০৪॥
দৃষ্ট্বা তু মুখ্যাবথ যুধ্যমানৌ দিদৃক্ষবঃ শূরবরাবরিঘ্নৌ।
কর্ণঞ্চ পার্থঞ্চ নিয়ম্য বাহান্ খস্থা মহীস্থাশ্চ জনা বিতস্থুঃ ॥১০৫॥

ভারতকৌমুদী

তাবিতি। সর্ব্বান্ সপত্নান্ শত্রূন্ সহেতে ইতি তৌ। কর্ম্মণ্যণ্। অহিতঃ শত্রুঃ ॥১০২॥

অথেতি। দিদৃক্ষুঃ কর্ণার্জ্জুনয়োর্যুদ্ধং দ্রষ্টুমিচ্ছুঃ। বিগতা রুজা রোগো বেদনা যস্য সঃ, বিগতানি শল্যানি বাণাগ্রাদীনি যস্মাৎ সঃ। সুবর্ণস্য বর্ম্ম যস্য সঃ ॥১০৩॥

তত্রেতি। মুদা হর্ষেণ দৃষ্ট্বা, সর্ব্বভূতানি পাণ্ডবপক্ষীয়াঃ সর্বে জনাঃ ॥১০৪॥

দৃষ্ট্বেতি। মুখ্যৌ যোদ্ধশ্রেষ্ঠৌ। দিদৃক্ষবো দ্রষ্টুমিচ্ছবঃ। নিয়ম্য সংস্থাপ্য, বাহান্ বিমানরথাশ্বাদীনি যানানি, খস্থা আকাশগতাঃ। বিতস্থুঃ অবতস্থিরে ॥১০৫॥

---

করিলেন। তখন মর্ম্মচ্ছেদী, রক্তপায়ী ও সম্যক্ নিক্ষিপ্ত সেই বাণ সকল যাইয়া পাণ্ডব ও পাঞ্চালসৈন্য বধ করিতে লাগিল ॥১০১॥

সর্বধনুর্দ্ধরশ্রেষ্ঠ, মহাবল, সর্ব শত্রুর বেগসহনক্ষম, উগ্রমূর্ত্তি ও অস্ত্রজ্ঞ কর্ণ ও অর্জ্জুন ভীষণ ভীষণ অস্ত্রদ্বারা পরস্পর শত্রুসৈন্য সংহার করিতে লাগিলেন ॥১০২॥

তাহার পর যুধিষ্ঠির স্বর্ণময় বর্ম্ম ধারণ করিয়া কর্ণ ও অর্জ্জুনের যুদ্ধ দর্শন করিবার জন্য সত্বর সেই স্থানে আগমন করিলেন। পূর্ব্বেই প্রীতিভাজন শ্রেষ্ঠ চিকিৎসকগণ মন্ত্র ও ঔষধদ্বারা তাঁহার গাত্র হইতে শল্য (অস্ত্রের অগ্রভাগ) উত্তোলনপূর্বক সমস্ত বেদনার উপশম করিয়া দিয়াছিলেন ॥১০৩॥

তখন রাহুর মুখ হইতে নির্গত নির্ম্মল উদিত পূর্ণচন্দ্রের ন্যায় রণস্থলে সমাগত যুধিষ্ঠিরকে দেখিয়া সমস্ত লোক আনন্দিত হইল ॥১০৪॥

ক্রমে যোদ্ধৃশ্রেষ্ঠ, বীরবর ও শত্রুহন্তা কর্ণ ও অর্জ্জুনকে যুদ্ধ করিতে দেখিয়া আকাশবর্ত্তী ও ভূতলস্থিত লোকেরা পরবর্ত্তী অবস্থা দেখিবার জন্য আপন আপন যানবাহন থামাইয়া অবস্থান করিতে লাগিল ॥১০৫॥

---

(১০৩) পূর্ব্বার্দ্ধাৎ পরম্ 'নাসত্যদস্রাত্রিসুতোত্তবাষ্টৈরষ্টাঙ্গবিত্তামনমুত্তমস্তিঃ। আবদ্ধপট্টপ্রণবঞ্চ চেতা যথা সুরেশো দিভিজৈঃ ক্ষতাঙ্গঃ ॥' এষ শ্লোকোঽধিকঃ বা সো।

স কার্ম্মুকজ্যাতলসন্নিপাতঃ সুমুক্তবাণস্তুমুলো বভূব।
ঘ্নতোস্তথান্যোন্যমিষুপ্রবেকৈর্ধনঞ্জয়স্যাধিরথেশ্চ রাজন্! ॥১০৬॥
ততো ধনুর্জ্জ্যা সহসাতিকৃষ্টা সঘোষমচ্ছিদ্যত পাণ্ডবস্য।
তস্মিন্ ক্ষণে সূতপুত্রস্তু পার্থং সমাচিনোৎ ক্ষুদ্রকাণাং শতেন ॥১০৭॥
নির্ম্মুক্তসর্পপ্রতিমৈশ্চ তীক্ষ্ণৈস্তৈলপ্রধৌতৈঃ খগপত্রবাজৈঃ।
ষষ্ট্যা নারাচৈর্বাসুদেবং বিভেদ তদন্তরং প্রাদ্রবন্ সোমকাশ্চ ॥১০৮॥
প্রাচ্ছাদয়ংস্তে নিশিতৈঃ পৃষৎকৈর্জীমূতসংঘা নভসীব সূর্য্যম্।
আগচ্ছতস্তান্ বিশিখৈরনেকৈর্ব্যষ্টম্ভয়ৎ সূতপুত্রঃ কৃতাস্ত্রঃ ॥১০৯॥
তৈরস্ত্রমস্ত্রৈর্বিনিহত্য সর্বং জঘান তেষাং রথবাজিনাগান্।
তথা তু সৈন্যপ্রবরাংস্তু রাজন্নভ্যর্দ্দয়ন্মার্গণৈঃ সূতপুত্রঃ ॥১১০॥

## ভারতকৌমুদী

স ইতি। কার্ম্মুকয়োঃ জ্যয়োর্গুণয়োঃ তলয়োর্হস্তাবরণয়োশ্চ সন্নিপাতঃ সংঘর্ষঃ। ঘ্নতোঃ প্রহরতোঃ, ইষুপ্রবেকৈর্বাণশ্রেষ্ঠৈঃ, আধিরথেঃ কর্ণস্য ॥১০৬॥

তত ইতি। ধনুষো জ্যা গুণঃ, সঘোষং সশব্দম্। সমাচিনোৎ ব্যাপ্নোৎ ॥১০৭॥

নিরিতি। নির্ম্মুক্তাশ্চর্ম্মণো নির্গতাঃ সর্পাঃ প্রতিমা উপমা যেষাং তৈঃ, তৈলৈঃ প্রধৌতৈর্মার্জিতৈঃ, খগপত্রাণি পক্ষিপক্ষা এব বাজাঃ পক্ষা যেষু তৈঃ ॥১০৮॥

প্রেতি। পৃষৎকৈর্বাণৈঃ, জীমূতসংঘা মেঘসমূহাঃ। ব্যষ্টম্ভয়ৎ অস্থগয়ৎ ॥১০৯॥

তৈরিতি। তেষাং সোমকানাম্। মার্গণৈর্বাণৈঃ, সূতপুত্রঃ কর্ণঃ ॥১১০॥

---

রাজা! তৎকালে কর্ণ ও অর্জ্জুন উত্তম উত্তম বাণদ্বারা সেইভাবে পরস্পর প্রহার করিতে লাগিলে, তাঁহাদের ধনু, গুণ ও হস্তাবরণের তুমুল সংঘর্ষ হইতে লাগিল এবং সুষ্ঠুভাবে বাণ সকল নিক্ষিপ্ত হইতে থাকিল ॥১০৬॥

তদনন্তর অর্জ্জুন গাণ্ডীবধনুর গুণ অত্যন্ত আকর্ষণ করিলে, তৎক্ষণাৎ তাহা শব্দসহকারে ছিন্ন হইল। সেই অবসরে কর্ণ বহুতর ক্ষুদ্রক-(বাণবিশেষ) দ্বারা অর্জুনকে ব্যাপ্ত করিয়া ফেলিলেন ॥১০৭॥

এবং তিনি চর্ম্মনির্ম্মুক্ত সর্পের তুল্য, তীক্ষ্ণ, তৈলমার্জিত ও পক্ষিপক্ষযুক্ত ষাটটা নারাচদ্বারা কৃষ্ণকে বিদীর্ণ করিলেন; সেই সময়ে সোমকেরা কর্ণের দিকে ধাবিত হইল ॥১০৮॥

ক্রমে আকাশে মেঘসমূহ যেমন সূর্য্যকে আবৃত করে, তেমন সোমকেরা সুধার বাণসমূহে কর্ণকে আবৃত করিল এবং সেইভাবে তাহারা আসিতে লাগিলে, সমস্ত অস্ত্রে সুশিক্ষিত কর্ণ অনেক বাণদ্বারা তাহাদিগকে রুদ্ধ করিলেন ॥১০৯॥

---

(১১০) তৈরস্ত্রমস্ত্রৈর্নিহত্য সর্বম্...পি।

তে ভিন্নদেহা ব্যসবো নিপেতুঃ কর্ণেষুভির্ভূমিতলে স্তনন্তঃ।
ক্রুদ্ধেন সিংহেন যথা শ্বযূথ্যা মহাবলা ভীমবলেন তদ্বৎ ॥১১১॥
পুনশ্চ পাঞ্চালবরাস্তথান্যে তদন্তরে কর্ণধনঞ্জয়াভ্যাম্।
প্রস্কন্দন্তো বলিনঃ সাধু মুক্তৈঃ কর্ণেন বাণৈর্নিহতাঃ প্রসহ্য ॥১১২॥
জয়ন্তু মত্বা বিপুলং ত্বদীয়াস্তলান্ নিজঘ্নুঃ সিংহনাদাংশ্চ নেদুঃ।
সর্বে হ্যমন্যন্ত বশে কৃতৌ তৌ কর্ণেন কৃষ্ণাবিতি তে বিমর্দ্দে ॥১১৩॥
ততো ধনুর্জ্যামবনাম্য শীঘ্রং শরানস্তানাধিরথেবিধম্য।
সুসংরব্ধঃ কর্ণশরক্ষতাঙ্গো রণে পার্থঃ কৌরবান্ প্রত্যগৃহ্লাৎ ॥১১৪॥

## ভারতকৌমুদী

ত ইতি। ভিন্নদেহা বিদীর্ণশরীরাঃ, ব্যসবো বিগতপ্রাণাঃ। স্তনন্ত আর্ত্তনাদং কুর্বন্তঃ। শ্বযূথ্যাঃ কুক্কুরসমূহপ্রধানাঃ, ভীমবলেন সিংহেন ॥১১১॥

পুনরিতি। কর্ণধনঞ্জয়াভ্যাং কর্ণধনঞ্জয়য়োঃ, অন্তরে মধ্যদেশে, প্রস্কন্দন্তঃ সাহসাদাগচ্ছন্তঃ, সাধু সম্যক্, মুক্তৈঃ ক্ষিপ্তৈঃ। প্রসহ্য বলেন ॥১১২॥

জয়মিতি। তলান্ করতলানি নিজঘ্নুঃ করতলধ্বনিং চক্রুঃ। কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ ॥১১৩॥

রাজা! পরে কর্ণ সেই সকল অস্ত্রদ্বারা তাহাদের অস্ত্র প্রতিহত করিয়া তাহাদের হস্তী, অশ্ব ও রথ বিনাশ করিতে লাগিলেন এবং বাণদ্বারা প্রধান প্রধান সৈন্যকে পীড়ন করিতে থাকিলেন ॥১১০॥

তখন ভীষণবলশালী ক্রুদ্ধ সিংহের আঘাতে মহাবল কুক্কুরসমূহের ন্যায় সোমকেরা কর্ণের বাণে বিদীর্ণদেহ হইয়া আর্ত্তনাদ করিতে থাকিয়া প্রাণশূন্য অবস্থায় ভূতলে পতিত হইতে লাগিল ॥১১১॥

বলবান্ প্রধান প্রধান অন্য পাঞ্চালযোদ্ধা কর্ণ ও অর্জ্জুনের মধ্যদেশে পুনরায় যাইয়া উপস্থিত হইলে, কর্ণ বলপূর্বক সম্যক্‌ভাবে বাণক্ষেপ করিয়া তাহাদিগকে বধ করিলেন ॥১১২॥

মহারাজ! এই সময়ে আপনার পক্ষের লোকেরা বিপুল জয়লাভ হইয়াছে মনে করিয়া করতলধ্বনি ও সিংহনাদ করিতে লাগিল এবং তাহারা সকলে মনে করিল যে, কর্ণ যুদ্ধে কৃষ্ণ ও অর্জুনকে বশীভূত করিয়াছেন ॥১১৩॥

তাহার পর কর্ণের বাণে ক্ষত-বিক্ষত-দেহ অর্জ্জুন অত্যন্তক্রুদ্ধ হইয়া ধনুর গুণ যোজনপূর্ব্বক আকর্ষণ এবং সত্বর কর্ণনিক্ষিপ্ত বাণ সকল বিনাশ করিয়া যুদ্ধে কৌরবগণকে গ্রহণ করিলেন ॥১১৪॥

(১১১)...ভূমিতলে স্বনন্তঃ...খা সো। (১১৩)...কর্ণেন কৃষ্ণাবিতি কৌরবেন্দ্র!—পি।

জ্যাঞ্চাপ্যমৃজ্যাভ্যহনত্তলত্রে বাণান্ধকারানকরোৎ ক্ষণেন।
শল্যঞ্চ কর্ণঞ্চ কুরূংশ্চ সর্বান্ বাণৈরবিধ্যদ্‌যুগপৎ কিরীটী ॥১১৫॥
ন পক্ষিণো ব্যপতন্নন্তরীক্ষে ক্ষেপীয়সাস্ত্রেণ কৃতান্ধকারে।
বায়ুর্বিয়দ্‌স্থৈরীরিতো ভূতসংঘৈরুবাহ দিব্যঃ সুরভিস্তদানীম্ ॥১১৬॥
শল্যস্তু পার্থো দশভিঃ পৃষৎকৈর্ভৃশং তনুত্রে প্রহসন্নবিধ্যৎ।
ততঃ কর্ণং দ্বাদশভিঃ সুমুক্তৈর্বিদ্ধা পুনঃ সপ্তভিরভ্যবিধ্যৎ ॥১১৭॥
স পার্থবাণাসনবেগমুক্তৈর্দৃঢ়াহতঃ পত্রিভিরুগ্রবেগৈঃ।
বিভিন্নগাত্রঃ ক্ষতজোক্ষিতাঙ্গঃ কর্ণো বভৌ রুদ্র ইবাততেষুঃ ॥১১৮॥

## ভারতকৌমুদী

তত ইতি। অবনাম্য যোজয়িত্বাক্ষ্য। অস্তান্ ক্ষিপ্তান্, বিধম্য বিনাশ্য ॥১১৪॥

জ্যামিতি। জ্যাং ধনুর্গুণম্। তলত্রে হস্তাবরণে, অভ্যহনৎ ক্ষেপকালে ॥১১৫॥

নেতি। ব্যপতন্ ব্যচরন্, ক্ষেপীয়সা ক্ষিপ্রগামিনা। বিয়দ্‌স্থৈরাকাশবর্ত্তিভিঃ, ভূতসংঘৈর্দেবাদিভিঃ প্রাণিগণৈঃ, ঈরিতশ্চালিতঃ, উবাহ বহতি স্ম ॥১১৬॥

শল্যমিতি। পৃষৎকৈর্বাণৈঃ, তনুত্রে বর্ম্মণি। সুমুক্তৈঃ পৃষৎকৈরিত্যনুবৃত্তিঃ ॥১১৭॥

স ইতি। পার্থবাণাসনেন অর্জ্জুনধনুষা বেগেন মুক্তৈঃ ক্ষিপ্তৈঃ, পত্রিভির্বাণৈঃ। বিভিন্নগাত্রো বিদীর্ণদেহঃ, ক্ষতজোক্ষিতাঙ্গো রক্তসিক্তাঙ্গঃ। আততেষুঃ ক্ষেপায় বিস্তৃতবাণঃ ॥১১৮॥

---

পরে অর্জুন ধনুর গুণ মার্জনা করিয়া হস্তাবরণে আঘাত করিলেন এবং ক্ষণকালমধ্যে বাণে বাণে অন্ধকার করিয়া ফেলিলেন, আর একদাই বাণদ্বারা কর্ণ, শল্য ও সমস্ত কৌরবযোদ্ধাকে বিদ্ধ করিলেন ॥১১৫॥

দ্রুতগামী অর্জুনের অস্ত্র অন্ধকার করিয়া ফেলিলে, পক্ষিগণ আকাশে বিচরণ করিতে লাগিল না এবং তৎকালে আকাশবর্ত্তী প্রাণিগণের প্রবর্ত্তিত স্বর্গীয় সুগন্ধি বায়ু বহিতে লাগিল ॥১১৬॥

অর্জুন হাস্য করতঃ দশটা বাণদ্বারা গুরুতরভাবে শল্যের বর্ম্ম বিদ্ধ করিলেন এবং তৎপরে সুনিক্ষিপ্ত বারটা বাণে কর্ণকে বিদ্ধ করিয়া পুনরায় সাত বাণে তাঁহাকেই তাড়ন করিলেন ॥১১৭॥

অর্জ্জুনকর্ত্তৃক গাণ্ডীবদ্বারা বেগে নিক্ষিপ্ত মহাবেগশালী সেই বাণসমূহে গুরুতর আহত, বিদীর্ণগাত্র ও রক্তসিক্তদেহ হইয়া কর্ণ সংহিতবাণধারী রুদ্রের ন্যায় প্রকাশ পাইতে লাগিলেন ॥১১৮॥

---

(১১৫)···বাণান্ধকারং সহসা চ চক্রে···সো। (১১৮) ইতঃ পরম্ 'প্রক্রীড়মানশ্চ শ্মশানমধ্যে রৌদ্রে মুহূর্ত্তে রুধিরার্দ্রগাত্রঃ' ইত্যর্দ্ধমধিকং পি বা সো।

ততস্তেজোময়া বাণা রথাৎ পার্থস্য নিঃসৃতাঃ।
প্রাদুরাসন্ মহাবীর্য্যাঃ কর্ণস্য রথমন্তিকাৎ ॥৯২॥
তান্ কর্ণস্ত্বগ্রতো ন্যস্তান্ মোঘাংশ্চক্রে মহারথঃ।
ততোঽব্রবীদ্‌বৃষ্ণিবীরস্তস্মিন্নস্ত্রে বিনাশিতে ॥৯৩॥
বিসৃজাস্ত্রং পরং পার্থ! রাধেয়ো গ্রসতে শরান্।
ততো ব্রহ্মাস্ত্রমব্যগ্রঃ সংমন্ত্র্য সমযোজয়ৎ ॥৯৪॥
ছাদয়িত্বা দিশো বাণৈঃ কর্ণং প্রত্যস্যদর্জ্জুনঃ।
ততঃ কর্ণঃ শিতৈর্বাণৈশ্চিচ্ছেদ জ্যাং সুতেজনৈঃ ॥৯৫॥
দ্বিতীয়াঞ্চ তৃতীয়াঞ্চ চতুর্থীং পঞ্চমীং তথা।
ষষ্ঠীমথাস্য চিচ্ছেদ সপ্তমীঞ্চ তথাষ্টমীম্ ॥৯৬॥
নবমীং দশমীঞ্চাস্য তথা চৈকাদশীং বৃষঃ।
জ্যাশতং শতসন্ধানঃ স কর্ণো নাববুধ্যতে ॥৯৭॥

ভারতকৌমুদী

তত ইতি। রথং লক্ষ্যীকৃত্যেতি শেষঃ ॥৯২॥
তানিতি। ন্যস্তান্ নিক্ষিপ্তান্, মোঘান্ ছেদনেন ব্যর্থান্। বৃষ্ণিবীরঃ কৃষ্ণঃ ॥৯৩॥
বিসৃজেতি। গ্রসতে গ্রাসেনেব নাশয়তি। অব্যগ্রোঽর্জ্জুনঃ ॥৯৪॥
ছাদেতি। অস্যৎ বাণানক্ষিপৎ। জ্যাং ধনুর্গুণম্, সুতেজনৈরতিবেগৈঃ ॥৯৫॥
দ্বিতীয়ামিতি। দ্বিতীয়াং দ্বিরারোপিতাং জ্যাম্। এবং সর্বত্র ॥৯৬॥

---

তৎপরে তেজোময় ও মহাশক্তিশালী বাণ সকল অর্জ্জুনের রথ হইতে নির্গত হইয়া কর্ণের রথের নিকটে যাইয়া প্রকাশ পাইতে থাকিল ॥৯২॥

কিন্তু সেগুলি কর্ণের সম্মুখে উপস্থিত হইবামাত্রই মহারথ কর্ণ সেগুলিকে ব্যর্থ করিতে লাগিলেন। সেই অস্ত্র বিনষ্ট হইলে, কৃষ্ণ অর্জ্জুনকে বলিলেন—॥৯৩॥

'অর্জ্জুন! কর্ণ বাণগুলিকে গ্রাস করিতেছে। অতএব পুনরায় অস্ত্রক্ষেপ কর'। পরে অর্জ্জুন স্থির থাকিয়া আমন্ত্রণপূর্বক ব্রহ্মাস্ত্র যোগ করিলেন ॥৯৪॥

অর্জ্জুন বাণদ্বারা সমস্ত দিক্ আবৃত করিয়া আবার কর্ণের প্রতিও বাণক্ষেপ করিতে লাগিলেন। তাহার পর কর্ণ সুধার ও মহাবেগশালী বাণদ্বারা অর্জ্জুনের ধনুর গুণ ছেদন করিলেন ॥৯৫॥

এইভাবে কর্ণ অর্জ্জুনের দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ, পঞ্চম, ষষ্ঠ, সপ্তম ও অষ্টম ধনুর গুণ কাটিয়া ফেলিলেন ॥৯৬॥

---

(৯৫)...শিতৈঃ ক্রুদ্ধঃ...পি।

ততো জ্যামবধায়ান্যামনুমৃজ্য চ পাণ্ডবঃ।
শরৈরবাকিরৎ কর্ণং দীপ্তাস্যৈরুরগৈরিব ॥৯৮॥
তস্য জ্যাচ্ছেদনং কর্ণো জ্যাবধানঞ্চ সংযুগে।
নান্ববুধ্যত শীঘ্রত্বাত্তদদ্ভুতমিবাভবৎ ॥৯৯॥
অস্ত্রৈরস্ত্রাণি রাধেয়ঃ প্রাহনৎ সব্যসাচিনঃ।
চক্রেঽভ্যধিকমাত্মানং স্ববীর্য্যং প্রতিদর্শয়ন্ ॥১০০॥
ততঃ কৃষ্ণোঽর্জ্জুনং দৃষ্ট্বা কর্ণাস্ত্রেণাভিপীড়িতম্।
অভ্যস্যেত্যব্রবীৎ পার্থমাতিষ্ঠাস্ত্রমনুত্তমম্ ॥১০১॥

ভারতকৌমুদী

নবমীমিতি। চিচ্ছেদেত্যনুবৃত্তিঃ। বৃষঃ কর্ণঃ। জ্যাশতমর্জ্জুনস্যাস্তীতি শেষঃ ॥৯৭॥
তত ইতি। অবধায় ধনুষ্যারোপ্য। অবাকিরৎ প্রাহরৎ, দীপ্তাস্যৈরুজ্জলমুখৈঃ ॥৯৮॥
তস্যেতি। জ্যায়া ধনুর্গুণস্য অবধানমারোপণম্ ॥৯৯॥
অস্ত্রৈরিতি। প্রাহনদিতি বিকরণলোপাভাব আর্ষঃ ॥১০০॥
তত ইতি। অভ্যস্য পৌনঃপুন্যেনাস্ত্রং ক্ষিপ। আতিষ্ঠ গৃহাণ ॥১০১॥

ভারতভাবদীপঃ

অস্তি চ ন তু নিগীর্ণমুদ্বমস্তীত্যর্থঃ ॥৮১॥ চৈত্যঃ সবেদিকো গ্রামস্থচকো মহাক্রমঃ ॥৮২—৮৯॥ অভ্যুপমন্ত্রযৎ গাণ্ডীবমিত্যুত্তরান্বয়ি ॥৯০—৯৪॥ প্রত্যস্যৎ প্রতিপ্রাক্ষিপৎ ॥৯৫—১০০॥ অভ্যস্য

---

এমন কি, তখন কর্ণ অর্জ্জুনের নবম, দশম এবং একাদশ ধনুর গুণও ছেদন করিলেন। কিন্তু শতপ্রকারসন্ধানকারী কর্ণ—অর্জ্জুনের যে শতসংখ্যক ধনুর গুণ আছে, তাহা বুঝিতে পারেন নাই ॥৯৭॥

তাহার পর অর্জ্জুন ধনুতে অন্য একটা গুণ লাগাইয়া এবং তাহা মাজিয়া উজ্জলমুখ সর্পের ন্যায় বাণসমূহদ্বারা কর্ণকে তাড়ন করিতে লাগিলেন ॥৯৮॥

অর্জ্জুনের ধনুর গুণচ্ছেদন এবং পুনরায় তাহার আরোপণ অতিক্রত হইতেছিল বলিয়া কর্ণ তাহা বুঝিতে পারেন নাই; তাহা যেন অদ্ভুত বলিয়া বোধ হইয়াছিল ॥৯৯॥

ক্রমে কর্ণ অস্ত্রদ্বারা অর্জ্জুনের অস্ত্র প্রতিহত করিলেন এবং নিজের শক্তি দেখাইতে থাকিয়া নিজেকে প্রধান বলিয়া প্রতিপন্ন করিলেন ॥১০০॥

তাহার পর কৃষ্ণ অর্জ্জুনকে কর্ণের অস্ত্রে পরিপীড়িত দেখিয়া অর্জ্জুনকে বলিলেন—'অর্জ্জুন! বার বার অস্ত্রক্ষেপ কর এবং সর্বশ্রেষ্ঠ অস্ত্র গ্রহণ কর' ॥১০১॥

---

(৯৮)…সমামৃজ্য চ পাণ্ডবঃ…পি। (১০০)…স্বং বীর্য্যম্…পি।

ততোঽন্যমগ্নিসদৃশঃ ক্রুদ্ধঃ সর্পবিষোপমম্।
অশ্মসারময়ং দিব্যমনুমন্ত্র্য ধনঞ্জয়ঃ ॥১০২॥
রৌদ্রমস্ত্রং সমাধায় ক্ষেপ্তুকামঃ কিরীটবান্।
ততোঽগ্রসন্মহী চক্রং রাধেয়স্য তদা নৃপ! ॥১০৩॥ (যুগ্মকম্)
গ্রস্তচক্রস্তু রাধেয়ঃ কোপাদশ্রূণ্যবর্ত্তয়ৎ।
অর্জ্জুনঞ্চাব্রবীৎ কর্ণো মুহূর্ত্তং ক্ষম পাণ্ডব! ॥১০৪॥
সব্যং চক্রং মহীগ্রস্তং দৃষ্ট্বা দৈবাদিদং মম।
পার্থ! কাপুরুষাচীর্ণমভিসন্ধিং বিসর্জ্জয় ॥১০৫॥
প্রকীর্ণকেশে বিমুখে ব্রাহ্মণেঽথ কৃতাঞ্জলৌ।
শরণাগতে যাচমানে ন্যস্তশস্ত্রে তথৈব চ ॥১০৬॥
অবাণে ভ্রষ্টকবচে ভ্রষ্টভগ্নায়ুধে তথা।
ন বিমুঞ্চন্তি শস্ত্রাণি শূরাঃ সাধুব্রতে স্থিতাঃ ॥১০৭॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তত ইতি। অশ্মসারময়ং লৌহময়ম্, দিব্যমলৌকিকম্। রৌদ্রং ভীষণম্, সমাধায় ধনুষি সংস্থাপ্য, ক্ষেপ্তুকামঃ অভবৎ। অগ্রসৎ পূর্বত আধিক্যেন ॥১০২—১০৩॥

গ্রস্তেতি। অবর্ত্তয়ৎ উদপাদয়ৎ। ক্ষম প্রতীক্ষস্ব ॥১০৪॥

সব্যমিতি। সব্যং বামম্। কাপুরুষৈরাচীর্ণমাচরিতম্ ॥১০৫॥

প্রকীর্ণেতি। প্রকীর্ণকেশে বিহ্বলতয়া স্খলিতকুন্তলে। যাচমানে বিরামাভয়াদিকম্, ন্যস্তশস্ত্রে ত্যক্তাস্ত্রে। ভ্রষ্টং ভগ্নং বা আয়ুধং যস্য তস্মিন্ ॥১০৬—১০৭॥

---

তদনন্তর ক্রুদ্ধ অর্জ্জুন অগ্নি ও সর্পবিষের ন্যায় ভীষণ, লৌহময় ও অলৌকিক এক অস্ত্রকে অভিমন্ত্রিত করিয়া ধনুতে স্থাপনপূর্ব্বক ক্ষেপ করিবার ইচ্ছা করিলেন। রাজা! তখন ভূমি কর্ণের রথের বাম চক্রটাকে পূর্বাপেক্ষা অধিক গ্রাস করিল ॥১০২—১০৩॥

ভূমি রথচক্র গ্রাস করিলে, রাধানন্দন কর্ণ ক্রোধে অশ্রুপাত করিলেন এবং অর্জ্জুনকে বলিলেন—'পাণ্ডুনন্দন! একটু কাল অপেক্ষা কর ॥১০৪॥

পৃথানন্দন! দৈববশতঃ আমার এই বাম চক্রটা ভূতলে প্রবিষ্ট হইয়াছে দেখিয়া কাপুরুষের অভিসন্ধি পরিত্যাগ কর ॥১০৫॥

স্খলিতকেশ, পরাঙ্মুখ, ব্রাহ্মণ, কৃতাঞ্জলি, শরণাগত, যুদ্ধবিরামাদিপ্রার্থী, ন্যস্তশস্ত্র, বাণশূন্য, ভ্রষ্টকবচ, পতিতশস্ত্র ও ভগ্নাস্ত্র লোকের প্রতি সাধুনিয়মস্থ বীরেরা অস্ত্রক্ষেপ করেন না ॥১০৬—১০৭॥

---

(১০৬)···ব্রহ্মবাদিকৃতাঞ্জলৌ···পি বর্দ্ধ।

ত্বঞ্চ শূরতমো লোকে সাধুবৃত্তশ্চ পাণ্ডব ! ।
অভিজ্ঞো যুদ্ধধর্ম্মাণাং তস্মাৎ ক্ষম মম ক্ষণম্ ॥১০৮॥
যাবচ্চক্রমিদং ভূমেরুদ্ধরামি ধনঞ্জয় ! ।
ন মাং রথস্থো ভূমিষ্ঠমসজ্জং হন্তুমর্হসি ॥১০৯॥
ন বাসুদেবাত্ত্বত্তো বা পাণ্ডবেয় ! বিভেম্যহম্ ।
ত্বং হি ক্ষত্রিয়দায়াদো মহাকুলবিবর্দ্ধনঃ ।
স্মৃত্বা ধর্ম্মোপদেশং ত্বং মুহূর্ত্তং ক্ষম পাণ্ডব ! ॥১১০॥

সঞ্জয় উবাচ ।

তমব্রবীদ্বাসুদেবো রথস্থো রাধেয় ! দিষ্ট্যা স্মরসীহ ধর্ম্মম্ ।
প্রায়েণ নীচা ব্যসনে নিমগ্না নিন্দন্তি দৈবং কুকৃতং ন তু স্বম্ ॥১১১॥

ভারতকৌমুদী

ত্বমিতি । সাধুবৃত্তঃ সজ্জনাচারবান্ । ক্ষম প্রতীক্ষস্ব ॥১০৮॥

যাবদিতি । রথস্থম্, অসজ্জং যুদ্ধে অপ্রস্তুতম্ ॥১০৯॥

তৎ কিমেতত্তয়েন ব্রবীষীত্যাহ নেতি । ক্ষত্রিয়স্ত দায়াদঃ সন্তানঃ । ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১১০॥

তমিতি । দিষ্ট্যা ভাগ্যেন । ব্যসনে বিপৎসাগরে । স্বং স্বকীয়ম্ ॥১১১॥

---

পাণ্ডুনন্দন ! তুমি জগতে মহাবীর, সচ্চরিত্র এবং যুদ্ধধর্ম্মে অভিজ্ঞ । অতএব তুমি আমার বিষয়ে ক্ষণকাল প্রতীক্ষা কর ॥১০৮॥

ধনঞ্জয় ! আমি যাবৎ এই রথচক্র ভূমি হইতে উত্তোলন করি, তাহার মধ্যে তুমি রথে থাকিয়া ভূতলস্থিত এবং যুদ্ধে অপ্রস্তুত আমাকে আঘাত করিতে পার না ॥১০৯॥

পাণ্ডুনন্দন ! আমি—কৃষ্ণ বা তোমা হইতে ভীত নহি । তুমি ক্ষত্রিয়সন্তান এবং মহাবংশবৃদ্ধিকারী । অতএব অর্জ্জুন ! তুমি ধর্ম্মোপদেশ স্মরণ করিয়া মুহূর্ত্তকাল অপেক্ষা কর' ॥১১০॥

সঞ্জয় কহিলেন—'মহারাজ ! তখন কৃষ্ণ রথে থাকিয়াই কর্ণকে বলিলেন—'রাধানন্দন ! তুমি ভাগ্যবশতঃ এখন ধর্ম্ম স্মরণ করিতেছ । নীচ লোকেরা প্রায়ই বিপৎসাগরে নিমগ্ন হইয়া দৈবের নিন্দা করে, কিন্তু নিজের দুষ্কার্য্যের নিন্দা করে না ॥১১১॥

---

(১১০) ইতঃ পরম্ '...ঊননবতিতমোঽধ্যায়ঃ' পি, '...নবতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ বা সো ।

যদ্‌দ্রৌপদীমেকবস্ত্রাং সভায়ামানায়য়েস্ত্বঞ্চ সুযোধনশ্চ।
দুঃশাসনঃ শকুনিঃ সৌবলশ্চ ন তে কর্ণ! প্রত্যভাত্তত্র ধর্ম্মঃ ॥১১২॥
যদা সভায়াং কৌন্তেয়মনক্ষজ্ঞং যুধিষ্ঠিরম্।
অক্ষজ্ঞঃ শকুনির্জ্জেতা ক্ব তে ধর্ম্মস্তদা গতঃ ॥১১৩॥
যদ্‌ভীমসেনং সর্পৈশ্চ বিষযুক্তৈশ্চ ভোজনৈঃ।
আচরত্ত্বন্মতে রাজা ক্ব তে ধর্ম্মস্তদা গতঃ ॥১১৪॥
বনবাসে ব্যতীতে চ বর্ষে কর্ণ! ত্রয়োদশে।
ন প্রয়চ্ছসি যদ্রাজ্যং ক্ব তে ধর্ম্মস্তদা গতঃ ॥১১৫॥
যদ্বারণাবতে পার্থান্ সুপ্তান্ জতুগৃহে তদা।
আদীপয়স্ত্বং রাধেয়! ক্ব তে ধর্ম্মস্তদা গতঃ ॥১১৬॥
যদা রজস্বলাং কৃষ্ণাং দুঃশাসনবশে স্থিতাম্।
সভায়াং প্রাহসঃ কর্ণ! ক্ব তে ধর্ম্মস্তদা গতঃ ॥১১৭॥

## ভারতকৌমুদী

যদিতি। সভায়াং দ্যূতস্থ। প্রত্যভাৎ মনস্যুপাতিষ্ঠৎ ॥১১২॥
যদেতি জেতেতি তৃন্। তস্থ চ নিষ্ঠাদিত্বাৎ কর্ম্মণি ন ষষ্ঠী ॥১১৩॥
যদিতি। যৎ কর্ম্ম, ভীমসেনং হন্তুমিতি শেষঃ। রাজা দুর্য্যোধনঃ ॥১১৪॥
বনেতি। ন প্রয়চ্ছসি পাণ্ডবেভ্যো ন দদাসি স্ম, রাজ্যং ন্যায়তঃ প্রাপ্যম্ ॥১১৫॥
যদিতি। আদীপয়ঃ অজ্বলয়ঃ দগ্ধুমৈচ্ছ ইত্যর্থঃ ॥১১৬॥
যদেতি। কৃষ্ণাং দ্রৌপদীম্। সভায়াং দ্যূতস্থ, প্রাহসস্ত্বম্ ॥১১৭॥

---

কর্ণ! তুমি, দুর্য্যোধন, দুঃশাসন ও সুবলপুত্র শকুনি সকলে মিলিয়া যে একবস্ত্রা দ্রৌপদীকে সভায় আনাইয়াছিলে, তখন তোমার ধর্ম্মস্মরণ হয় নাই। ॥১১২॥

দ্যূতসভায় যখন পাশক্রীড়ানিপুণ শকুনি পাশক্রীড়ায় অনভিজ্ঞ কুন্তীনন্দন যুধিষ্ঠিরকে জয় করিয়াছিল, তখন তোমার ধর্ম্ম কোথায় গিয়াছিল ॥১১৩॥

দুর্য্যোধন যখন তোমার মতানুসারে সর্পদংশন ও বিষযুক্ত খাদ্যদ্বারা ভীমকে মারিয়া ফেলিবার উপক্রম করিয়াছিল, তখন তোমার ধর্ম্ম কোথায় গিয়াছিল ॥১১৪॥

কর্ণ! বনবাস ও ত্রয়োদশ বৎসর অতীত হইলে, তোমরা যে পাণ্ডবগণকে রাজ্য দাও নাই, তখন তোমার ধর্ম্ম কোথায় গিয়াছিল ॥১১৫॥

রাধানন্দন! বারণাবতনগরে জতুগৃহে নিদ্রিত পাণ্ডবগণকে তখন যে দগ্ধ করিবার উপক্রম করিয়াছিলে, তখন তোমার ধর্ম্ম কোথায় গিয়াছিল ॥১১৬॥

যদা নারীপুরে কৃষ্ণাং কৃষ্যমাণামনাগসম্।
উপপ্রেক্ষসি রাধেয়! ক তে ধর্ম্মস্তদা গতঃ ॥১১৮॥
বিনষ্টাঃ পাণ্ডবাঃ কৃষ্ণে! শাশ্বতং নরকং গতাঃ।
পতিমন্যং বৃণীষ্বেতি বদংস্ত্বং গজগামিনীম্।
উপপ্রেক্ষসি রাধেয়! ক তে ধর্ম্মস্তদা গতঃ ॥১১৯॥
রাজ্যলুব্ধঃ পুনঃ কর্ণ! সমাহ্বয়সি পাণ্ডবান্।
গান্ধাররাজমাশ্রিত্য ক তে ধর্ম্মস্তদা গতঃ ॥১২০॥
যদাভিমন্যুং বহবো যুদ্ধে জঘ্নুর্মহারথাঃ।
পরিবার্য্য রণে বালং ক তে ধর্ম্মস্তদা গতঃ ॥১২১॥
যদ্যেষ ধর্ম্মস্তত্র ন বিদ্যতে হি কিং সর্বদা তালুবিশোষণেন।
অদ্যেহ ধর্ম্মাণি বিধৎস্ব সূত! তথাপি জীবন্ ন বিমোক্ষ্যসে হি ॥১২২॥

ভারতকৌমুদী

যদেতি। অনাগসং নিরপরাধাম্। উপপ্রেক্ষসি ঔদাসীন্যেন পশ্যসি স্ম ॥১১৮॥
বিনষ্টা ইতি। শাশ্বতং চিরকালীনম্, উত্থানাসম্ভবাৎ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১১৯॥
রাজ্যেতি। সমাহ্বয়সি অক্ষদ্যূতক্রীড়ার্থম্। গান্ধাররাজং শকুনিম্ ॥১২০॥
যদেতি। মহারথাস্ত্বদাদয়ঃ। পরিবার্য্য পরিবেষ্ট্য। এতেনার্জ্জুনোত্তেজনা কৃতা চ ॥১২১॥
যদীতি। এষ সর্বঃ। তালুবিশোষণেন ধর্ম্মচিন্তয়া। বিধৎস্ব ত্বমেব কুরু ॥১২২॥

কর্ণ! তুমি যখন দ্যূতসভায় দুঃশাসনের বশীভূতা রজস্বলা দ্রৌপদীকে পরিহাস করিয়াছিলে, তখন তোমার ধর্ম্ম কোথায় গিয়াছিল ॥১১৭॥

রাধাপুত্র! দুঃশাসন অন্তঃপুরে যাইয়া নিরপরাধা দ্রৌপদীকে আকর্ষণ করিতে লাগিলে, তুমি উদাসীনভাবে তাহাকে যাহাকে দেখিতেছিলে, তখন তোমার ধর্ম্ম কোথায় গিয়াছিল ॥১১৮॥

'দ্রৌপদি! পাণ্ডবেরা মরিয়াছে এবং চিরকালের জন্য নরকে গিয়াছে। অতএব তুমি অন্য পতি বরণ কর' এইরূপ বলিতে থাকিয়া তুমি যখন গজগামিনী দ্রৌপদীর প্রতি দৃষ্টিপাত করিতেছিলে, তখন তোমার ধর্ম্ম কোথায় গিয়াছিল ॥১১৯॥

কর্ণ! রাজ্যলোভী হইয়া শকুনিকে অবলম্বন করিয়া আবার যে অক্ষদ্যূতে পাণ্ডবগণকে আহ্বান করিয়াছিলে, তখন তোমার ধর্ম্ম কোথায় গিয়াছিল ॥১২০॥

এবং যখন তোমরা বহুতর মহারথ মিলিত হইয়া পরিবেষ্টন করিয়া বালক অভিমন্যুকে বধ করিয়াছিলে, তখন তোমার ধর্ম্ম কোথায় গিয়াছিল ॥১২১॥

(১২০)...যদা শকুনিমাশ্রিত্য...বা সো।

নলো হ্যক্ষৈর্নির্জ্জিতঃ পুষ্করেণ পুনর্যথা রাজ্যমবাপ বীর্য্যাৎ।
প্রাপ্তাস্তথা পাণ্ডবা বাহুবীর্য্যাৎ সর্বে সমস্তাঃ পরিবৃত্তলোভাঃ ॥১২৩॥
নিহত্য শত্রূন্ সমরে প্রবৃদ্ধান্ সসোমকা রাজ্যমবাপ্নুয়ুস্তে।
তথা গতা ধার্ত্তরাষ্ট্রা বিনাশং ধর্ম্মাভিগুপ্তৈঃ সততং নৃসিংহৈঃ ॥১২৪॥

সঞ্জয় উবাচ।

এবমুক্তস্তদা কর্ণো বাসুদেবেন ভারত।।
লজ্জয়াবনতো ভূত্বা নোত্তরং কিঞ্চিদুক্তবান্ ॥১২৫॥
ক্রোধাৎ প্রস্ফুরমাণোষ্ঠো ধনুরুদ্যম্য ভারত।
যোধয়ামাস বৈ পার্থং মহাবেগপরাক্রমঃ ॥১২৬॥

---

ভারতকৌমুদী

যদীতি। এষ সর্ব্বঃ। তালুবিশোষণেন ধর্ম্মচিন্তয়া। বিবৎস্ব ত্বমেব কুরু ॥১২২॥

নল ইতি। পুষ্করেণ তদাখ্যেন ভ্রাত্রা। পরিবৃত্তলোভা নিবৃত্তলোভাঃ ॥১২৩॥

নিহত্যেতি। তে পাণ্ডবাঃ। ধর্ম্মেণ অভিগুপ্তৈঃ সর্বথা রক্ষিতৈঃ, নৃসিংহৈঃ পাণ্ডবৈঃ ॥১২৪॥

এবমিতি। লজ্জয়া, কৃষ্ণোক্তানাং সর্বেষামেব কর্ম্মণামধর্ম্মজনকত্বাদিতি ভাবঃ ॥১২৫॥

ক্রোধাদিতি। প্রস্ফুরমাণোষ্ঠঃ স্পন্দমানাধরঃ কর্ণঃ, উদ্যম্য উত্তোল্য ॥১২৬॥

---

সূত! সেই সমস্ত অবস্থায় যদি এই সকল ধর্ম্ম না হইয়া থাকে, তবে এখন আর পরের ধর্ম্মচিন্তায় সর্ব্বদা তালুশোষণ করায় ফল কি। তুমি আজ যদি এখানে বহু ধর্ম্মাচরণও কর, তথাপি জীবিত অবস্থায় মুক্তি পাইবে না ॥১২২॥

পুষ্কর পাশক্রীড়ায় নলকে জয় করিয়াছিলেন; তাহার পর নল যেমন বাহুবলে আবার রাজ্যলাভ করিয়াছিলেন; সেইরূপ পাণ্ডবেরাও বাহুবলে রাজ্যলাভ করিয়াছেন। কারণ, ইঁহারা সকলেই লোভশূন্য ॥১২৩॥

পাণ্ডবেরা সোমকগণের সহিত মিলিত হইয়া যুদ্ধে প্রবল শত্রুগণকে বধ করিয়া রাজ্যলাভ করিবেন; আর সর্ব্বদা সর্ব্বপ্রকারে ধর্ম্মরক্ষিত নরশ্রেষ্ঠ পাণ্ডবগণের প্রভাবে ধার্ত্তরাষ্ট্রেরা বিনষ্ট হইবে ॥১২৪॥

সঞ্জয় বলিলেন—'ভরতনন্দন! কৃষ্ণ এইরূপ বলিলে, তখন কর্ণ লজ্জায় অধোবদন হইয়া কোন উত্তর করিলেন না ॥১২৫॥

ভরতনন্দন! তখন ক্রোধে কর্ণের ওষ্ঠযুগল স্পন্দিত হইতে লাগিল এবং সেই অবস্থায় মহাবেগ ও মহাপরাক্রমশালী কর্ণ ধনু উত্তোলন করিয়া অর্জ্জুনের সহিত যুদ্ধ করিতে প্রবৃত্ত হইলেন ॥১২৬॥

ততোঽব্রবীদ্বাসুদেবঃ ফাল্গুনং পুরুষর্ষভম্ ।
দিব্যাস্ত্রেণৈব নির্ভিদ্য পাতয়স্ব মহাবল ! ॥১২৭॥
এবমুক্তস্তু দেবেন ক্রোধমাগাদ্ধনঞ্জয়ঃ ।
মন্যুমভ্যাবিশদ্‌ঘোরং স্মৃত্বা তত্তদ্ধনঞ্জয়ঃ ॥১২৮॥
তস্য ক্রুদ্ধস্য সর্বেভ্যঃ স্রোতোভ্যস্তেজসোঽর্চিষঃ ।
প্রাদুরাসংস্ততো রাজংস্তদদ্ভুতমিবাভবৎ ॥১২৯॥
তৎ সমীক্ষ্য ততঃ কর্ণো ব্রহ্মাস্ত্রেণ ধনঞ্জয়ম্ ।
অভ্যবর্ষৎ পুনর্যত্নমকরোদ্রথসজ্জনে ॥১৩০॥
ব্রহ্মাস্ত্রেণৈব তং পার্থো ববর্ষ শরবৃষ্টিভিঃ ।
অস্ত্রমস্ত্রেণ সংবার্য্য প্রজহার চ পাণ্ডবঃ ॥১৩১॥
ততোঽন্যদস্ত্রং কৌন্তেয়ো দয়িতং জাতবেদসঃ ।
মুমোচ কর্ণমুদ্দিশ্য তৎ প্রজজ্বাল তেজসা ॥১৩২॥

ভারতকৌমুদী

তত ইতি। ফাল্গুনমর্জ্জুনম্। পাতয়স্ব রথাৎ কর্ণমিতি শেষঃ ॥১২৭॥
এবমিতি। আগাৎ প্রাপ্নোৎ। মন্যুং দৈন্যম্। তত্তৎ কৃষ্ণাপমানাভিমন্যুবধাস্তম্ ॥১২৮॥
তস্যেতি। স্রোতোভ্যো রোমকূপেভ্যঃ, অর্চিষঃ শিখাঃ ॥১২৯॥
তদিতি। অভ্যবর্ষৎ প্রাহরৎ। রথস্য সজ্জনে উদ্ধারেণ যোগ্যীকরণে ॥১৩০॥
ব্রহ্মেতি। ব্রহ্মাস্ত্রেণৈব তৎক্ষেপেণ তদন্তর্গতাভিরেবেত্যর্থঃ ॥১৩১॥
তত ইতি। দয়িতং প্রিয়ম্, জাতবেদসো বহ্নেঃ ॥১৩২॥

তাহার পর কৃষ্ণ পুরুষশ্রেষ্ঠ অর্জ্জুনকে বলিলেন—'মহাবল! তুমি দিব্য অস্ত্রদ্বারাই বিদারণ করিয়া কর্ণকে রথ হইতে নিপাতিত কর' ॥১২৭॥

কৃষ্ণ এইরূপ বলিলে, অর্জ্জুনের ক্রোধ জন্মিল এবং তিনি সেই সকল ঘটনা স্মরণ করিয়া ভয়ঙ্কর দৈন্যও অনুভব করিতে লাগিলেন ॥১২৮॥

রাজা! অর্জ্জুন ক্রুদ্ধ হইলে, তাঁহার সমস্ত রোমকূপ হইতে তেজের শিখা বাহির হইতে লাগিল এবং তাহা যেন অদ্ভুত বলিয়া বোধ হইল ॥১২৯॥

পরে কর্ণ তাহা দেখিয়া অর্জ্জুনের উপরে ব্রহ্মাস্ত্র ক্ষেপ করিলেন, আবার রথখানাকে ঠিক্ করিবার চেষ্টাও করিলেন ॥১৩০॥

তখন অর্জ্জুন ব্রহ্মাস্ত্র ক্ষেপ করিয়াই কর্ণের উপরে তাহার বাণবর্ষণ করিতে লাগিলেন এবং অস্ত্রদ্বারাই অস্ত্র নিবারণ করিয়া কর্ণকে প্রহার করিতে থাকিলেন ॥১৩১॥

(১২৮)…স্মৃত্বা তত্তু ধনঞ্জয়ঃ—বর্দ্ধ বা সো।

বারুণেন ততঃ কর্ণঃ শময়ামাস পাবকম্।
জীমূতৈশ্চ দিশঃ সর্ব্বাশ্চক্রে তিমিরদুর্দ্দিনাঃ ॥১৩৩॥
পাণ্ডবেয়স্ত্বসংভ্রান্তো বায়ব্যাস্ত্রেণ বীর্য্যবান্।
অপোবাহ তদভ্রাণি রাধেয়স্য প্রপশ্যতঃ ॥১৩৪॥
ততঃ শরং মহাঘোরং জ্বলন্তমিব পাবকম্।
আদদে পাণ্ডুপুত্রস্য সূতপুত্রো জিঘাংসয়া ॥১৩৫॥
যোজ্যমানে ততস্তস্মিন্ বাণে ধনুষি পূজিতে।
চচাল পৃথিবী রাজন্! সশৈলবনকাননা ॥১৩৬॥
ববৌ সশর্করো বায়ুর্দিশশ্চ রজসা বৃতাঃ।
হাহাকারশ্চ সংজজ্ঞে সুরাণাং দিবি ভারত! ॥১৩৭॥
তমিষুং সন্ধিতং দৃষ্ট্বা সূতপুত্রেণ মারিষ!।
বিষাদং পরমং জগ্মুঃ পাণ্ডবা দীনচেতসঃ ॥১৩৮॥

---

ভারতকৌমুদী

বারুণেনেতি। জীমূতৈর্মেঘৈঃ। তিমিরৈরন্ধকারৈরিব দুর্দ্দিনা আচ্ছন্নাঃ ॥১৩৩॥

পাণ্ডেতি। অসংভ্রান্তঃ অব্যস্তঃ। অপোবাহ অপসারয়ামাস, অভ্রাণি মেঘান্ ॥১৩৪॥

তত ইতি। আদদে তূণাজ্জগ্রাহ। জিঘাংসয়া হননেচ্ছয়া ॥১৩৫॥

যোজ্যেতি। পূজিতে প্রশস্তে। শৈলৈর্গিরিভিঃ বনৈররণ্যৈঃ কাননৈরুদ্যানৈশ্চ সহেতি সা ॥১৩৬॥

ববাবিতি। শর্করাভিঃ ক্ষুদ্রপ্রস্তরখণ্ডৈঃ সহেতি সঃ। দিবি গগনে ॥১৩৭॥

তদনন্তর অর্জ্জুন কর্ণের উপরে অগ্নির প্রিয় অস্ত্র অস্ত্র (আগ্নেয়াস্ত্র) নিক্ষেপ করিলেন; তাহা তেজে জ্বলিতে লাগিল ॥১৩২॥

তাহার পর কর্ণ বারুণাস্ত্রদ্বারা অর্জ্জুনের আগ্নেয়াস্ত্রের নিবৃত্তি করিলেন এবং অন্ধকারের ন্যায় মেঘদ্বারা সমস্ত দিক্ আবৃত করিয়া ফেলিলেন ॥১৩৩॥

তখন বলবান্ অর্জ্জুন ধীর-স্থির থাকিয়াই বায়ব্যাস্ত্রদ্বারা কর্ণের সমক্ষেই সেই মেঘগুলিকে অপসারিত করিলেন ॥১৩৪॥

পরে কর্ণ অর্জ্জুনকে বধ করিবার ইচ্ছায় প্রজ্বলিত অগ্নির ন্যায় মহাভীষণ একটা বাণ গ্রহণ করিলেন ॥১৩৫॥

রাজা! ক্রমে সেই উত্তম বাণটা ধনুতে যোগ করিতে লাগিলে, পর্ব্বত, বন ও উপবনের সহিত সমগ্র পৃথিবীই যেন বিচলিত হইল ॥১৩৬॥

আর, ভরতনন্দন! তখন কঙ্করযুক্ত বায়ু বহিতে লাগিল, দিক্ সকল ধূলিতে আবৃত হইয়া গেল এবং আকাশে দেবগণের মধ্যে হাহাকাররব উঠিল ॥১৩৭॥

স সায়কঃ কর্ণভুজপ্রমুক্তঃ শক্রাশনিপ্রখ্যরুচিঃ শিতাগ্রঃ।
ভুজান্তরং প্রাপ্য ধনঞ্জয়স্য বিবেশ বল্মীকমিবোরগোত্তমঃ ॥১৩৯॥
স গাঢ়বিদ্ধঃ সমরে মহাত্মা বিঘূর্ণমানঃ শ্লথহস্তগাণ্ডিবঃ।
চচাল বীভৎসুরমিত্রমর্দ্দনঃ ক্ষিতেঃ প্রকম্পে চ যথাচলোত্তমঃ ॥১৪০॥
তদন্তরং প্রাপ্য বৃষো মহারথো রথাঙ্গমুর্ব্বীগতমুজ্জিহীর্ষুঃ।
রথাদবপ্লুত্য নিগৃহ্য দোর্ভ্যাং শশাক দৈবান্ন মহাবলোঽপি ॥১৪১॥
ততঃ কিরীটী প্রতিলভ্য সংজ্ঞাং জগ্রাহ বাণং যমদণ্ডকল্পম্।
দীপ্তোঽর্জ্জুনঃ প্রাঞ্জলিকং মহাত্মা ততোঽব্রবীদ্বাসুদেবোঽপি পার্থম্।
ছিন্ধ্যস্য মূর্দ্ধানমরেঃ শরেণ ন যাবদারোহতি বৈ রথং বৃষঃ ॥১৪২॥

## ভারতকৌমুদী

তমিতি। সন্ধা সন্ধানমস্য সঞ্জাতেতি সন্ধিতস্তম্। তারকাদিত্বাদিতচ্ ॥১৩৮॥

স ইতি। শক্রাশনেরিন্দ্রবজ্রস্য প্রখ্যা তুল্যা রুচির্দীপ্তির্যস্য সঃ ॥১৩৯॥

স ইতি। শ্লথং শিথিলং হস্তগাণ্ডিবং যস্য সঃ। বীভৎসুরর্জ্জুনঃ ॥১৪০॥

তদিতি। মহারথো বৃষঃ কর্ণঃ, তদন্তরম্ অবসরং প্রাপ্য, উর্ব্বীগতং ভূমিপ্রবিষ্টম্, রথাঙ্গং চক্রম্, উজ্জিহীর্ষুঃ উদ্ধর্তুমিচ্ছুঃ সন্, রথাদবপ্লুত্য লম্ফেনাবতীর্য্য, দোর্ভ্যাং বাহুভ্যাম্, নিগৃহ্য তচ্চক্রং ধৃত্বা, মহাবলোঽপি সন্, দৈবাৎ ব্রাহ্মণশাপকৃতদৈবপ্রতিবন্ধাৎ উদ্ধর্তুং ন শশাক। অর্জ্জুনাস্ত্রপাতভয়েন লোকান্তরাণাং তত্রাসন্নিধানাত্তদদর্শনাদ্বা শল্যস্য চাশ্বরশ্মীনপহায়াবতরণে অশ্বানাং বিপথগমনসম্ভবাদগত্যা কর্ণস্যৈব তত্র প্রবৃত্তিরিতি বোধ্যম্ ॥১৪১॥

তত ইতি। দীপ্তস্তেজস্বী, প্রাঞ্জলিকং নাম। বৃষঃ কর্ণঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৪২॥

---

মাননীয় রাজা! কর্ণ সেই বাণ সন্ধান করিয়াছেন দেখিয়া পাণ্ডবেরা কাতরচিত্ত ও অত্যন্ত বিষণ্ণ হইয়া পড়িলেন ॥১৩৮॥

পরে বিশাল সর্প যেমন উয়ীর মৃত্তিকাস্তূপমধ্যে প্রবেশ করে, সেইরূপ কর্ণবাহু-নিক্ষিপ্ত বজ্রের ন্যায় উজ্জ্বল ও সুধার সেই বাণটা যাইয়া অর্জ্জুনের বাহুমধ্যে প্রবেশ করিল ॥১৩৯॥

তখন মহাত্মা ও শত্রুহন্তা অর্জ্জুন সেইরূপ গাঢ় বিদ্ধ হইলেন, তাঁহার মাথা ঘুরিতে লাগিল এবং হাতের গাণ্ডীবধনু শিথিল হইয়া পড়িল; ক্রমে ভূমিকম্পের সময়ে পর্বত যেমন কাঁপে, তিনি সেইরূপ কাঁপিতে লাগিলেন ॥১৪০॥

এদিকে মহারথ কর্ণ সেই অবসর পাইয়া ভূমিপ্রবিষ্ট রথচক্র উত্তোলন করিবার ইচ্ছা করিয়া রথ হইতে লাফাইয়া পড়িয়া বাহুযুগলদ্বারা ধারণ করিয়া মহাবল হইলেও দৈববশতঃ সে চক্র উত্তোলন করিতে পারিলেন না ॥১৪১॥

---

(১৪০) শ্লথগাত্রগাণ্ডিবঃ…ক্ষিতিপ্রকম্পেন যথাচলোত্তমঃ—পি।

তথৈব সংপূজ্য স তদ্বচঃ প্রভোস্ততঃ ক্ষুরং প্রজ্বলিতং প্রগৃহ্য।
জঘান কক্ষামমলার্কবর্ণাং মহারথো রথচক্রে নিমগ্নে ॥১৪৩॥
তং হস্তিকক্ষাপ্রবরঞ্চ কেতুং সুবর্ণমুক্তামণিবজ্রপৃষ্ঠম্।
জ্ঞানপ্রকর্ষোত্তমশিল্পযত্নৈঃ কৃতং সুরূপং তপনীয়চিত্রম্ ॥১৪৪॥
ঊর্জ্জস্করং তব সৈন্যস্য নিত্যমমিত্রবিত্রাসনমীড্যরূপম্।
বিখ্যাতমাদিত্যসমস্য লোকে সমত্বিষং পাবকভানুচন্দ্রৈঃ ॥১৪৫॥
ততঃ ক্ষুরপ্রেণ সুশংসিতেন সুবর্ণপুঙ্খেন হুতাগ্নিবর্চ্চসা।
শ্রিয়া জ্বলন্তং ধ্বজমুন্মমাথ মহারথস্যাধিরথেঃ কিরীটী ॥১৪৬॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

তথেতি। সংপূজ্য প্রশস্য। প্রভোঃ কৃষ্ণস্য, ক্ষুরং ক্ষুরপ্রং নাম বাণম্। কক্ষাং ধ্বজস্থাং চিহ্নভূতাং হস্তিবন্ধনরজ্জুম্, অমলার্কস্য নির্ম্মলসূর্য্যস্যেব বর্ণো যস্যাস্তাম্ ॥১৪৩॥

তমিতি। হস্তিনঃ কক্ষয়া বন্ধনরজ্জ্বা প্রবরং শ্রেষ্ঠীভূতম্, কেতুং কর্ণস্য ধ্বজম্, সুবর্ণং মুক্তা মণয়ো বজ্রাণি হীরকখণ্ডানি পৃষ্ঠেষু উপরিদেশেষু যস্য তম্। জ্ঞানস্য প্রকর্ষ উৎকর্ষ উত্তমং শিল্পং শিল্পনৈপুণ্যং যত্নশ্চ শিল্পিনাং তৈঃ, তপনীয়ৈঃ স্বর্ণৈশ্চিত্রঞ্চ। ঊর্জ্জস্করং তেজোবিধায়কম্। অমিত্রবিত্রাসনং শত্রুভীতিজনকম্, ঈড্যরূপং প্রশস্তাকৃতিম্। আদিত্যসমস্য তেজসি সূর্য্য-তুল্যস্য আধিরথেরিতি সম্বন্ধঃ, সমা ত্বিট্ প্রভা যস্য তম্। সুশংসিতেন অতিপ্রশস্তেন। উন্মমাথ চিচ্ছেদ, আধিরথেঃ কর্ণস্য ॥১৪৪—১৪৬॥

তাহার পর তেজস্বী ও মহাত্মা অর্জ্জুন চৈতন্য লাভ করিয়া (সুস্থ হইয়া) যমদণ্ড-তুল্য একটা প্রাঞ্জলিকবাণ গ্রহণ করিলেন। পরে কৃষ্ণও অর্জ্জুনকে বলিলেন—'অর্জ্জুন! কর্ণ যে পর্য্যন্ত রথে আরোহণ না করে, তাহার মধ্যেই তুমি বাণদ্বারা ঐ শত্রুর মস্তকচ্ছেদন কর' ॥১৪২॥

তখন মহারথ অর্জ্জুন প্রশংসাপূর্ব্বক কৃষ্ণের সেই বাক্য গ্রহণ করিয়া উজ্জ্বল একটা ক্ষুরপ্র লইয়া কর্ণের রথচক্র নিমগ্ন থাকাকালেই তাঁহার ধ্বজস্থিত সূর্য্যের ন্যায় উজ্জ্বল হস্তিরজ্জু (ধ্বজচিহ্ন) ছেদন করিলেন ॥১৪৩॥

মহারাজ! তাহার পর অর্জ্জুন অতিপ্রশস্ত, স্বর্ণপুঙ্খ ও প্রজ্বলিত অগ্নির ন্যায় তেজস্বী একটা ক্ষুরপ্রবাণদ্বারা সূর্য্যতুল্য তেজীয়ান্ ও মহারথ কর্ণের উজ্জ্বল ধ্বজটাকে কাটিয়া ফেলিলেন। সেই ধ্বজে হস্তিবন্ধনরজ্জুর চিহ্ন এবং স্বর্ণ, মুক্তা, মণি ও হীরক নিবেশিত ছিল; শিল্পীরা পরিপক্ব জ্ঞান, উত্তম শিল্পনৈপুণ্য ও প্রযত্ন সহকারে তাহা নির্ম্মাণ করিয়াছিল; তাহার আকৃতি সুন্দর ও স্বর্ণসন্নিবেশে বিশেষ বৈচিত্র্য ছিল; তাহার দর্শনে আপনার সৈন্যদের তেজ বৃদ্ধি পাইত, শত্রুগণের ভয়

(১৪৩)···মহারথে রথচক্রে নিমগ্নে—পি সো। (১৪৫) জয়াস্পদং তব সৈন্যস্য···বা সো।

যশশ্চ দর্পশ্চ তথা জয়োঽপি প্রিয়াণি সর্বাণি চ তেন কেতুনা।
সাকং কুরূণাং হৃদয়ানি চাপতন্ বভূব হাহেতি চ নিস্বনো মহান্ ॥১৪৭॥
দৃষ্ট্বা ধ্বজং পাতিতমাশুকারিণা কুরুপ্রবীরেণ নিকৃত্তমাহবে।
নাশংসিরে সূতপুত্রস্য সর্বে জয়ং তদা ভারত! যে ত্বদীয়াঃ ॥১৪৮॥
অথ ত্বরন্ কর্ণবধায় পার্থো মহেন্দ্রবজ্রানলদণ্ডসন্নিভম্।
আদত্ত পার্থোঽঞ্জলিকং নিষঙ্গাৎ সহস্ররশ্মেরিব রশ্মিমুত্তমম্ ॥১৪৯॥
মর্ম্মচ্ছিদং শোণিতমাংসদিগ্ধং বৈশ্বানরার্কপ্রতিমং মহার্হম্।
নরাশ্বনাগাসুহরং ত্র্যরত্নিং ষড়্বাজমঞ্জোগতিমুগ্রবেগম্ ॥১৫০॥
সহস্রনেত্রাশনিতুল্যতেজসং নিশাসু ক্রব্যাদমিবাতিদুঃসহম্।
পিনাকনারায়ণচক্রসন্নিভং ভয়ঙ্করং প্রাণভৃতাং বিনাশনম্ ॥১৫১॥
জগ্রাহ পার্থঃ স্বশরং প্রহৃষ্টো যো দেবসংঘৈরপি দুর্নিবার্য্যঃ।
সংপূজিতো যঃ সততং মহাত্মা দেবাসুরান্ যো বিজয়েন্মহেষুঃ ॥১৫২॥
(বিশেষকম্)

ভারতকৌমুদী

যশ ইতি। তেন কেতুনা ধ্বজেন, সাকং সহ। অত্র সুন্দরঃ সহোক্তিরলঙ্কারঃ ॥১৪৭॥

দৃষ্ট্বেতি। কুরুপ্রবীরেণার্জ্জুনেন, নিকৃত্তং ছিন্নম্। ত্বদীয়া যোদ্ধারঃ ॥১৪৮॥

অথেতি। মহেন্দ্রবজ্রম্ অনলঃ দণ্ডো যমদণ্ডশ্চ তৎসন্নিভম্। আদত্ত অগৃহ্লাৎ, অঞ্জলিকং নাম বাণম্, নিষঙ্গাৎ তূণাৎ, সহস্ররশ্মেঃ সূর্য্যাদুত্তমং রশ্মিমিব ॥১৪৯॥

শরং পুনর্বিশিনষ্টি মর্ম্মেতি। মর্ম্মচ্ছিদং দেহস্য প্রধানসংযোগস্থানচ্ছেদনযোগ্যম্, শোণিত-মাংসাভ্যাং দিগ্ধং লিপ্তং লেপনযোগ্যম্, বৈশ্বানরার্কপ্রতিমং তেজসি বহ্নিসূর্য্যতুল্যম্, মহার্হ-

---

জন্মিত এবং সকলে তাহার প্রশংসা করিত; জগতে তাহা বিখ্যাত ছিল; আর চন্দ্র, সূর্য্য ও অগ্নির ন্যায় তাহার প্রভা ছিল ॥১৪৪—১৪৬॥

রাজা! সেই ধ্বজটার সহিত কৌরবগণের যশ, দর্প, জয়াশা, সমস্ত প্রিয় এবং হৃদয়ও পতিত হইল; আর সঙ্গে সঙ্গে বিশাল হাহাকার উঠিল ॥১৪৭॥

ভরতনন্দন! ক্ষিপ্রকারী কুরুপ্রবীর অর্জ্জুন কর্ণের ধ্বজটাকে কাটিয়া ফেলিলেন দেখিয়া আপনার পক্ষের যোদ্ধারা সকলে আর কর্ণের জয়ের আশা করিতে পারিলেন না ॥১৪৮॥

তৎপরে অর্জ্জুন ত্বরান্বিত হইয়া কর্ণকে বধ করিবার জন্য সূর্য্য হইতে রশ্মির ন্যায় তূণ হইতে 'অঞ্জলিক-'নামে একটা উত্তম বাণ গ্রহণ করিলেন; সে বাণটা—ইন্দ্রের বজ্র, অগ্নি ও যমদণ্ডের তুল্য ছিল ॥১৪৯॥

---

(১৫১)···তুল্যবীর্য্যং কাম্পাননং ব্যাত্তমিবাতিঘোরম···বা সো।

তং বৈ প্রমৃষ্টং প্রসমীক্ষ্য যুদ্ধে চচাল সর্বং সচরাচরং জগৎ।
স্বস্তি জগৎ স্যাদৃষয়ঃ প্রচুক্রুশুস্তমুগ্রতং প্রেক্ষ্য মহাহবেষু ॥১৫৩॥
ততস্তু তং বৈ শরমপ্রমেয়ং গাণ্ডীবধন্বা ধনুষি ব্যযোজয়ৎ।
যুক্ত্বা মহাস্ত্রেণ পরেণ চাপং বিকৃষ্য গাণ্ডীবমুবাচ সত্বরম্ ॥১৫৪॥
অয়ং মহাস্ত্রপ্রতিমোঽস্তু মে শরঃ শরীরহৃচ্চাসুহরশ্চ দুর্হৃদঃ।
তপোঽস্তি তপ্তং গুরবশ্চ তোষিতা ময়া যদীষ্টং সুহৃদাং তথা শ্রুতম্ ॥১৫৫॥

## ভারতকৌমুদী

মত্যাদরণীয়ম্, নরাশ্বনাগানাম্ অসুহরং প্রাণনাশকম্, ত্রয়ঃ অরত্নয়ো নিকনিষ্ঠমুষ্টয়ঃ প্রমাণং যস্য তম্, ষট্ বাজাঃ পক্ষিপক্ষা যস্মিন্ তম্, অগ্রো দ্রুতা গতির্যস্য তম্, উগ্রবেগম্। সহস্রনেত্রাশনেরিন্দ্রবজ্রস্য তত্তেজস ইত্যর্থঃ তুল্যং তেজো যস্য তম্, নিশাসু রাত্রিষু, ক্রব্যাদং রাক্ষসম্। পিনাকঃ শিবধনুঃ নারায়ণচক্রং সুদর্শনঞ্চ তয়োঃ সন্নিভম্। সংপূজিতঃ অত্যাদৃতঃ ॥১৫০—১৫২॥

তমিতি। প্রমৃষ্টমর্জ্জুনেন মার্জ্জিতম্। স্বস্তি শুভং তদযুক্তম্। প্রচুক্রুশুরূচুঃ ॥১৫৩॥

তত ইতি। অপ্রমেয়ম্ অজ্ঞেয়শক্তিকম্, গাণ্ডীবধন্বা অর্জ্জুনঃ। যুক্ত্বা অভিমন্ত্র্যেত্যর্থঃ, মহাস্ত্রেণ মহাস্ত্রমন্ত্রেণ, পরেণ উত্তমেন, বিকৃষ্য আকৃষ্য ॥১৫৪॥

অয়মিতি। মহাস্ত্রপ্রতিমো ব্রহ্মাস্ত্রাদিতুল্যঃ। অসুহরঃ প্রাণনাশকঃ, দুর্হৃদঃ শত্রোঃ কর্ণস্য। তপ্তং যত্নানুষ্ঠিতম্। ইষ্টং যাগঃ কৃতঃ, তথা যদি সুহৃদাং শ্রুতং বচনমিতি শেষঃ ॥১৫৫॥

---

যে বাণ—মর্ম্মচ্ছেদী, রক্তে ও মাংসে লিপ্ত, হইবার যোগ্য, তেজে অগ্নি ও সূর্য্যের তুল্য, অতিশয় আদরণীয়, হস্তী, অশ্ব ও মনুষ্যের প্রাণনাশক, তিন অরত্নি (মুঠুম হাত) পরিমিত, ষট্পক্ষিপক্ষযুক্ত, দ্রুতগামী, ভীষণবেগশালী, ইন্দ্রের বজ্রের তুল্য তেজস্বী, রাত্রিকালে রাক্ষসের ন্যায় অত্যন্তদুঃসহ, পিনাকধনু ও সুদর্শনচক্রের সদৃশ ভয়ঙ্কর, প্রাণিগণের বিনাশক, দেবগণেরও দুর্নিবারণীয়, সর্বদা আদৃত, ভীষণমূর্ত্তি এবং দেবতা ও অসুরগণকেও জয় করিতে সমর্থ, অর্জ্জুন হৃষ্টচিত্তে সেই স্বকীয় বাণ গ্রহণ করিলেন ॥১৫০—১৫২॥

অর্জ্জুন সেই বাণ মার্জনা করিলেন দেখিয়া চরাচর সমগ্র জগৎ বিচলিত হইল এবং ঋষিরা সেই বাণ উদ্যত হইয়াছে দেখিয়া বলিলেন—'জগতের মঙ্গল হউক' ॥১৫৩॥

তদনন্তর অর্জ্জুন সেই অজ্ঞেয়শক্তি বাণ ধনুতে সংযুক্ত করিলেন এবং উত্তম মহাস্ত্রমন্ত্রে অভিমন্ত্রিত করিয়া গাণ্ডীবধনু আকর্ষণপূর্ব্বক বলিলেন—॥১৫৪॥

'আমি যদি তপস্যা, গুরুজনসন্তোষ, যাগ ও বন্ধুবাক্যশ্রবণ করিয়া থাকি,

---

(১৫৫) ইতঃপ্রভৃতি পুস্তকভেদে এব পাঠভেদঃ।

অনেন সত্যেন নিহন্ত্বয়ং শরঃ সুশংসিতঃ কর্ণমরিং ময়ার্চ্চিতঃ।
ইত্যূচিবাংস্তং প্রমুমোচ বাণং ধনঞ্জয়ঃ কর্ণবধায় ঘোরম্ ॥১৫৬॥
কৃত্যা হ্যথর্বাঙ্গিরসী প্রচোদিতা যথা তথা ত্বং জহি শাত্রবং মম।
ব্রুবন্ কিরীটী তমতিপ্রহৃষ্টোঽসৃজদ্দেবানাং জয়হেতুং মহেষুম্ ॥১৫৭॥
জিঘাংসুরর্কেন্দুসমপ্রভাবঃ কর্ণং বশী পাণ্ডবঃ ক্ষিপ্রকারী।
ততো বিমুক্তো বলিনা মহেষুঃ প্রজ্বালয়ামাস দিশো নভশ্চ ॥১৫৮॥
(যুগ্মকম্)

সৈন্যান্যনেকানি চ বিপ্রমোহ্য গাণ্ডীবমুক্তেন ততো মহাত্মা।
তেনার্জ্জুনস্তন্মহনীয়মস্য শিরোঽহরৎ সূতপুত্রস্য রাজন্! ॥১৫৯॥
ততোঽর্জ্জুনস্তস্য শিরো জহার বজ্রেণ বৃত্রস্য যথা মহেন্দ্রঃ।
শরোত্তমেনাঞ্জলিকেন রাজংস্তদা মহাস্ত্রপ্রতিমন্ত্রিতেন ॥১৬০॥

ভারতকৌমুদী

অনেনেতি। সুশংসিতঃ অতিপ্রশস্তঃ। অর্চ্চিত আদৃতঃ। ঊচিবান্ উক্তবান্ সন্ ॥১৫৬॥

কৃত্যেতি। কৃত্যা আভিচারিকী দেবতা, অথর্বণা অঙ্গিরসা চ ঋষিণা আবিষ্কৃতেতি অথর্বাঙ্গিরসী, প্রচোদিতা তদুৎপাদকেনৈব প্রেরিতা। অসৃজৎ ক্ষিপৎ। কর্ণং জিঘাংসুর্হন্তুমিচ্ছুঃ। বশী জিতেন্দ্রিয়ঃ। বলিনা অর্জ্জুনেন ॥১৫৭—১৫৮॥

সৈন্যানীতি। তেন শরেণ, মহনীয়ং মহাবীরোত্তমাঙ্গত্বাদেব গৌরবাস্পদীকর্ত্তব্যম্ ॥১৫৯॥

তাহা হইলে আমার এই বাণটী ব্রহ্মাস্ত্রপ্রভৃতি মহাস্ত্রের ন্যায় শত্রুর শরীর ও প্রাণের নাশকারী হউক ॥১৫৫॥

সর্ব্বজনপ্রশংসিত এবং চিরদিন আমার আদৃত এই বাণটী এই সত্যের বলে শত্রু কর্ণকে বধ করুক' এই কথা বলিয়া অর্জ্জুন কর্ণকে বধ করিবার জন্য সেই ভীষণ বাণ নিক্ষেপ করিলেন ॥১৫৬॥

'হে বাণ! মহর্ষি অথর্বা ও অঙ্গিরার আবিষ্কৃত কৃত্যা (আভিচারিকী দেবতা) প্রেরিত হইয়া যেমন শত্রুকে বধ করে, সেইরূপ তুমি আমার শত্রুকে বধ কর' এইরূপ বলিতে থাকিয়া কর্ণবধার্থী, চন্দ্র ও সূর্য্যের ন্যায় প্রভাবশালী, জিতেন্দ্রিয় ও ক্ষিপ্রকারী অর্জ্জুন অতিহৃষ্ট চিত্তে দেববিজয়ী সেই মহাবাণ নিক্ষেপ করিলেন। বলবান্ অর্জ্জুন নিক্ষেপ করিলে সেই মহাবাণ সমস্ত দিক্ ও আকাশমণ্ডলকে আলোকিত করিল ॥১৫৭—১৫৮॥

রাজা! তদনন্তর মহাত্মা অর্জুন গাণ্ডীবনিক্ষিপ্ত সেই বাণদ্বারা বহু সৈন্যকে মোহিত করিয়া কর্ণের মহনীয় মস্তক হরণ করিলেন ॥১৫৯॥

(১৬০)…যথামরেন্দ্রঃ…পিং।

পার্থোঽপরাহ্ণে শির উচ্চকর্ত্ত বৈকর্ত্তনস্যাথ মহেন্দ্রসূনুঃ।
তৎ প্রাপতচ্চাঞ্জলিকেন ছিন্নমথাস্য কায়ো নিপপাত পশ্চাৎ ॥১৬১॥
তদুদ্যদাদিত্যসমানবর্চ্চসং শরন্নভোমধ্যগ-ভাস্করোপমম্।
বরাঙ্গমুর্ব্যামপতচ্চমূপতের্দিবাকরোঽস্তাদিব রক্তমণ্ডলঃ ॥১৬২॥
তমস্য দেহং সততং সুখোচিতং সুরূপমত্যর্থমুদারকর্ম্মণঃ।
পরেণ কৃচ্ছ্রেণ শিরঃ সমত্যজদ্‌গৃহং মহর্দ্ধীব সুসঙ্গমীশ্বরঃ ॥১৬৩॥
শরৈর্বিভিন্নং ব্যসু তৎ সুবর্চ্চসঃ পপাত কর্ণস্য শরীরমুচ্ছ্রিতম্।
স্রবদ্‌ব্রণং গৈরিকতোয়বিস্রবং গিরের্যথা বজ্রহতং শিরস্তথা ॥১৬৪॥

## ভারতকৌমুদী

তত ইতি। বৃত্রস্য অসুবস্য। মহাস্ত্রেণ তম্মন্ত্রেণ প্রতিমন্ত্রিতস্তেন ॥১৬০॥

পার্থ ইতি। উচ্চকর্ত্ত চিচ্ছেদ, বৈকর্ত্তনস্য কর্ণস্য, মহেন্দ্রস্য সূনুঃ পুত্রঃ ॥১৬১॥

তদিতি। উদ্যত উদয়মানস্য আদিত্যস্য সমানং বর্চ্চস্তেজো যস্য তৎ। বরাঙ্গং মস্তকম্, উর্ব্যাং ভূমৌ, চমূপতেঃ কৌরবসেনাপতেঃ কর্ণস্য, অস্তাৎ পর্বতাৎ ॥১৬২॥

তমিতি। উদারং মহৎ কর্ম্ম দানাদিকং যস্য তস্য কর্ণস্য। পরেণ অত্যন্তেন, কৃচ্ছ্রেণ কষ্টেন, শিরঃ কর্তৃ। মহতী ঋদ্ধিঃ সম্পদ্‌যত্র তৎ, শোভনঃ সঙ্গঃ সংসর্গো যত্র তৎ, ঈশ্বরঃ স্বামী ॥১৬৩॥

শরৈরিতি। বিগতা অসবঃ প্রাণা যস্য তৎ। উচ্ছ্রিতমুন্নতম্। স্রবন্ গৈরিকজলং ক্ষরন্ ব্রণো গর্ত্তো যস্মিন্ তৎ, গৈরিকতোয়স্য বিস্রবঃ স্রোতো যস্মিন্ তৎ ॥১৬৪॥

রাজা! তদনন্তর ইন্দ্র যেমন বজ্রদ্বারা বৃত্রাসুরের মস্তক হরণ করিয়াছিলেন, সেইরূপ অর্জ্জুন তখন মহাস্ত্রমন্ত্রে অভিমন্ত্রিত অঞ্জলিকনামক উত্তম বাণদ্বারা কর্ণের মস্তক হরণ করিলেন ॥১৬০॥

ইন্দ্রপুত্র অর্জ্জুন অপরাহ্ণকালে কর্ণের মস্তক ছেদন করিলেন। প্রথমে সেই অঞ্জলিকবাণচ্ছিন্ন মস্তক পতিত হইল, পরে কর্ণের দেহ পড়িয়া গেল ॥১৬১॥

রক্তবর্ণমণ্ডল সূর্য্য যেমন অস্তপর্বত হইতে পতিত হয়, সেইরূপ উদয়মান সূর্য্যের তুল্য তেজস্বী এবং শরৎকালের আকাশের মধ্যগত সূর্য্যের সদৃশ কৌরবসেনাপতি কর্ণের সেই মস্তকটী ভূতলে পতিত হইল ॥১৬২॥

গৃহস্বামী যেমন সুখে অধ্যুষিত ও বিশেষ সম্পন্ন গৃহকে অতিকষ্টে ত্যাগ করেন, তেমন উদারকর্ম্মা কর্ণের মস্তকটী—অতিশয় সুন্দর ও সর্বদা সুখভোগযোগ্য কর্ণের দেহটাকে অতিকষ্টে ত্যাগ করিল ॥১৬৩॥

(১৬৩)…সসঙ্গমীশ্বরঃ—পি। (১৬৪) শরৈর্বিভুন্নং ব্যসু তৎ সুবর্ণপঃ…পি, শরৈর্বিভুন্নম্… বর্দ্ধ বা সো।

দেহাচ্চ কর্ণস্য নিপাতিতস্য তেজঃ সূর্য্যং খং বিগাহ্যাবিবেশ।
তদদ্ভুতং সর্বমনুষ্যযোধাঃ পশ্যন্তি রাজন্! নিহতে স্ম কর্ণে ॥১৬৫॥
ততঃ শঙ্খান্ পাণ্ডবা দধ্মুরুচ্চৈর্দৃষ্ট্বা কর্ণং পাতিতং ফাল্গুনেন।
তথৈব কৃষ্ণশ্চ ধনঞ্জয়শ্চ হৃষ্টৌ তদা দধ্মতুরাশু শঙ্খৌ ॥১৬৬॥
তং সোমকাঃ প্রেক্ষ্য হতং শয়ানং প্রীতা নাদান্ সহ সৈন্যৈরকুর্বন্।
তূর্য্যাণি চাজঘ্নুরতীব হৃষ্টা বাসাংসি চৈবাদুধুবুর্ভুজাংশ্চ ॥১৬৭॥
সংবর্দ্ধয়ন্তশ্চ নরেন্দ্রযোধাঃ পার্থং সমাজগ্মুরতীব হৃষ্টাঃ।
বলান্বিতাশ্চাপ্যপরে হ্যনৃত্যন্নন্যোন্যমাশ্লিষ্য নদন্ত উচুঃ ॥১৬৮॥
দৃষ্ট্বা তু কর্ণং ভুবি বা বিপন্নং কৃত্তং রথাৎ সায়কৈরর্জ্জুনস্য।
মহানিলেনাদ্রিমিবাপবিদ্ধং যজ্ঞাবসানেঽগ্নিমিব প্রশান্তম্ ॥১৬৯॥

ভারতকৌমুদী

দেহাদিতি। তেজঃ কর্ত্তৃ, খং গগনম্, বিগাহ্যাতিক্রম্য সূর্য্যমাবিবেশেতি সম্বন্ধঃ ॥১৬৫॥
তত ইতি। দধ্মুর্বাদয়ামাসুঃ। ফাল্গুনেনার্জ্জুনেন ॥১৬৬॥
তমিতি। তং কর্ণম্। আদুধুবুরূর্দ্ধে সঞ্চালয়ামাসুঃ ॥১৬৭॥
সমিতি। সংবর্দ্ধয়ন্তঃ অভিনন্দন্তঃ। বলান্বিতাঃ সৈন্যৈঃ সহ ॥১৬৮॥

গৈরিকস্রাবী পর্ব্বতের শৃঙ্গ যেমন বজ্রতাড়িত হইয়া পতিত হয়, তেমন শোভনকান্তি কর্ণের উন্নত শরীরটী বাণবিদীর্ণ ও প্রাণশূন্য হইয়া পতিত হইল ॥১৬৪॥

রাজা! নিপাতিত কর্ণের দেহ হইতে একটা তেজ বাহির হইয়া আকাশ অতিক্রম করিয়া সূর্য্যমণ্ডলে যাইয়া প্রবেশ করিল। কর্ণ নিহত হইলে, তত্রত্য সকল মানুষ ও যোদ্ধা সেই অদ্ভুত ঘটনা দেখিলেন ॥১৬৫॥

ক্রমে অর্জ্জুন কর্ণকে নিপাত করিয়াছেন দেখিয়া পাণ্ডবেরা উচ্চ শঙ্খধ্বনি করিতে লাগিলেন; আর কৃষ্ণ এবং অর্জ্জুনও আনন্দিত হইয়া সেইরূপই সত্বর শঙ্খ বাজাইতে থাকিলেন ॥১৬৬॥

সোমকেরা কর্ণকে নিহত ও শয়িত দেখিয়া আনন্দিত হইয়া সৈন্যগণের সহিত সিংহনাদ করিতে লাগিল, তূর্য্য বাজাইতে থাকিল এবং অতিহৃষ্ট চিত্তে বস্ত্র ও বাহু সঞ্চালন করিতে লাগিল ॥১৬৭॥

রাজা! যোদ্ধারা অত্যন্ত আনন্দিত হইয়া সংবর্দ্ধনা করিতে করিতে অর্জ্জুনের নিকট আসিতে লাগিলেন এবং অন্য লোকেরা সৈন্যগণের সহিত নৃত্য ও পরস্পর আলিঙ্গন করিয়া সিংহনাদ করতঃ নানা কথোপকথন করিতে থাকিল ॥১৬৮॥

(১৬৭)…আদুধুবুর্ধ্বজাংশ্চ—পি। (১৬৯) দৃষ্ট্বা তু কর্ণং ভুবি নিষ্টনন্তম্…পি বর্দ্ধ।

তদাননং সূর্য্যসুতস্য রাজন্! বিভ্রাজতে পদ্মমিবাবনালম্।
ররাজ কর্ণস্য শিরো নিকৃত্তমস্তং গতং ভাস্করস্যেব বিম্বম্ ॥১৭০॥
শরৈরাচিতসর্বাঙ্গঃ শোণিতৌঘপরিপ্লুতঃ।
ররাজ দেহঃ কর্ণস্য স্বরশ্মিভিরিবাংশুমান্ ॥১৭১॥
প্রতাপ্য সেনামামিত্রীং দীপ্তৈঃ শরগভস্তিভিঃ।
বলিনার্জ্জুনকালেন নীতোঽস্তং কর্ণভাস্করঃ ॥১৭২॥
অস্তং গচ্ছন্ যথাদিত্যঃ প্রভামাদায় গচ্ছতি।
তথা জীবিতমাদায় কর্ণস্যেষুর্জগাম সঃ ॥১৭৩॥
অপরাহ্লেঽপরাহ্লস্য সূতপুত্রস্য মারিষ!।
ছিন্নমঞ্জলিকেনাজৌ সোৎসেধমপতচ্ছিরঃ ॥১৭৪॥

ভারতকৌমুদী

দৃষ্ট্বেতি। দৃষ্ট্বা ননন্দুরিতি শেষঃ। বিপন্নং মৃতম্, কৃত্তং ছিন্নম্। অপবিদ্ধং পাতিতম্ ॥১৬৯॥
তদিতি। বিভ্রাজতে শোভতে স্ম, অবনালং ছিন্নবৃন্তম্। নিকৃত্তং ছিন্নম্ ॥১৭০॥
শরৈরিতি। আচিতানি ব্যাপ্তানি সর্বাণ্যঙ্গানি যস্য সঃ। অংশুমান্ সূর্য্যঃ ॥১৭১॥
প্রতাপ্যেতি। অমিত্রাণাং শত্রূণামিয়মিতি আমিত্রী তাম্, শরা এব গভস্তয়ঃ কিরণাস্তৈঃ। অর্জ্জুন এব কালঃ অস্তসময়স্তেন, কর্ণ এব ভাস্করঃ সঃ ॥১৭২॥
অস্তমিতি। জীবিতং জীবনম্। ইষুঃ অঞ্জলিকো নামার্জ্জুনবাণঃ ॥১৭৩॥
অপেতি। ন বিদ্যতে পরম্ অহঃ দানবিষয়ে পরদিনোক্তির্যস্য তস্য সদ্য এব দাতুরিত্যর্থঃ। উৎসেধেন দেহেন সহেতি তৎ, "উৎসেধঃ কায় উন্নতিঃ" ইত্যমরঃ ॥১৭৪॥

প্রবল বায়ুবেগে নিপাতিত পর্ব্বতের ন্যায় এবং যজ্ঞাবসানে নির্ব্বাণ অগ্নির তুল্য কর্ণকে অর্জ্জুনের বাণে ছিন্ন ও প্রাণশূন্য অবস্থায় ভূতলে পতিত দেখিয়া অপর লোকেরা আনন্দে উৎফুল্ল হইল ॥১৬৯॥

রাজা! তখন কর্ণের মুখখানি ছিন্ননাল পদ্মের ন্যায় শোভা পাইতে লাগিল এবং কর্ণের ছিন্ন মস্তকটী অস্তগত সূর্য্যমণ্ডলের তুল্য প্রকাশ পাইতে থাকিল ॥১৭০॥

বাণব্যাপ্তসর্ব্বাঙ্গ এবং রক্তাক্ত কর্ণের দেহটী—অস্তকালীন স্বকীয়রশ্মিযুক্ত সূর্য্যমণ্ডলের ন্যায় দৃষ্টিগোচর হইতে লাগিল ॥১৭১॥

কর্ণরূপ সূর্য্য বাণরূপ উজ্জ্বল কিরণদ্বারা শত্রুসৈন্য সন্তপ্ত করিয়া প্রবল অর্জ্জুনরূপ সন্ধ্যাকালের প্রভাবে অস্তে গমন করিলেন ॥১৭২॥

অস্তগামী সূর্য্য যেমন প্রভা লইয়াই গমন করেন, তেমন অর্জ্জুনের সেই বাণটা কর্ণের জীবন লইয়াই গমন করিল ॥১৭৩॥

(১৭০) পূর্বার্দ্ধং পি বর্দ্ধ সো নাস্তি। (১৭১) অয়ং শ্লোকোঽপি পি বর্দ্ধ সো নাস্তি।

উপর্য্যুপরি সৈন্যানাং বিনিঘ্নন্নিতরান্ জনান্।
শিরঃ কর্ণস্য সোৎসেধমিষুঃ সোঽপাহরদ্দ্রুতম্ ॥১৭৫॥
কর্ণস্তু শূরং পতিতং পৃথিব্যাং শরাচিতং শোণিতদিগ্ধগাত্রম্।
দৃষ্ট্বা শয়ানং ভুবি মদ্ররাজশ্ছিন্নধ্বজেনাথ যযৌ রথেন ॥১৭৬॥
হতে কর্ণে কুরবঃ প্রাদ্রবন্ত ভয়ার্দ্দিতা গাঢ়বিদ্ধাশ্চ সংখ্যে।
অবেক্ষমাণা মুহুরর্জ্জুনস্য ধ্বজং মহান্তং বপুষা জ্বলন্তম্ ॥১৭৭॥
তচ্ছিরো ভরতশ্রেষ্ঠ! শোভয়ামাস মেদিনীম্।
যদৃচ্ছয়েব পতিতং মণ্ডলং চণ্ডদীধিতেঃ ॥১৭৮॥
তং দৃষ্ট্বা সমরবিমর্দ্দলব্ধনিদ্রং দষ্টৌষ্ঠং রুধিরপরীতকাতরাক্ষম্।
রাধেয়ং রথবরপৃষ্ঠসংনিষণ্ণং হীনাংশুর্দিবসকরো মুহূর্ত্তমাসীৎ ॥১৭৯॥

---

ভারতকৌমুদী

উপরীতি। উপর্য্যুপরি নিকটে নিকটে। সোৎসেধং সশরীরম্ ॥১৭৫॥
কর্ণমিতি। শরৈরাচিতং ব্যাপ্তদেহম্, শোণিতেন দিগ্ধং লিপ্তং গাত্রং যস্য তম্ ॥১৭৬॥
হত ইতি। প্রাদ্রবন্ত পলায়ন্ত, গাঢ়বিদ্ধাঃ শরৈঃ। বপুষা আকৃত্যা ॥১৭৭॥
তদিতি। যদৃচ্ছয়া ঈশ্বরেচ্ছয়া। চণ্ডদীধিতেঃ সূর্য্যস্য ॥১৭৮॥
তমিতি। দিবসকরঃ সূর্য্যঃ, সমরবিমর্দ্দেন যুদ্ধসংঘর্ষেণ লব্ধা নিদ্রা যেন তম্, দষ্ট ওষ্ঠো যেন তম্, রুধিরেণ পরীতো ব্যাপ্তশ্চাসৌ কাতরাক্ষ ঈষন্মুদ্রিতনেত্রশ্চেতি তম্, আত্মন এব রথবরস্য

মাননীয় রাজা! কোন প্রার্থী প্রার্থনা করিলে যিনি 'কাল দিব' এরূপ বলিতেন না—সেই দিনই দিতেন; সেই কর্ণের মস্তকটী অপরাহ্ণকালে অর্জ্জুনের অঞ্জলিক-বাণে ছিন্ন হইয়া শরীরের সহিত পতিত হইল ॥১৭৪॥

অর্জ্জুনের সেই বাণটা কৌরবসৈন্যগণের নিকটে নিকটে অন্য লোকদিগকে আহত করিয়া দেহের সহিত কর্ণের মস্তকটীকে সত্বর হরণ করিল ॥১৭৫॥

মহাবীর কর্ণ বাণব্যাপ্ত দেহে এবং রক্তলিপ্ত অঙ্গে ভূতলে পতিত ও শয়িত রহিয়াছেন দেখিয়া মদ্ররাজ শল্য ছিন্নধ্বজ রথ লইয়া চলিলেন ॥১৭৬॥

কর্ণ নিহত হইলে, যুদ্ধে গাঢ়বিদ্ধ কৌরবেরা ভয়ার্ত্ত হইয়া আকৃতির গুণে দেদীপ্যমান অর্জ্জুনের বিশাল ধ্বজের প্রতি মুহুর্মুহু দৃষ্টিপাত করিতে থাকিয়া পলায়ন করিতে লাগিলেন ॥১৭৭॥

ভরতশ্রেষ্ঠ! তৎকালে কর্ণের মস্তকটী—ঈশ্বরেচ্ছায় নিপতিত সূর্য্যমণ্ডলের ন্যায় ভূমির শোভা উৎপাদন করিল ॥১৭৮॥

---

(১৭৮) ইতঃ প্রভৃতি শ্লোকত্রয়মপি পি বর্দ্ধ বা সো নাস্তি।

নিঃশব্দতূর্য্যং হতযোধমুখ্যং প্রশান্তদর্পং ধৃতরাষ্ট্রসৈন্যম্।
ন শোভতে সূর্য্যসুতেন হীনং বৃন্দং গ্রহাণামিব চন্দ্রহীনম্ ॥১৮০॥
সহস্রনেত্রপ্রতিমানকর্ম্মণঃ সহস্রপত্রপ্রতিমাননং শুভম্।
সহস্ররশ্মির্দিবসক্ষয়ে যথা তথাঽপতৎ কর্ণশিরো বসুন্ধরাম্ ॥১৮১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি কর্ণবধে ষট্ষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

পৃষ্ঠে পশ্চাদ্ভাগে সংনিষণ্ণমবস্থিতম্, তং রাধেয়ং কর্ণং দৃষ্ট্বৈব, মুহূর্ত্তং হীনাংশুঃ পুত্রশোকাদ্-গলিতকিরণ আসীৎ। প্রহর্ষিণী বৃত্তম্ ॥১৭৯॥

নিরিতি। নিঃশব্দানি তূর্য্যাণি যস্য তৎ, হতা যোধমুখ্যা যস্য তৎ, প্রশান্তো নিবৃত্তো দর্পো যস্য তচ্চ। সূর্য্যসুতেন কর্ণেন ॥১৮০॥

সহস্রেতি। সহস্রনেত্রস্য ইন্দ্রস্য প্রতিমানং সদৃশং কর্ম্ম যুদ্ধকার্য্যং যস্য তস্য। এক-দেশেঽন্বয় আর্ষত্বাৎ সোঢব্যঃ। সহস্রপত্রপ্রতিমং পদ্মতুল্যমাননং মুখং যস্য তৎ, শুভং শুভ-লক্ষণান্বিতম্, কর্ণশিরঃ, দিবসক্ষয়ে দিনাবসানে, সহস্ররশ্মিঃ সূর্য্যো যথা অস্তং পততি গচ্ছতি, তথা বসুন্ধরাং ভূমিম্, অপতৎ অগচ্ছৎ।

নৈষধচরিতে দময়ন্তীরূপস্যেব কর্ণবধস্য অসাধারণতয়া নানাভাবেন বিস্তৃতং বর্ণনমিতি মন্তব্যম্ ॥১৮১॥

ইতি মহামহোপাধ্যায-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি ষট্ষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

পুনঃ পুনঃ অস্ত্রম্ আতিষ্ঠ ব্রজ প্রেরয়েত্যব্রবীদিতি যোজনা ॥১০১—১৭৩॥ অপরাহ্নে দিবসস্য পশ্চিমে ভাগে অপরং চরমম্ অহঃ মরণদিনস্য ॥১৭৪—১৮১॥

ইতি কর্ণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষট্ষষ্টিতমোঽধ্যায়ঃ ॥৬৬॥

---

কর্ণ যুদ্ধসংঘর্ষে নিদ্রা লাভ করিয়াছেন, তখনও ওষ্ঠ দংশন করিতেছেন, রক্তে আপ্লুত হইয়াছেন, নয়নযুগল ঈষৎ মুদ্রিত করিয়াছেন এবং নিজেরই উত্তম রথের পশ্চাদ্ভাগে পতিত রহিয়াছেন, ইহা দেখিয়াই যেন সূর্য্য কিছুকাল (পুত্রশোকে) কিরণশূন্য অবস্থায় থাকিলেন ॥১৭৯॥

তৎকালে কৌরবসৈন্যের তূর্য্যগুলি (বিশেষ বাদ্যযন্ত্র সকল) নিঃশব্দ ছিল, প্রধান যোদ্ধারা নিহত হইয়াছিলেন এবং দর্পও তিরোহিত হইয়াছিল। সুতরাং চন্দ্রবিহীন গ্রহগণের ন্যায় কর্ণশূন্য কৌরবসৈন্য শোভাই পাইতেছিল না ॥১৮০॥

---

(১৮১)···সহস্রনেত্রপ্রতিমাননম্···বর্দ্ধ বা সো,···দিনসংক্ষয়ে···বা। * '···উননবতি-তমোঽধ্যায়ঃ' পি, '···একনবতিতমোঽধ্যায়ঃ' বর্দ্ধ বা সো।

# সপ্তষষ্টিতমোঽধ্যায়ঃ।

—— —:•:— —

সঞ্জয় উবাচ।

শল্যস্তু কর্ণার্জ্জুনয়োর্বিমর্দ্দে বলানি দৃষ্ট্বা মৃদিতানি বাণৈঃ।
যযৌ পরীতো ভৃশমন্যুনাসৌ রথেন সংছিন্নপরিচ্ছদেন ॥১॥
নিপাতিত-স্যন্দন-বাজি-নাগং বলঞ্চ দৃষ্ট্বা হতসূতপুত্রম্।
দুর্য্যোধনোঽশ্রুপরিপূর্ণনেত্রো মুহুর্মুহুর্ন্যশ্বসদার্ত্তরূপঃ ॥২॥
কর্ণন্তু শূরং পতিতং পৃথিব্যাং শরাচিতং শোণিতদিগ্ধগাত্রম্।
যদৃচ্ছয়া সূর্য্যমিবাবনিস্থং দিদৃক্ষবঃ সংপরিবার্য্য তস্থুঃ ॥৩॥
প্রহৃষ্ট-বিত্রস্ত-বিষণ্ন-বিস্মিতাস্তথাপরে শোকপরায়ণাভবন্।
পরে ত্বদীয়াশ্চ পরস্পরং জনা যথা যথৈষাং প্রকৃতিস্তথাভবন্ ॥৪॥

ভারতকৌমুদী

শল্য ইতি। অসৌ শল্যস্তু, কর্ণার্জ্জুনয়োর্বিমর্দ্দে যুদ্ধে, বলানি উভয়সৈন্যান্যেব, বাণৈ-র্মৃদিতানি পীড়িতানি দৃষ্ট্বা, ভৃশমন্যুনা অতিদৈন্যেন, পরীতো ব্যাপ্তচিত্তঃ সন্, সংছিন্নাঃ পরিচ্ছদা আবরণাদীন্যুপকরণানি যস্য তেন রথেন, শিবিরং প্রতি যযৌ ॥১॥

নীতি। নিপাতিতাঃ স্যন্দনা রথা বাজিনোঽশ্বা নাগা গজাশ্চ যস্য তৎ ॥২॥

কর্ণমিতি। শরৈরাচিতং ব্যাপ্তদেহম্, শোণিতদিগ্ধগাত্রং রক্তাক্তদেহম্। যদৃচ্ছয়া ঈশ্বরেচ্ছয়া, অবনিস্থং ভূতলস্থিতম, দিদৃক্ষবো দ্রষ্টুমিচ্ছবো জনাঃ, সংপরিবার্য্য পরিবেষ্ট্য ॥৩॥

দিনাবসানে সূর্য্য যেমন অস্তাচলে পতিত হন, তেমন কর্ণের মস্তকটী ভূতলে পতিত হইল। কর্ণ যুদ্ধে ইন্দ্রের তুল্য কার্য্য করিতে পারিতেন এবং তাঁহার মুখখানি পদ্মের ন্যায় সুন্দর ও শুভলক্ষণযুক্ত ছিল' ॥১৮১॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! কর্ণ ও অর্জ্জুনের যুদ্ধে সৈন্যগণকে পীড়িত দেখিয়া শল্য অত্যন্ত বিষণ্ন হইয়া ছিন্নপরিচ্ছদ রথে শিবিরের দিকে গমন করিতে লাগিলেন ॥২॥

আপন সৈন্যের হস্তী, অশ্ব ও রথ সকল নিপাতিত হইয়াছে, কর্ণও নিহত হইয়াছেন দেখিয়া দুর্য্যোধনের নয়নযুগল অশ্রুজলে পরিপূর্ণ হইয়া গেল; তখন তিনি শোকার্ত্ত হইয়া মুহুর্মুহু নিশ্বাস ত্যাগ করিতে লাগিলেন ॥২॥

ঈশ্বরের ইচ্ছায় ভূতলপতিত সূর্য্যের ন্যায় মহাবীর কর্ণ বাণব্যাপ্তদেহে ও রক্তাক্ত গাত্রে ভূতলে পতিত হইলে, দর্শনার্থীরা তাঁহাকে পরিবেষ্টন করিয়া রহিল ॥৩॥

প্রবিদ্ধবর্ম্মাভরণাম্বরায়ুধা ধনঞ্জয়েনাভিহতা মহৌজসা।
নিশম্য কর্ণং কুরবঃ প্রদুদ্রুবুর্হতর্ষভা গাব ইবাকুলাকুলাঃ ॥৫॥
ভীমশ্চ ভীমেন মহাস্বনেন নাদং কৃত্বা রোদসী কম্পয়ানঃ।
আস্ফোটয়ন্ বল্গতে নৃত্যতে চ হতে কর্ণে ত্রাসয়ন্ ধার্ত্তরাষ্ট্রান্ ॥৬॥
তথৈব রাজন্! সোমকাঃ সৃঞ্জয়াশ্চ শঙ্খান্ দধ্মুঃ সস্বজুশ্চাপি সর্বে।
পরস্পরং ক্ষত্রিয়া হৃষ্টরূপাঃ সূতাত্মজে বৈ নিহতে তদানীম্ ॥৭॥
কৃত্বা বিমর্দ্দং ভৃশমর্জ্জুনেন কর্ণো হতঃ কেশরিণেব নাগঃ।
তীর্ণা প্রতিজ্ঞা পুরুষর্ষভেণ বৈরস্যান্তং গতবাংশ্চৈব পার্থঃ ॥৮॥

---

## ভারতকৌমুদী

প্রেতি। পরে প্রহৃষ্টাঃ, ত্বদীয়াশ্চ বিত্রস্তাদিরূপা অভবন্নিত্যর্থঃ। শোকপরায়ণাভবন্নিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ। প্রকৃতিঃ স্বভাবঃ, তথা প্রহৃষ্টা বিত্রস্তাদিরূপা বা ॥৪॥

প্রেতি। প্রবিদ্ধানি বাণাদিতাড়নেন স্ফুটিতানি বর্ম্মাণি আভরণানি অম্বরাণি আয়ুধানি চ যেষাং তে। কর্ণং নিহতমিতি শেষঃ, প্রদুদ্রুবুঃ পলায়াঞ্চক্রিরে, হত ঋষভো বৃষো যেষাং তে ॥৫॥

ভীম ইতি। ভীমেন ভয়ানকেন, মহাস্বনেন বিশালস্বরেণ, নাদং সিংহনাদম্, রোদসী ভূম্যন্তরীক্ষে, কম্পযানঃ কম্পয়মানঃ, আস্ফোটয়ন্ বাহ্বাস্ফোটং কুর্বন্, বল্গতে প্লবতে ॥৬॥

তথেতি। সস্বজুঃ আলিলিঙ্গুঃ। সূতাত্মজে কর্ণে ॥৭॥

কৃত্বেতি। বিমর্দ্দং যুদ্ধসংঘর্ষম্। নাগো গজঃ। পুরুষর্ষভেণ পার্থেন ॥৮॥

---

রাজা! তখন বিপক্ষেরা আনন্দিত হইল ; আর আপনার পক্ষের লোকেরা ভীত, বিষণ্ণ, বিস্মিত ও শোকার্ত্ত হইয়া পড়িল। মানুষদের যেমন যেমন প্রকৃতি ছিল, তাহাদের পরস্পর তেমন তেমন অবস্থা হইল ॥৪॥

মহাতেজা অর্জ্জুনের আঘাতে কৌরবগণের বর্ম্ম, অলঙ্কার, বস্ত্র ও অস্ত্র সকল ছিন্ন-ভিন্ন হইয়া গিয়াছিল। সুতরাং বৃষ নিহত হইলে গোগণ যেমন অত্যন্ত আকুল হইয়া পলায়ন করে, সেইরূপ কৌরবেরা কর্ণকে নিহত শুনিয়া অত্যন্ত আকুল হইয়া পলায়ন করিতে লাগিলেন ॥৫॥

কর্ণ নিহত হইলে, ভীমসেনও ভীষণ ও বিশাল স্বরে সিংহনাদ করিয়া রণস্থল ও আকাশ কাঁপাইতে থাকিয়া বাহ্বাস্ফোটন করতঃ ধার্ত্তরাষ্ট্রগণের ত্রাস জন্মাইতে থাকিয়া লম্ফন ও নৃত্য করিতে লাগিলেন ॥৬॥

রাজা! কর্ণ নিহত হইলে, তখন সেইরূপই সমস্ত সৃঞ্জয়, সোমক ও অন্যান্য ক্ষত্রিয়গণ আনন্দিত হইয়া শঙ্খধ্বনি ও পরস্পর আলিঙ্গন করিতে থাকিলেন ॥৭॥

সিংহ যেমন হস্তী বধ করে, সেইরূপ পুরুষশ্রেষ্ঠ অর্জ্জুন গুরুতর যুদ্ধ করিয়া

মদ্রাধিপশ্চৈব বিমূঢ়চেতাস্তূর্ণং রথেনাপহৃতধ্বজেন।
দুর্য্যোধনস্যান্তিকমেত্য রাজন্! সংভাষ্য দুঃখার্ত্ত উবাচ বাক্যম্ ॥৯॥
বিশীর্ণনাগাশ্বরথপ্রবীরং বলং ত্বদীয়ং যমরাষ্ট্রকল্পম্।
অন্যোন্যমাসাদ্য হতৈর্মহদ্ভির্নরাশ্বনাগৈর্গিরিকূটকল্পৈঃ ॥১০॥
নৈতাদৃশং ভারত! যুদ্ধমাসীদ্‌যথাদ্য কর্ণার্জ্জুনয়োর্বভূব।
গ্রস্তৌ হি কর্ণেন সমেত্য কৃষ্ণাবন্যে চ সর্বে তব শত্রবো যে ॥১১॥
দৈবন্তু যত্নাৎ স্ববশং প্রবৃত্তং তৎ পাণ্ডবান্ পাতি হিনস্তি চাস্মান্।
তবার্থসিদ্ধ্যর্থকরাস্তু সর্বে প্রসহ্য বীরা নিহতা দ্বিষদ্ভিঃ ॥১২॥

ভারতকৌমুদী

মদ্রেতি। মদ্রাধিপঃ কর্ণসারথিঃ শল্যঃ, বিমূঢ়চেতাঃ কর্ত্তব্যবিষয়ে ॥৯॥

বিশীর্ণেতি। গিরিকূটকল্পৈঃ পর্ব্বতশৃঙ্গতুল্যৈঃ, মহদ্ভির্বিশালৈঃ, নরাশ্বনাগৈঃ, অন্যোন্যমাসাদ্য হতৈঃ সদ্ভির্হেতুভিঃ, বিশীর্ণাঃ ক্ষয়ং গতা নাগা গজাঃ অশ্বাঃ রথপ্রবীরাশ্চ যত্র তৎ, ত্বদীয়ং বলং সৈন্যম্, যমরাষ্ট্রকল্পং যমরাজ্যতুল্যমিদানীং বর্ত্তত ইতি শেষঃ ॥১০॥

নেতি। গ্রস্তৌ গ্রাসেনেবায়ত্তীকৃতৌ। কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ ॥১১॥

তর্হি কথং কর্ণ এব হত ইত্যাহ দৈবমিতি। স্ববশং স্বাধীনং দৈবন্তু, আত্মনো যত্নাদেব লোকানামবস্থাবিধানে প্রবৃত্তং স্যাৎ, ন পুনঃ কস্যচিদপ্যাহ্বানেনেতি ভাবঃ। তৎ দৈবং কর্ত্তৃ, পাণ্ডবান্, পাতি রক্ষতি। যথাধুনা রথমজ্জনেনার্জ্জুনম্। অস্মাংশ্চ হিনস্তি। যথেদানীং রথচক্রগ্রাসেন কর্ণম। তব অর্থসিদ্ধিং কার্য্যসিদ্ধিমেবার্থং বিষয়ং কুর্বন্তীতি তে, প্রসহ্য বলেন ॥১২॥

---

কর্ণকে বধ করিলেন, প্রতিজ্ঞা হইতে উত্তীর্ণ হইলেন এবং শত্রুতারও শেষ করিলেন ॥৮॥

রাজা! এদিকে মদ্ররাজ শল্য কর্ত্তব্যবিমূঢ় হইয়া ধ্বজশূন্য রথে সত্বর দুর্য্যোধনের নিকটে আসিয়া তাঁহাকে সম্বোধন করিয়া দুঃখার্ত্তভাবে তাঁহার নিকট এই কথা বলিলেন—॥৯॥

'কুরুরাজ! পর্ব্বতশৃঙ্গসমূহের তুল্য বিশাল হস্তী, অশ্ব ও মনুষ্য সকল পরস্পর সংঘর্ষে নিহত হইয়াছে এবং জীবিত হস্তী, অশ্ব ও রথসকলও বিশীর্ণ হইয়া গিয়াছে। সুতরাং তোমার সৈন্য এখন যমের রাজ্যের ন্যায় হইয়া পড়িয়াছে ॥১০॥

ভরতনন্দন! আজ কর্ণ ও অর্জ্জুনের যেরূপ যুদ্ধ হইল, এরূপ যুদ্ধ পূর্ব্বে আর কখনও হয় নাই। কর্ণ যুদ্ধে উপস্থিত হইয়াই কৃষ্ণ, অর্জ্জুন এবং তোমার অন্যান্য যে সমস্ত শত্রু ছিল, তাহাদের সকলকে গ্রাস করিয়াছিলেন ॥১১॥

---

(৯)···এত্য শীঘ্রম্···পি,···রাজন্! সবাষ্পদুঃখাদ্বচনং বভাষে—সো। (১০)···অন্যোন্যমাসাদ্য হতবৎ···বা সো।

কুবেরবৈবস্বতবাসবানাং তুল্যপ্রভাবাম্বুপতেশ্চ বীরাঃ।
বীর্য্যেণ শৌর্য্যেণ বলেন চৈব তৈস্তৈশ্চ যুক্তা বিবিধৈর্গুণৌঘৈঃ ॥১৩॥
অবধ্যকল্পা নিহতা নরেন্দ্রাস্তবার্থকামা যুধি পাণ্ডবেয়ৈঃ।
তস্মা শুচো ভারত! দিষ্টমেতৎ পর্য্যায়সিদ্ধির্ন তবাস্তি সিদ্ধিঃ ॥১৪॥
(যুগ্মকম্)

এতদ্বচো মদ্রপতের্নিশম্য স্বং চাপনীতং মনসা নিরীক্ষ্য।
দুর্য্যোধনো দীনমনা বিসংজ্ঞঃ পুনঃ পুনর্ন্যশ্বসদার্ত্তরূপঃ ॥১৫॥

ধৃতরাষ্ট্র উবাচ।

তস্মিংস্তু কর্ণার্জ্জুনয়োর্বিমর্দ্দে দগ্ধস্য রৌদ্রেঽহনি বিদ্রুতস্য।
বভূব রূপং কুরুসৃঞ্জয়ানাং বলস্য বাণোন্মথিতস্য কীদৃক্ ॥১৬॥

ভারতকৌমুদী

কুবেরেতি। বৈবস্বতো যমঃ, বাসব ইন্দ্রঃ। অম্বুপতের্বরুণস্য। সন্ধিরার্ষঃ। বীর্য্যেণ দৈহিকশক্ত্যা, শৌর্য্যেণ উৎসাহেন, বলেন মানসিকশক্ত্যা, তৈস্তৈর্দয়াদিভিঃ। অর্থকামা হিতৈষিণঃ। মা শুচঃ শোকং ন কুরু, দিষ্টং দৈবম্। অতএব পর্য্যায়েণ ক্রমেণ সিদ্ধির্জয়-নিষ্পত্তিরূপা তব সিদ্ধির্নাস্তি ন ভবিষ্যতি, দৈবপ্রতিবন্ধাদেবেত্যাশয়ঃ ॥১৩—১৪॥

এতদিতি। অপনীতং দুর্নীতিম্, নিরীক্ষ্য পর্য্যালোচ্য। বিসংজ্ঞঃ অচৈতন্যকল্পঃ ॥১৫॥

তস্মিন্নিতি। দগ্ধস্য হতস্য, বিদ্রুতস্য পলায়িতস্য। রূপমবস্থা ॥১৬॥

কিন্তু স্বাধীন দৈব আপন যত্নেই লোকের অবস্থাবিধানে প্রবৃত্ত হইয়া থাকে। সুতরাং সেই দৈবই পাণ্ডবগণকে রক্ষা করিতেছে, আর আমাদিগকে বিনাশ করিতেছে। অতএব শত্রুরা তোমার কার্য্যসিদ্ধিকারী বীরগণকে বলপূর্ব্বক বধ করিয়াছে ॥১২॥

ইন্দ্র, যম, কুবের ও বরুণের তুল্য প্রভাবশালী, দৈহিক শক্তি, মানসিক শক্তি ও উৎসাহসম্পন্ন, সেই সেই নানাবিধগুণসমন্বিত ও তোমার হিতৈষী অবধ্যকল্প বীর রাজগণকে পাণ্ডবেরা যুদ্ধে বধ করিয়াছে। অতএব এটা দৈবের কার্য্য। সুতরাং ভরতনন্দন! তুমি শোক করিও না; তোমার ক্রমিক জয়লাভ হইবে না' ॥১৩-১৪॥

শল্যের এই কথা শুনিয়া এবং মনে মনে নিজের দুর্নীতি সকল পর্য্যালোচনা করিয়া দুর্য্যোধন বিষণ্ণচিত্ত, শোকার্ত্ত ও অচৈতন্যপ্রায় হইয়া বার বার নিশ্বাস ত্যাগ করিতে লাগিলেন' ॥১৫॥

(১৩)…বিপুলৈর্গুণৌঘৈঃ—পি। (১৪)…ন সদাস্তি সিদ্ধিঃ—পি বা সো। (১৫) ইতঃ পরম্ '…নবতিতমোঽধ্যায়ঃ' পি, '…দ্বিনবতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ বা সো।

সঞ্জয় উবাচ।

শৃণু রাজন্নবহিতো যথা বৃত্তো মহাক্ষয়ঃ।
ঘোরো মনুষ্যদেহানামাজৌ নরবর! ক্ষয়ঃ ॥১৭॥
যত্তৎ কর্ণে হতে পার্থঃ সিংহনাদমথাকরোৎ।
তদা তব সুতান্ রাজন্নাবিবেশ মহদ্ভয়ম্ ॥১৮॥
ন সন্ধাতুমনীকানি ন চ বাথ পরাক্রমে।
আসীদ্বুদ্ধির্হতে কর্ণে তব যোধস্য কস্যচিৎ ॥১৯॥
বণিজো নাবি ভিন্নায়ামগাধে হ্যপ্লবা যথা।
অপারে পারমিচ্ছন্তো হতে দ্বীপে কিরীটিনা ॥২০॥
সূতপুত্রে হতে রাজন্! বিত্রস্তাঃ শরবিক্ষতাঃ।
অনাথা নাথমিচ্ছন্তো নাগাঃ সিংহৈরিবার্দ্দিতাঃ ॥২১॥

ভারতকৌমুদী

শৃণ্বিতি। বৃত্তো জাতঃ, মহাক্ষয়ো গজবাজিনাম্। আজৌ যুদ্ধে ॥১৭॥
যদিতি। যত্তদিতি ক্রিয়াবিশেষণম্। পার্থোঽর্জ্জুনঃ ॥১৮॥
নেতি। সন্ধাতুং সংযোজয়িতুম্, অনীকানি ভগ্নবিশ্লিষ্টানি কুরুসৈন্যানি ॥১৯॥
বণিজ ইতি। ভিন্নায়াং বিদীর্ণায়াম্, অগাধে সমুদ্রে, অপ্লবাঃ ক্ষুদ্রতরণ্যাপি হীনাঃ। অপারে রণসাগরে, পারমিচ্ছন্ত আসন্ কৌরবা ইতি শেষঃ, দ্বীপে তদ্রূপে কর্ণে ॥২০॥
সূতেতি। সূতপুত্রে কর্ণে। অনাথা রক্ষকহীনাঃ, নাথং রক্ষকম্, ইচ্ছন্ত আসন্ ॥২১॥

বলিলেন—'সঞ্জয়! সেই ভীষণ দিনে কর্ণ ও অর্জ্জুনের যুদ্ধে হত, পলায়িত ও বাণপীড়িত কুরুসৈন্য ও সৃঞ্জয়সৈন্যের কিপ্রকার অবস্থা হইয়াছিল?' ॥১৬॥

সঞ্জয় বলিলেন—'নরশ্রেষ্ঠ রাজা! সেই যুদ্ধে হস্তী ও অশ্বের যেরূপ মহাক্ষয় এবং মনুষ্যগণের যেরূপ দারুণ ক্ষয় হইয়াছিল, তাহা আপনি অবহিত হইয়া শ্রবণ করুন ॥১৭॥

রাজা! কর্ণ নিহত হইলে, অর্জ্জুন যখন সিংহনাদ করিলেন, তখন আপনার পুত্রগণের গুরুতর ভয় জন্মিল ॥১৮॥

মহারাজ! কর্ণ নিহত হইলে, আপনার পক্ষের কোন যোদ্ধারই পুনরায় সৈন্যসংযোজনে কিংবা পরাক্রমপ্রকাশে ইচ্ছা হইল না ॥১৯॥

অগাধ সমুদ্রে নৌকা বিদীর্ণ হইলে, অন্যতরণিবিহীন বণিক্‌দিগের ন্যায়—অর্জ্জুন কর্ণকে বধ করিলে, কৌরবযোদ্ধারা অপার যুদ্ধসাগরে পার পাইবার ইচ্ছা করিতে লাগিলেন ॥২০॥

(১৭)…আজৌ চ গজবাজিনাম্—পি। (১৮)…মহদ্ভয়মুপস্থিতম্—পি।

ভগ্নশৃঙ্গা ইব বৃষা ভগ্নদংষ্ট্রা ইবোরগাঃ।
প্রত্যপায়াম সায়াহ্নে নির্জ্জিতাঃ সব্যসাচিনা ॥২২॥
হতপ্রবীরা বিধ্বস্তা নিকৃত্তা নিশিতৈঃ শরৈঃ।
সূতপুত্রে হতে রাজন্! পুত্রাস্তে প্রাদ্রবন্ ভয়াৎ ॥২৩॥
বিশস্ত্রকবচাঃ সর্বে কান্দিশীকা বিচেতসঃ।
অন্যোন্যমবমৃদ্নন্তো বীক্ষমাণা ভয়ার্দ্দিতাঃ ॥২৪॥ (যুগ্মকম্)
মামেব তূর্ণং বীভৎসুর্মামেব চ বৃকোদরঃ।
অভিযাতীতি মন্বানাঃ পেতুর্ম্ম্লুশ্চ সম্ভ্রমাৎ ॥২৫॥
হয়ানন্যে রথানন্যে গজানন্যে মহারথাঃ।
আরুহ্য জবসম্পন্নাঃ পাদাতাঃ প্রাদ্রবন্ ভয়াৎ ॥২৬॥

---

ভারতকৌমুদী

ভগ্নেতি। ভগ্না দংষ্ট্রা দন্তা যেষাং তে। প্রত্যপায়াম শিবিরং প্রত্যাগচ্ছাম ॥২২॥

হতেতি। হতাঃ প্রবীরাঃ প্রধানবীরা যেষাং তে, নিকৃত্তাশ্ছিন্নাঃ। প্রাদ্রবন্ দ্রুতং পলায়ন্ত। কাং দিশং গচ্ছাম ইতি কান্দিশীকাঃ। অবমৃদ্নন্তঃ সংঘর্ষেণ পীড়য়ন্তঃ ॥২৩—২৪॥

মামিতি। বীভৎসুরর্জ্জুনঃ। মন্বানা মন্যমানাঃ, ম্লু বিষেদুঃ ॥২৫॥

হয়ানিতি। জবেন বেগেন সম্পন্নাঃ, পাদাতাঃ পদাতিগণাঃ ॥২৬॥

---

রাজা! কর্ণ নিহত হইলে, বিত্রস্ত ও বাণবিক্ষত কৌরবসৈন্যেরা রক্ষকশূন্য হইয়া সিংহপীড়িত হস্তিগণের ন্যায় রক্ষক লাভ করিবার ইচ্ছা করিতে থাকিল ॥২১॥

ভগ্নশৃঙ্গ বৃষ এবং ভগ্নদন্ত সর্পের ন্যায় আমরা অর্জ্জুনকর্ত্তৃক পরাজিত হইয়া সায়াহ্নকালে শিবিরে ফিরিয়া আসিলাম ॥২২॥

রাজা! অর্জ্জুনের সুধার বাণে প্রধান প্রধান বীর নিহত হইয়াছিলেন, আবার অনেকে বিহ্বল ও বহু ব্যক্তি ক্ষত-বিক্ষত হইয়াছিলেন; অনেকের অস্ত্র ছিল না এবং বহু ব্যক্তির কবচ নষ্ট হইয়াছিল। সুতরাং কর্ণ নিহত হইলে, আপনার পুত্রেরা সকলে 'কোন্ দিকে যাই' ইহা ভাবিয়া আকুলচিত্ত ও ভয়ার্ত্ত হইয়া পিছনের দিকে চাহিতে থাকিয়া সংঘর্ষে পরস্পর পীড়ন করতঃ ভয়ে বেগে পলায়ন করিতে লাগিলেন ॥২৩—২৪॥

'অর্জ্জুন বেগে আমার দিকেই আসিতেছে' এবং 'ভীম আমার দিকেই ধাবিত হইয়াছে' এইরূপ মনে করিয়া বহু লোক ব্যস্ততাবশতঃ পড়িয়া যাইতে লাগিল, আবার অনেকে বিষণ্ণ হইয়া পড়িল ॥২৫॥

অনেকে অশ্বে, মহারথেরা রথে এবং বহুলোক হস্তীতে আরোহণ করিয়া এবং পদাতিরা পাদচারে ভয়ে মহাবেগে পলায়ন করিতে লাগিলেন ॥২৬॥

কুঞ্জরৈঃ স্যন্দনাঃ ক্ষুণ্ণাঃ সাদিনশ্চ মহারথৈঃ।
পদাতিসংঘাশ্চাশ্বৌঘৈঃ পলায়দ্ভির্ভয়ার্দ্দিতাঃ ॥২৭॥
ব্যালতস্করসঙ্কীর্ণে সার্থহীনা যথা বনে।
তথা ত্বদীয়া নিহতে সূতপুত্রে তদাভবন্ ॥২৮॥
হতারোহাস্তদা নাগাশ্ছিন্নহস্তাস্তথা নরাঃ।
সর্বং পার্থময়ং লোকং সংপশ্যন্তো ভয়াতুরাঃ ॥২৯॥
তান্ প্রেক্ষ্য দ্রবতঃ সর্বান্ ভীমসেনভয়ার্দ্দিতান্।
দুর্য্যোধনোঽথ স্বং সূতং বাহেত্যুক্ত্বেদমব্রবীৎ ॥৩০॥
নাতিক্রমিষ্যতে পার্থো ধনুষ্পাণির্ব্যবস্থিতঃ।
জঘন্য এব সৈন্যানাং শনৈরশ্বান্ প্রচোদয় ॥৩১॥
জঘনে যুধ্যমানং হি কৌন্তেয়ো মাং ন সংশয়ঃ।
নোৎসহেত ব্যতিক্রান্তুং বেলামিব মহোদধিঃ ॥৩২॥

ভারতকৌমুদী

কুঞ্জরৈরিতি। স্যন্দনা রথাঃ, ক্ষুণ্ণা মর্দ্দিতাঃ, সাদিনঃ অশ্বারোহিণঃ ॥২৭॥
ব্যালেতি। ব্যালৈর্হিংস্রজন্তুভিঃ তস্করৈশ্চ সঙ্কীর্ণে ব্যাপ্তে, সার্থহীনাঃ সঙ্গিশূন্যাঃ ॥২৮॥
হতেতি। হতা আরোহা আরোহিণো যেষাং তে। সংপশ্যন্ত আসন্ ॥২৯॥
তানিতি। দ্রবতঃ পলায়মানান্। সূতং সারথিম্, বাহ অশ্বান্ বাহয় চালয় ॥৩০॥
নেতি। নাতিক্রমিষ্যতে ন বিজেষ্যতে। জঘন্যঃ পশ্চাদ্বর্ত্তী। প্রচোদয় প্রেরয় ॥৩১॥
জঘন ইতি। জঘনে পশ্চাৎ। নোৎসহেত ন শক্নুয়াৎ, বেলাং তীরম্ ॥৩২॥

পলায়মান হস্তিগণ রথগুলিকে, বিদ্রুত মহারথেরা ভয়ার্ত্ত অশ্বারোহীদিগকে এবং পলায়নপ্রবৃত্ত আরোহিগণ ভয়বিহ্বল পদাতিগণকে মর্দ্দন করিতে থাকিলেন ॥২৭॥

হিংস্রজন্তু ও দস্যুপরিপূর্ণ বনমধ্যে সঙ্গিবিহীন লোকের ন্যায় আপনার পক্ষের সৈন্যগণ কর্ণ নিহত হইলে আকুল হইয়া পড়িল ॥২৮॥

তখন হতারোহী হস্তিগণ এবং ছিন্নহস্ত মানুষ সকল ভয়ার্ত্ত হইয়া সমগ্র জগৎটাকে অর্জ্জুনময় দেখিতে লাগিল ॥২৯॥

তাহাদের সকলকে ভীমের ভয়ে পলায়ন করিতে দেখিয়া দুর্য্যোধন নিজের সারথিকে 'অশ্বগুলিকে চালন কর' এইরূপ বলিয়া আবার বলিলেন—॥৩০॥

'অর্জ্জুন ধনু ধারণ করিয়া সমস্ত সৈন্যের পশ্চাতে রহিয়াছে। সুতরাং সে আমাকে অতিক্রম করিতে পারিবে না। অতএব ধীরে ধীরে' ঘোড়াগুলিকে চালাও ॥৩১॥

(৩০) ইতঃ পরম্ 'দুর্য্যোধন উবাচ' বর্দ্ধ।

অদ্যার্জ্জুনং সগোবিন্দং মানিনঞ্চ বৃকোদরম্।
নিহত্য শিষ্টান্ শত্রূংশ্চ কর্ণস্যানৃণ্যমাপ্নুয়াম্ ॥৩৩॥
তচ্ছ্রুত্বা কুরুরাজস্য শূরার্য্যসদৃশং বচঃ।
সূতো হেমপরিচ্ছন্নান্ শনৈরশ্বানচোদয়ৎ ॥৩৪॥
রথাশ্বগজহীনাস্তু পাদাতাস্তব মারিষ!।
পঞ্চবিংশতিসাহস্রা যুদ্ধায়ৈব ব্যবস্থিতাঃ ॥৩৫॥
তান্ ভীমসেনঃ সংক্রুদ্ধো ধৃষ্টদ্যুম্নশ্চ পার্ষতঃ।
বলেন চতুরঙ্গেন সংবৃত্যাজঘ্নতুঃ শরৈঃ ॥৩৬॥
প্রত্যযুধ্যন্ত তে সর্বে ভীমসেনং সপার্ষতম্।
পার্থপার্ষতয়োশ্চান্যে জগৃহুস্তত্র নামনী ॥৩৭॥
অক্রুধ্যত তদা ভীমস্তৈ রণে প্রত্যুপস্থিতৈঃ।
সোঽবতীর্য্য রথাত্তূর্ণং গদাপাণিরযুধ্যত ॥৩৮॥

ভারতকৌমুদী

অদ্যেতি। শিষ্টান্ অবশিষ্টান্। নিহত আনৃণ্যমাপ্নুয়ামিতি গূঢ়োঽভিপ্রায়ঃ ॥৩৩॥
তদিতি। শূরো য আর্য্যঃ সজ্জনস্তৎ সদৃশম্। হেমপরিচ্ছন্নান্ স্বর্ণালঙ্কারাবৃতান্ ॥৩৪॥
রথেতি। পাদাতাঃ পদাতিসৈন্যাঃ। হে মারিষ! আর্য্য! ॥৩৫॥
তানিতি। চত্বারি অঙ্গানি হস্ত্যশ্বরথপদাতিরূপাণি যস্য তেন, সংবৃত্য পরিবৃত্য ॥৩৬॥
প্রতীতি। পার্ষতেন পৃষতপৌত্রেণ ধৃষ্টদ্যুম্নেন সহেতি তম্। জগৃহুঃ প্রহারকালে ॥৩৭॥

মহাসমুদ্র যেমন তীরকে অতিক্রম করিতে পারে না, তেমন অর্জ্জুন পশ্চাতে যুধ্যমান আমাকে অতিক্রম করিতে পারিবে না ; এ বিষয়ে কোন সন্দেহ নাই ॥৩২॥

আজ আমি কৃষ্ণের সহিত অর্জ্জুনকে, অভিমানী ভীমকে এবং অবশিষ্ট শত্রুগণকে বধ করিয়া কর্ণের নিকট অনৃণী হইব' ॥৩৩॥

সারথি দুর্য্যোধনের সেই বীর-সজ্জনের উপযুক্ত বাক্য শুনিয়া স্বর্ণালঙ্কারে আবৃত অশ্বগণকে ধীরে ধীরে চালাইতে লাগিল ॥৩৪॥

মাননীয় রাজা! তখন হস্তী, অশ্ব ও রথবিহীন আপনার পক্ষের পঞ্চবিংশতি সহস্র পদাতি সৈন্য যুদ্ধের জন্যই অবস্থান করিতে লাগিল ॥৩৫॥

ভীমসেন ও পৃষতনন্দন ধৃষ্টদ্যুম্ন ক্রুদ্ধ হইয়া চতুরঙ্গ সৈন্যের সহিত ফিরিয়া বাণদ্বারা তাহাদিগকে আঘাত করিতে লাগিলেন ॥৩৬॥

তাহারা সকলেও ধৃষ্টদ্যুম্নের সহিত ভীমসেনকে প্রতিপ্রহার করিতে থাকিল এবং অনেকে প্রতিপ্রহার করিবার সময়ে ভীম ও ধৃষ্টদ্যুম্নের নাম লইতে লাগিল ॥৩৭॥

(৩৫)...প্রাগ্রবস্ত হয়ৈরিব—পি।

ন তান্ রথস্থো ভূমিষ্ঠান্ ধর্ম্মাপেক্ষী বৃকোদরঃ।
যোধয়ামাস কৌন্তেয়ো ভুজবীর্য্যসমাশ্রিতঃ ॥৩৯॥
জাতরূপপরিচ্ছন্নাং প্রগৃহ্ মহতীং গদাম্।
অবধীত্তাবকান্ সর্বান্ দণ্ডপাণিরিবান্তকঃ ॥৪০॥
পদাতিনোঽপি সংরব্ধাস্ত্যক্ত্বা জীবিতমাত্মনঃ।
ভীমমভ্যদ্রবন্ সংখ্যে পতঙ্গা ইব পাবকম্ ॥৪১॥
আসাদ্য ভীমসেনন্তু সংরব্ধা যুদ্ধদুর্ম্মদাঃ।
বিনেশুঃ সহসা দৃষ্ট্বা ভূতগ্রামা ইবান্তকম্ ॥৪২॥
শ্যেনবদ্বিচরন্ ভীমো গদাহস্তো মহাবলঃ।
পঞ্চবিংশতিসাহস্রাংস্তাবকানামপোথয়ৎ ॥৪৩॥

ভারতকৌমুদী

অক্রুধ্যতেতি। তৈঃ সহ অযুধ্যতেতি সম্বন্ধঃ ॥৩৮॥
অথ কথং ভীমস্য রথাদবতরণমিত্যাহ নেতি। ভূমিষ্ঠৈঃ সহ রথস্থস্য যুদ্ধং ন ধর্ম্ম্যম্ ॥৩৯॥
জাতেতি। জাতরূপপরিচ্ছন্নাং স্বর্ণপট্টাবৃতাম্ ॥৪০॥
পদাতিন ইতি। সংরব্ধাঃ ক্রুদ্ধাঃ, জীবিতং জীবনমমতাম্ ॥৪১॥
আসাদ্যেতি। বিনেশুঃ পদাতিন ইত্যনুবৃত্তিঃ। ভূতগ্রামাঃ প্রাণিসমূহাঃ ॥৪২॥
শ্যেনবদিতি। তাবকানাং ত্বৎপক্ষীয়বীরাণাম্, অপোথয়ৎ নিষ্পিষ্টবান্ ॥৪৩॥

তখন ভীম ক্রুদ্ধ হইলেন এবং সত্বর রথ হইতে অবতীর্ণ হইয়া গদাহস্তে রণস্থলে উপস্থিত সেই পদাতিগণের সহিত যুদ্ধ করিতে থাকিলেন ॥৩৮॥

বাহুবলশালী কুন্তীনন্দন ভীমসেন ধর্ম্মাপেক্ষা করিয়াই রথে থাকিয়া ভূতলবর্ত্তী পদাতিগণের সহিত যুদ্ধ করিলেন না ॥৩৯॥

রাজা! তিনি স্বর্ণপট্টবেষ্টিত বিশাল গদা ধারণ করিয়া দণ্ডপাণি যমের ন্যায় আপনার পদাতিগণকে বধ করিতে লাগিলেন ॥৪০॥

পদাতিরাও ক্রুদ্ধ হইয়া আপন আপন জীবনের মমতা ত্যাগ করিয়া—পতঙ্গগণ যেমন অগ্নির দিকে ধাবিত হয়, সেইরূপ ভীমের দিকে ধাবিত হইল ॥৪১॥

প্রাণিগণ যেমন যমের নিকট যাইয়া ও তাঁহাকে দেখিয়া বিনষ্ট হয়, তেমন ক্রুদ্ধ ও যুদ্ধদুর্দ্ধর্ষ সেই পদাতিরা ভীমের নিকট যাইয়া ও তাঁহাকে দেখিয়া তৎক্ষণাৎ বিনষ্ট হইতে লাগিল ॥৪২॥

মহারাজ! মহাবল ভীমসেন গদা ধারণপূর্ব্বক শ্যেনপক্ষীর ন্যায় বিচরণ করিতে

(৪৩)···তাবকানবপোথয়ৎ—বা সো।

হত্বা তৎ পুরুষানীকং ভীমঃ সত্যপরাক্রমঃ।
ধৃষ্টদ্যুম্নং পুরস্কৃত্য পুনস্তস্থৌ মহাবলঃ ॥৪৪॥
ধনঞ্জয়ো রথানীকমভ্যবর্ত্তত বীর্য্যবান্।
মাদ্রীপুত্রৌ তু শকুনিং সাত্যকিশ্চ মহারথঃ।
জবেনাভ্যপতন্ হৃষ্টা নিঘ্নন্তঃ সৌবলং বলম্ ॥৪৫॥
তস্যাশ্বাংশ্চ গজানাজৌ বিনিহত্য শিতৈঃ শরৈঃ।
তমভ্যধাবংস্ত্বরিতাস্ততো যুদ্ধমভূত্তদা ॥৪৬॥
ধনঞ্জয়োঽপি চাভ্যেত্য রথানীকং তব প্রভো।।
বিশ্রুতং ত্রিষু লোকেষু ব্যাক্ষিপদ্গাণ্ডিবং ধনুঃ ॥৪৭॥
কৃষ্ণসারথিমায়াস্তং দৃষ্ট্বা শ্বেতহয়ং রথম্।
অর্জ্জুনঞ্চাপি যোদ্ধারং ত্বদীয়াঃ প্রাদ্রবন্ ভয়াৎ ॥৪৮॥

ভারতকৌমুদী

হত্বেতি। পুরুষানীকং নরমাত্রসৈন্যম্। পুরুষপদং হস্ত্যশ্বরথব্যাবর্ত্তকম্ ॥৪৪॥
ধনেতি। জবেন বেগেন। সৌবলং শকুনিসম্বন্ধি। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৫॥
তস্যেতি। ত্বরিতা নকুলসহদেবসাত্যকয়ঃ। যুদ্ধং দারুণমিতি ভাবঃ ॥৪৬॥
ধনেতি। রথানীকং রথিসৈন্যম্। বিশ্রুতং বিখ্যাতম্। ব্যাক্ষিপদাকর্ষৎ ॥৪৭॥

---

থাকিয়া আপনার পক্ষের সেই পঞ্চবিংশতিসহস্র পদাতিকে নিষ্পেষিত করিলেন ॥৪৩॥

মহাবল ও যথার্থপরাক্রমশালী ভীমসেন সেই পদাতিসৈন্যসংহারপূর্ব্বক ধৃষ্টদ্যুম্নকে অগ্রবর্ত্তী করিয়া আবার দাঁড়াইলেন ॥৪৪॥

ওদিকে বলবান্ অর্জ্জুন রথিসৈন্যগণের অভিমুখবর্ত্তী হইলেন; আর নকুল, সহদেব ও মহারথ সাত্যকি হৃষ্টচিত্তে শকুনির সৈন্য সংহার করিতে থাকিয়া তাঁহার দিকে বেগে গমন করিতে লাগিলেন ॥৪৫॥

ক্রমে তাঁহারা সুধার বাণসমূহদ্বারা শকুনির হস্তী ও অশ্বগুলিকে বিনাশ করিয়া তাঁহার দিকে ধাবিত হইলেন। তাহার পর দারুণ যুদ্ধ হইতে লাগিল ॥৪৬॥

রাজা! অর্জ্জুনও আপনার রথিসৈন্যের নিকটে আসিয়া ত্রিভুবনবিখ্যাত গাণ্ডীবধনু আকর্ষণ করিতে থাকিলেন ॥৪৭॥

কৃষ্ণ যাহার সারথি এবং অশ্বগুলি যাহারা শ্বেতবর্ণ, সেই রথ আসিতেছে এবং অর্জ্জুন তাহার যোদ্ধা এই সমস্ত দেখিয়া আপনার সৈন্যেরা ভয়ে পলায়ন করিতে লাগিল ॥৪৮॥

বিপ্রহীণরথাশ্চৈব শরৈশ্চ পরিকর্ষিতাঃ।
পঞ্চবিংশতিসাহস্রাঃ কালমার্চ্ছন্ পদাতয়ঃ ॥৪৯॥
হত্বা তান্ পুরুষব্যাঘ্রঃ পাঞ্চালানাং মহারথঃ।
পুত্রঃ পাঞ্চালরাজস্য ধৃষ্টদ্যুম্নো মহামনাঃ ॥৫০॥
ভীমসেনং পুরস্কৃত্য ন চিরাৎ প্রত্যদৃশ্যত।
মহাধনুর্দ্ধরঃ শ্রীমানমিত্রগণসূদনঃ ॥৫১॥ (যুগ্মকম্)
পারাবতসবর্ণাশ্বং কোবিদারমহাধ্বজম্।
ধৃষ্টদ্যুম্নরথং দৃষ্ট্বা প্রাদ্রবন্ত ভয়াদ্‌ভৃশম্ ॥৫২॥
গান্ধাররাজং শীঘ্রাস্ত্রমনুসৃত্য যশস্বিনৌ।
ন চিরাৎ প্রত্যদৃশ্যেতাং মাদ্রীপুত্রৌ সসাত্যকী ॥৫৩॥
চেকিতানঃ শিখণ্ডী চ দ্রৌপদেয়াশ্চ মারিষ !।
হত্বা ত্বদীয়ং সুমহৎ সৈন্যং শঙ্খানথাধমন্ ॥৫৪॥

## ভারতকৌমুদী

কৃষ্ণেতি। কৃষ্ণঃ সারথির্যস্য তম্। শ্বেতা হয়া অশ্বা যস্য তম্ ॥৪৮॥
বিপ্রেতি। বিপ্রহীণা বিনষ্টা রথা যেষাং তে, পরিকর্ষিতাঃ ক্ষতাঃ। আর্চ্ছন্ প্রাপ্তাঃ ॥৪৯॥
হত্বেতি। পাঞ্চালরাজস্য দ্রুপদস্য। শ্রীমান্ বীরশোভাবান্ ॥৫০—৫১॥
পারেতি। পারাবতসবর্ণা ধূম্রবর্ণা অশ্বা যস্য তম্। কোবিদারো রক্তকাঞ্চনবৃক্ষঃ ॥৫২॥
গান্ধারেতি। শীঘ্রাস্ত্রং শীঘ্রাস্ত্রক্ষেপপটুম্। সসাত্যকী সাত্যকিসহিতৌ ॥৫৩॥
চেকীতি। দ্রৌপদেয়া দ্রৌপদ্যাঃ পুত্রাঃ। অধমন্ অবাদয়ন্ ॥৫৪॥

---

ক্রমে অর্জ্জুনের বাণে রথ বিনষ্ট এবং দেহ ক্ষত-বিক্ষত হইলে, সেই পঞ্চবিংশতি সহস্র রথী পদাতি হইয়া কালপ্রাপ্ত হইলেন ॥৪৯॥

পুরুষশ্রেষ্ঠ, পাঞ্চালসৈন্যমধ্যে মহারথ, দ্রুপদের পুত্র, মহামনা, মহাধনুর্দ্ধর ও শত্রুহন্তা ধৃষ্টদ্যুম্ন সেই সৈন্যগণকে সংহারপূর্ব্বক ভীমসেনকে অগ্রবর্ত্তী করিয়া দৃষ্টিগোচর হইলেন ॥৫০—৫১॥

যাহার অশ্বগণ গৃহকপোতের ন্যায় ধূম্রবর্ণ এবং বিশাল ধ্বজটা রক্তকাঞ্চনবৃক্ষ-নির্ম্মিত, ধৃষ্টদ্যুম্নের সেই রথ দেখিয়া কুরুসৈন্যেরা ভয়ে বেগে পলায়ন করিল ॥৫২॥

ক্রমে যশস্বী নকুল, সহদেব ও সাত্যকি দ্রুতাস্ত্রক্ষেপী শকুনির পশ্চাদ্ধাবন করিতে থাকিয়া দৃষ্টিগোচর হইলেন ॥৫৩॥

মাননীয় রাজা! চেকিতান, শিখণ্ডী ও দ্রৌপদীর পুত্রগণ আপনার বিশাল সৈন্য সংহার করিয়া শঙ্খধ্বনি করিতে লাগিলেন ॥৫৪॥

তে সর্বে তাবকান্ প্রেক্ষ্য দ্রবতোঽপি পরাঙ্মুখান্।
অভ্যবর্ত্তন্ত সংরব্ধান্ বৃষান্ জিত্বা যথা বৃষাঃ ॥৫৫॥
সেনাবশেষং তং দৃষ্ট্বা তব সৈন্যস্য পাণ্ডবঃ।
ব্যবস্থিতং সব্যসাচী চুক্রোধ বলবান্ নৃপ! ॥৫৬॥
ধনঞ্জয়ো রথানীকমভ্যবর্ত্তত বীর্য্যবান্।
বিশ্রুতং ত্রিষু লোকেষু ব্যাক্ষিপন্ গাণ্ডিবং ধনুঃ ॥৫৭॥
তত এনং শরব্রাতৈঃ সহসা সমবাকিরৎ।
রজসা চোদ্ধতেনাথ ন স্ম কিঞ্চিদ্ব্যদৃশ্যত ॥৫৮॥
অন্ধকারীকৃতে লোকে রজোভূতে মহীতলে।
দিশঃ সর্বা মহারাজ! তাবকাঃ প্রাদ্রবন্ ভয়াৎ ॥৫৯॥
ভজ্যমানেষু সৈন্যেষু কুরুরাজো বিশাংপতে!।
পরানভিমুখাংশ্চৈব সুতস্তে সমুপাদ্রবৎ ॥৬০॥

ভারতকৌমুদী

ত ইতি। দ্রবতো দ্রুতং পলায়মানান্। সংরব্ধান্ ক্রুদ্ধান্ ॥৫৫॥
সেনেতি। ব্যবস্থিতং যুদ্ধার্থম্, চুক্রোধ তস্যাপি সংহারায় ॥৫৬॥
ধনেতি। রথানীকং কৌরবরথিসৈন্যম্। ব্যাক্ষিপন্ আকর্ষন্ ॥৫৭॥
তত ইতি। শরাণাং ব্রাতৈঃ সমূহৈঃ, সমবাকিরৎ প্রাহরৎ রথানীকং কর্ত্তৃ ॥৫৮॥
অন্ধেতি। রজোভূতে ধূলিময়ে। প্রাদ্রবন্ দ্রুতমগচ্ছন্ ॥৫৯॥

মহারাজ! বৃষগণ যেমন অপর বৃষদিগকে জয় করিয়া তাহাদের দিকে ধাবিত হয়, সেইরূপ আপনার ক্রুদ্ধ সৈন্যেরা পরাঙ্মুখ হইয়া পলায়ন করিতেছে ইহা দেখিয়াও তাঁহারা সকলে তাহাদের দিকে ধাবিত হইলেন ॥৫৫॥

রাজা! আপনার সৈন্যের অবশিষ্ট অংশ তখনও যুদ্ধ করিবার জন্য অবস্থান করিতেছে ইহা দেখিয়া পাণ্ডুনন্দন বলবান্ অর্জ্জুন ক্রুদ্ধ হইলেন ॥৫৬॥

বলবান্ অর্জ্জুন ত্রিভুবনবিখ্যাত গাণ্ডীবধনু আকর্ষণ করতঃ কৌরবপক্ষের রথি-সৈন্যের অভিমুখবর্ত্তী হইলেন ॥৫৭॥

তদনন্তর সেই রথিসৈন্যগণ বাণসমূহদ্বারা সত্বর অর্জ্জুনকে প্রহার করিতে লাগিল। তৎপরে ধূলি উত্থিত হওয়ায় কিছুই দেখা গেল না ॥৫৮॥

মহারাজ! লোক সকল অন্ধকারাচ্ছন্ন এবং রণস্থল ধূলিময় হইয়া গেলে, আপনার সৈন্যেরা ভয়ে সকল দিকে পলায়ন করিতে লাগিল ॥৫৯॥

(৫৫)...প্রদ্রবমানান্ পরাঙ্মুখান্। অভ্যদ্রবন্ জিঘাংসন্তো বৃষান্ দৃষ্ট্বা যথা বৃষাঃ—পি।
(৫৬)...চুক্রোধ বলবত্তদা—পি।

ততো দুর্য্যোধনঃ সর্বানাজুহাবাথ পাণ্ডবান্ ।
যুদ্ধায় ভরতশ্রেষ্ঠ! দেবানিব পুরা বলিঃ ॥৬১॥
ত এনমভিবর্ত্তন্তং সহিতাঃ সমুপাদ্রবন্ ।
নানাশস্ত্রসৃজঃ সর্বে ভর্ৎসয়ন্তো মুহুর্মুহুঃ ॥৬২॥
দুর্য্যোধনস্ত্বসংভ্রান্তস্তানরীন্ নিশিতৈঃ শরৈঃ ।
তত্রাবধীত্ততঃ ক্রুদ্ধঃ শতশোঽথ সহস্রশঃ ॥৬৩॥
তত্রাদ্ভুতমপশ্যাম তব পুত্রস্য পৌরুষম্ ।
যদেকঃ সহিতান্ সর্বান্ রণেঽযুধ্যত পাণ্ডবান্ ॥৬৪॥
নাতিদূরাপযাতস্তু কৃতবুদ্ধিং পলায়নে ।
দুর্য্যোধনঃ স্বকং সৈন্যমপশ্যচ্ছরবিক্ষতম্ ॥৬৫॥

---

ভারতকৌমুদী

ভগ্নেতি। অভিমুখান্ আত্মন ইতি শেষঃ। সমুপাদ্রবৎ অভ্যধাবৎ ॥৬০॥
তত ইতি। বলির্নামাসুরঃ ॥৬১॥
ত ইতি। সমুপাদ্রবন্ অভ্যধাবন্। নানা শস্ত্রাণি সৃজন্তি ক্ষিপন্তীতি তে ॥৬২॥
দুর্য্যোধন ইতি। অসংভ্রান্তঃ অবিচলিতচিত্তঃ ॥৬৩॥
তত্রেতি। সহিতান্ সম্মিলিতান্। অযুধ্যত প্রাহরৎ ॥৬৪॥
নেতি। স্বকং স্বকীয়ম্ ॥৬৫॥

---

নরনাথ! সৈন্যগণ ভগ্ন হইলে, আপনার পুত্র দুর্য্যোধন অভিমুখবর্ত্তী বিপক্ষগণের দিকে ধাবিত হইলেন ॥৬০॥

ভরতশ্রেষ্ঠ! তাহার পর পূর্ব্বকালে বলি যেমন দেবগণকে আহ্বান করিয়াছিলেন, তেমন দুর্য্যোধন যুদ্ধের জন্য সমস্ত পাণ্ডবপক্ষকে আহ্বান করিলেন ॥৬১॥

পরে তাঁহারা সকলে সম্মিলিত হইয়া ভর্ৎসনা ও নানাবিধ অস্ত্র নিক্ষেপ করিতে করিতে অভিমুখবর্ত্তী দুর্য্যোধনের দিকে ধাবিত হইলেন ॥৬২॥

তৎপরে দুর্য্যোধন ক্রুদ্ধ হইয়াও অবিচলিত থাকিয়া সুধার বাণসমূহদ্বারা সেই শত শত ও সহস্র সহস্র শত্রুকে বধ করিলেন ॥৬৩॥

রাজা! তখন আপনার পুত্রের অদ্ভুত পুরুষকার দেখিলাম; যে হেতু তিনি একাকী সম্মিলিত সমস্ত পাণ্ডবের সহিত যুদ্ধ করিতে লাগিলেন ॥৬৪॥

এই সময়ে দুর্য্যোধন দেখিলেন—নিজের সৈন্যেরা বাণবিক্ষত হইয়া অনতিদূরে গিয়াছে এবং পলায়নের ইচ্ছা করিয়াছে ॥৬৫॥

---

(৬৪)…যদেনং পাণ্ডবাঃ সর্বে ন শেকুরতিবর্ত্তিতুম্—পি।

ততোঽবস্থাপ্য রাজেন্দ্র! কৃতবুদ্ধিস্তবাত্মজঃ।
হর্ষয়ন্নিব তান্ যোধানিদং বচনমব্রবীৎ ॥৬৬॥
ন তং দেশং প্রপশ্যামি পৃথিব্যাং পর্বতেষু চ।
যত্র যাতান্ ন বো হন্যুঃ পাণ্ডবাঃ কিং সৃতেন বঃ ॥৬৭॥
অল্পঞ্চ বলমেতেষাং কৃষ্ণৌ চ ভৃশবিক্ষতৌ।
যদি সর্বেঽত্র তিষ্ঠামো ধ্রুবং নো বিজয়ো ভবেৎ ॥৬৮॥
বিপ্রযাতাংস্তু নো ভিন্নান্ পাণ্ডবাঃ কৃতকিল্বিষান্।
অনুসৃত্য বধিষ্যন্তি শ্রেয়ান্ নঃ সমরে বধঃ ॥৬৯॥
সুখঃ সাংগ্রামিকো মৃত্যুঃ ক্ষত্রধর্ম্মেণ যুধ্যতাম্।
মৃতো দুঃখং ন জানীতে প্রেত্য চানন্ত্যমশ্নুতে ॥৭০॥
শৃণুধ্বং ক্ষত্রিয়াঃ! সর্বে যাবন্তঃ স্থ সমাগতাঃ।
যদা শূরঞ্চ ভীরুঞ্চ মারয়ত্যন্তকো যমঃ ॥৭১॥

ভারতকৌমুদী

তত ইতি। অবস্থাপ্য স্থগয়িত্বা, কৃতবুদ্ধির্যুদ্ধ এবেতি শেষঃ ॥৬৬॥
নেতি। যো যুষ্মান্। সৃতেন অপসরণেন পলায়নেনেতি যাবৎ ॥৬৭॥
অল্পমিতি। কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ। নঃ অস্মাকম্ ॥৬৮॥
বীতি। বিপ্রযাতান্ অপসৃতান্, নঃ অস্মান্, ভিন্নান্ বিশ্লিষ্টান্, কৃতকিল্বিষানপরাদ্ধান্ ॥৬৯॥
সুখ ইতি। সুখঃ সুখকরঃ। যুধ্যতাং যুধ্যমানানাম্। প্রেত্য পরলোকে আনন্ত্যং স্বর্গম্ ॥৭০॥

রাজশ্রেষ্ঠ! তাহার পর যুদ্ধে কৃতনিশ্চয় দুর্য্যোধন সেই যোদ্ধাদিগকে থামাইয়া আনন্দ উৎপাদন করতই যেন তাহাদিগকে এই কথা বলিলেন—॥৬৬॥

'সৈন্যগণ! পৃথিবীতে বা পর্বতে সে দেশ দেখি না, যেখানে গেলে পাণ্ডবেরা তোমাদিগকে বধ করিতে পারিবে না। সুতরাং তোমাদের পলায়নে ফল কি? ॥৬৭॥

ইহাদের সৈন্য অল্প আছে; বিশেষতঃ কৃষ্ণ এবং অর্জ্জুনও অত্যন্ত ক্ষত-বিক্ষত হইয়াছে। সুতরাং যদি আমরা সকলেই এখানে থাকি, তবে নিশ্চয়ই আমাদের জয় হইবে ॥৬৮॥

কিন্তু আমরা অপরাধ করিয়া বিশ্লিষ্ট হইয়া যদি পলায়ন করিতে থাকি, তবে পাণ্ডবেরা অনুসরণ করিয়া আমাদিগকে বধ করিবে। অতএব যুদ্ধে নিহত হওয়াই আমাদের ভাল ॥৬৯॥

কারণ, ক্ষত্রিয়ধর্ম্ম অনুসারে যুধ্যমান অবস্থায় সম্মুখমৃত্যু সুখজনক। কেন না, মৃত ব্যক্তি আর দুঃখ অনুভব করে না এবং পরলোকে স্বর্গভোগ করে ॥৭০॥

(৭১)···যাবন্তঃ স্ম সমাগতাঃ···বর্দ্ধ বা সো।

কো নু মূঢ়ো ন যুধ্যেত মাদৃশঃ ক্ষত্রিয়ব্রতঃ।
দ্বিষতো ভীমসেনস্য ক্রুদ্ধস্য বশমেষ্যথ ॥৭২॥ (যুগ্মকম্)
পিতামহৈরাচরিতং ন ধর্ম্মং হাতুমর্হথ।
ন হি ধর্ম্মোঽস্তি পাপীয়ান্ ক্ষত্রিয়স্য পলায়নে ॥৭৩॥
ন যুদ্ধধর্ম্মাচ্ছ্রেয়োঽন্যঃ পন্থাঃ স্বর্গস্য কৌরবাঃ।।
অচিরেণ হতা লোকং সর্বে যোধাঃ! সমশ্নুত ॥৭৪॥

সঞ্জয় উবাচ।

এবং ব্রুবতি তে পুত্রে সৈনিকা ভৃশবিক্ষতাঃ।
অনপেক্ষ্যৈব তদ্বাক্যং প্রাদ্রবন্ সর্বতোমুখম্ ॥৭৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি কৌরবসৈন্যপলায়নে সপ্তষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

শৃণুধ্বমিতি। শূরং সাহসিনম্। অন্তকোঽন্তকালে বন্ধনকারী। তদেতি পূরণীয়ম্। ক্ষত্রিয়স্যৈব ব্রতং নিয়মো যস্য সঃ। বশমেষ্যথ প্রাপ্স্যথ পলায়মানা ইতি শেষঃ ॥৭১—৭২॥
পিতেতি। পিতামহৈঃ পূর্বপুরুষৈরিত্যর্থঃ। হাতুং ত্যক্তুম্। হি যস্মাৎ। ক্ষত্রিয়স্য পলায়নে ধর্ম্মস্তু নাস্ত্যেব, প্রত্যুত পাপীয়ান্ আচারঃ গুরুতরং পাপমেবাস্তীত্যর্থঃ ॥৭৩॥
নেতি। শ্রেয়ঃ শ্রেয়স্করঃ। লোকং স্বর্গম্ ॥৭৪॥

ভারতভাবদীপঃ

শল্য ইতি। রথেন গ্রস্তচক্রেণ হেতুনা। পদানুগে পদচারিণি ॥১—৩॥ প্রহৃষ্টা অর্জ্জুনাদয়ঃ। বিত্রস্তা ভীরবঃ। বিষণ্ণাঃ শত্রবঃ। বিস্মিতাঃ প্রেক্ষকাঃ ॥৪—৭৫॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি শ্রীমৎপদবাক্যপ্রমাণ-মর্য্যাদাধুরন্ধরচতুর্ধুরীণবংশাবতংসশ্রীগোবিন্দসূরিসূনুশ্রীনীলকণ্ঠবিরচিতে ভারতভাবদীপে কর্ণপর্ব্বার্থপ্রকাশে সপ্তষষ্টিতমোঽধ্যায়ঃ ॥৬৭॥

---

হে ক্ষত্রিয়গণ! তোমরা যতগুলি আসিয়াছ, সকলেই শ্রবণ কর—অন্তকালে বন্ধনকারী যম যখন সাহসী ও ভীরু উভয়কেই বিনাশ করে, তখন আমার ন্যায় ক্ষত্রিয়ব্রতপরায়ণ কোন্ মূঢ় ব্যক্তি যুদ্ধ না করে? তোমরা পলায়ন করিতে থাকিয়া নিশ্চয়ই ক্রুদ্ধ শত্রু ভীমসেনের বশীভূত হইবে ॥৭১—৭২॥

তোমরা পূর্ব্বপুরুষের আচরিত ধর্ম্ম ত্যাগ করিতে পার না। কারণ, পলায়নে ক্ষত্রিয়ের কোন ধর্ম্ম নাই, প্রত্যুত গুরুতর পাপই আছে ॥৭৩॥

কৌরবগণ! ক্ষত্রিয়ের পক্ষে যুদ্ধধর্ম্ম ব্যতীত স্বর্গের অন্য শ্রেয়স্কর পথ নাই।

---

(৭৩) নহ্যধর্ম্মোঽস্তি···পলায়নাৎ—বা নি,···ন হ্যধর্ম্মোঽস্তি···পলায়তঃ—সো। * '···একনবতিতমোঽধ্যায়ঃ' পি, '···ত্রিনবতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ বা সো।

# অষ্টষষ্টিতমোঽধ্যায়ঃ।

সঞ্জয় উবাচ।

দৃষ্ট্বা তু সৈন্যং বিনিবর্ত্ত্যমানং পুত্রেণ তে মদ্রপতিস্তদানীম্।
সংত্রস্তরূপঃ পরিমূঢ়চেতা দুর্য্যোধনং বাক্যমিদং বভাষে ॥১॥

শল্য উবাচ।

পশ্যেদমুগ্রং নরবাজিনাগৈরায়োধনং বীর! হতৈঃ সুপূর্ণম্।
মহীধরাভৈঃ পতিতৈর্ম্মহাগজৈঃ সকৃৎ প্রভিন্নৈঃ শরবিদ্ধমর্ম্মভিঃ ॥২॥
তৈর্বিহ্বলদ্ভিশ্চ সমন্ততো বৈ প্রধ্বস্তবর্ম্মায়ুধযোধমুখ্যৈঃ।
বজ্রাপবিদ্ধৈরিব চাচলেন্দ্রৈর্বিভিন্নপাষাণমহাদ্রুমৌষধৈঃ ॥৩॥

ভারতকৌমুদী

এবমিতি। ব্রুবতি বদত্যপি। সর্বতঃ সর্বাসু দিক্ষু মুখানি যস্মিন্ কর্ম্মণি তদ্‌যথা তথা ॥৭৫॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি সপ্তষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥

দৃষ্ট্বেতি। পরিমূঢ়চেতা যুদ্ধবিষয়ে কর্ত্তব্যনির্ণয়াক্ষমচিত্তঃ ॥১॥

পশ্যেতি। আয়োধনং রণস্থলম্। মহীধরাভৈঃ পর্বততুল্যৈঃ। প্রভিন্নৈর্মদস্রাবিভিঃ। বিহ্বলদ্ভির্বেদনয়া বিহ্বলীভবদ্ভিঃ। প্রধ্বস্তানি বিনষ্টানি বর্ম্মাণি আয়ুধানি চ যেষাং তাদৃশা

অতএব হে যোদ্ধৃগণ! তোমরা সকলে যুদ্ধে নিহত হইয়া অচিরকালমধ্যে স্বর্গ লাভ কর' ॥৭৪॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! আপনার পুত্র এইরূপ বলিতে থাকিলেও অত্যন্ত ক্ষত-বিক্ষতদেহ সৈন্যেরা তাঁহার বাক্যের অপেক্ষা না করিয়াই সকল দিকে পলায়ন করিল' ॥৭৫॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! আপনার পুত্র (দুর্য্যোধন) সৈন্যগণকে ফিরাইতেছেন দেখিয়া ভীত ও কর্ত্তব্যবিমূঢ় শল্য তখন দুর্য্যোধনকে এইরূপ বলিতে লাগিলেন ॥১॥

শল্য কহিলেন—'বীর দুর্য্যোধন! দেখ—নিহত হস্তী, অশ্ব ও মনুষ্যে রণস্থল পরিপূর্ণ হইয়া ভীষণ আকার ধারণ করিয়াছে। মদস্রাবী পর্ব্বতপ্রমাণ মহাহস্তী

(২)···বীরশস্তৈঃ সুপূর্ণম্·· শরভিন্নদেহৈঃ—বা সো। ইতঃ প্রভৃতি বহবঃ পাঠভেদাঃ।

প্রবিদ্ধঘণ্টাঙ্কুশতোমরধ্বজৈঃ সহেমজালৈ রুধিরৌঘসংপ্লুতৈঃ ।
শরাবভিন্নৈঃ পতিতৈশ্চ বাজিভিঃ শ্বসদ্ভিরার্ত্তৈঃ ক্ষতজং বমদ্ভিঃ ॥৪॥
দীনং স্তনদ্ভিঃ পরিবৃত্তনেত্রৈর্মহীং দশদ্ভিঃ কৃপণং নদদ্ভিঃ ।
তথাপবিদ্ধৈর্গজবাজিযোধৈশ্চেলাপবিদ্ধৈরথবীরসংঘৈঃ ॥৫॥ (কলাপকম্)
মন্দাসুভিশ্চৈব গতাসুভিশ্চ নরাশ্বনাগৈশ্চ রথৈশ্চ মর্দ্দিতৈঃ ।
মহী মহাবৈতরণীব দুর্দৃশা গজৈর্নিকৃত্তায়তহস্তগাত্রৈঃ ॥৬॥
উদ্বেপমানৈঃ পতিতৈঃ পৃথিব্যাং বিশীর্ণদন্তৈঃ ক্ষতজং বমদ্ভিঃ ।
স্ফুরদ্ভিরার্ত্তৈঃ করুণং নদদ্ভিঃ সযোধবর্ম্মায়ুধপাদগোপ্তৃভিঃ ।
প্রকীর্ণতূণীরপতাককেতুভিঃ সুবর্ণজালাবততৈর্ভৃশাহতৈঃ ॥৭॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

যোধমুখ্যা যেষু তৈঃ। বজ্রেণ অপবিদ্ধৈঃ পাতিতৈঃ, অচলেন্দ্রৈঃ পর্বতশ্রেষ্ঠৈঃ, বিভিন্নানি বজ্রাঘাতেনৈব বিশ্লিষ্টানি পাষাণা মহাদ্রুমা ঔষধানি লতাবৃন্দানি চ যেষাং তৈঃ। প্রধ্বস্তেত্যাদিসাম্যার্থমিদম্। তৈর্মহাগজৈকগ্রমায়োধনমিতি সম্বন্ধঃ। প্রবিদ্ধা বাণবিদীর্ণা ঘণ্টা অঙ্কুশাস্তোমরা ধ্বজাশ্চ যেষাং তৈঃ, হেমজালৈর্গাত্রাবরণীভূতস্বর্ণজালৈঃ সহেতি তৈঃ। শরাবভিন্নৈর্বাণবিদীর্ণৈঃ। ক্ষতজং রক্তম্। স্তনদ্ভিঃ শব্দায়মানৈঃ, পরিবৃত্তনেত্রৈর্ঘূর্ণিতনয়নৈঃ, কৃপণং কাতরতাপূর্ণম্। অপবিদ্ধৈঃ পাতিতৈঃ। চেলানি বস্ত্রাণি অপবিদ্ধানি পাতিতানি যেষাং তৈঃ, রথবীরসংঘৈরুগ্রমায়োধনমিতি সম্বন্ধঃ ॥২—৫॥

মন্দেতি। মন্দাসুভিঃ অল্পস্থিতপ্রাণৈঃ, গতাসুভিঃ নির্গতপ্রাণৈঃ। মহাবৈতরণী নদী, দুর্দৃশা দুর্দ্দর্শাঽভবৎ, নিকৃত্তানি ছিন্নানি আয়তানি দীর্ঘাণি হস্তাঃ শুণ্ডা গাত্রাণি চ যেষাং তৈঃ। উদ্বেপমানৈরতীবকম্পমানৈঃ। ক্ষতজং রক্তম্। স্ফুরদ্ভিঃ স্পন্দমানৈঃ। যোধৈর্বর্ম্মভিরায়ুধৈঃ

সকল বাণবিদ্ধ ও বেদনায় আকুল হইয়া সমস্ত দিকে পতিত হইয়াছে; তাহাদের আরোহী যোদ্ধাদেরও বর্ম্ম ও অস্ত্র-শস্ত্র বিধ্বস্ত হইয়া গিয়াছে; সুতরাং বজ্রের আঘাতে প্রস্তর, বিশাল বৃক্ষ ও লতাপ্রভৃতি বিশ্লিষ্ট হইয়া গেলে বজ্রপাতিত পর্ব্বতশ্রেষ্ঠসমূহের ন্যায় সেই হস্তীগুলিকে দেখা যাইতেছে; আবার সেগুলির ঘণ্টা, অঙ্কুশ, তোমর ও ধ্বজ সকল বাণতাড়নে বিদীর্ণ হইয়া গিয়াছে এবং সেগুলির স্বর্ণজালাবৃত গাত্র রক্তে আপ্লুত হইয়াছে। বাণবিদীর্ণ ও বেদনার্ত্ত অশ্বগণ পতিত হইয়া শ্বাস ত্যাগ ও রক্তবমন করিতেছে। আর হস্তী, অশ্ব, রথী ও পদাতিরা পতিত হইয়া কাতর আর্ত্তনাদ, নয়নঘূর্ণন, ভূমিদংশন ও কাতরস্বরে চীৎকার করিতেছে ॥২—৫॥

(৬)···গজৈর্নিকৃত্তৈর্ধৃতহস্তগাত্রৈঃ—বর্দ্ধ।

মহী বভৌ দ্যৌর্জলদৈরিবাবৃতা যশস্বিভির্নাগরথাশ্বযোধিভিঃ।
পদাতিভিশ্চাভিমুখৈর্হতৈঃ পরৈর্বিশীর্ণবর্ম্মাভরণাম্বরায়ুধৈঃ ॥৮॥
শরপ্রহারাভিহতৈর্মহাবলৈরবেক্ষমাণৈঃ পতিতৈঃ সহস্রশঃ।
প্রনষ্টসংজ্ঞৈঃ পুনরুচ্ছ্বসদ্ভির্মহী বভূবানুগতৈরিবাগ্নিভিঃ ॥৯॥
কর্ণার্জ্জুনাভ্যাং শরভিন্নগাত্রৈর্হতৈঃ প্রবীরৈঃ কুরুসৃঞ্জয়ানাম্।
দিবশ্চ্যুতৈর্ভূরতিদীপ্তিমদ্ভির্নক্তং গ্রহৈর্দ্যৌরমলৈশ্চ দীপ্তৈঃ ॥১০॥

ভারতকৌমুদী

পাদগোপ্তৃভিঃ পাদরক্ষকৈশ্চ সহেতি তৈঃ। প্রকীর্ণা ইতস্ততো বিক্ষিপ্তাঃ তূণীরাঃ পতাকাঃ কেতবো ধ্বজাশ্চ যেষাং তৈঃ, সুবর্ণজালৈরবততা আবৃতাস্তৈঃ। ষট পাদোঽয়ং শ্লোকঃ ॥৬-৭॥

মহীতি। দ্যৌর্গগনম্, জলদৈর্মেঘৈঃ, যশস্বিভিঃ সমরে নৈপুণ্যপ্রদর্শনাৎ ॥৮॥

শরেতি। প্রনষ্টসংজ্ঞৈর্লুপ্তচৈতন্যৈঃ, উচ্ছ্বসদ্ভিঃ শ্বাসং ত্যজদ্ভিঃ। অনুগতৈর্যজ্ঞাদিদেশম্ ॥৯॥

কর্ণেতি। শরৈর্ভিন্নানি বিদীর্ণানি গাত্রাণি যেষাং তৈঃ, মণিমুক্তাময়ালঙ্কারধারণাদতিদীপ্তিমদ্ভিঃ প্রবীরৈঃ। দিবঃ স্বর্গাৎ। নক্তং রাত্রৌ, দ্যৌর্গগনমিব ভূর্ভাতীতি শেষঃ ॥১০॥

রাজা! মহাবৈতরণী নদীর ন্যায় এই রণভূমি দর্শন করাও দুষ্কর হইয়াছে। কারণ, হস্তী, অশ্ব ও মনুষ্য সকল ভূতলে পতিত হইয়াছে; তাহার মধ্যে অনেকগুলির প্রাণ অল্পমাত্র আছে; কতকগুলির প্রাণ বাহির হইয়া গিয়াছে; বহুতর রথ ভগ্ন হইয়া রহিয়াছে; হাতীগুলির বৃহৎ শুঁড় ও গাত্র ছিন্ন হইয়াছে; অনেক হাতী কাঁপিতেছে; বহুতর হস্তীর দন্ত ভগ্ন হইয়াছে; কতকগুলি রক্ত বমন করিতেছে; অনেক হাতী ছট্‌ফট্‌ করিতেছে; স্বর্ণজালে আবৃত বহুতর হাতী গুরুতর আহত ও পীড়িত হইয়া আর্ত্তনাদ করিতেছে; তূণ, পতাকা ও ধ্বজ সকল ইতস্ততঃ বিক্ষিত হইয়া রহিয়াছে; এবং যোদ্ধা, বর্ম্ম, অস্ত্র ও পাদরক্ষকেরাও পতিত হইয়াছে ॥৬—৭॥

আকাশ যেমন মেঘে আবৃত হইয়া যায়, সেইরূপ রণভূমি—যশস্বী হস্তী, অশ্ব ও রথিসমূহে এবং সম্মুখযুদ্ধে নিহত পদাতিগণে আবৃত হইয়া গিয়াছে; আর উহাদের বর্ম্ম, অলঙ্কার, বস্ত্র ও অস্ত্র সকল ছিন্ন-ভিন্ন হইয়াছে ॥৮॥

সহস্র সহস্র মহাবল বীর বাণপ্রহারে আহত ও পতিত হইয়া চারি দিকে দৃষ্টিপাত করিতেছেন; তাঁহাদের অনেকের চৈতন্য লোপ পাইতেছে, আবার শ্বাস বাহির হইতেছে। অতএব অগ্নিদ্বারা যজ্ঞভূমির যেমন অবস্থা হয়, ইঁহাদের দ্বারা রণভূমির তেমন অবস্থা হইয়াছে ॥৯॥

নানালঙ্কারশোভিত কুরুবীরগণ ও সৃঞ্জয়বীরসমূহ অর্জ্জুন ও কর্ণের বাণে বিদীর্ণ ও নিহত হইয়া স্বর্গ হইতেই যেন পতিত হইয়াছেন; তাহাতে রাত্রিকালে নির্ম্মল ও দীপ্তিশালী গ্রহগণদ্বারা আকাশের ন্যায় রণভূমি শোভা পাইতেছে ॥১০॥

শরাশ্চ কর্ণার্জ্জুনবাহুমুক্তা বিদার্য্য নাগাশ্বমনুষ্যদেহান্।
প্রাণান্ নিরস্যাশু মহীং ব্যতীয়ুর্মহোরগা বাসমিবাতিতাম্রাঃ ॥১১॥
হতৈর্মনুষ্যাশ্বগজৈরসংখ্যৈঃ শরাবভিন্নৈশ্চ রথৈর্নরেন্দ্র !।
ধনঞ্জয়স্যাধিরথেশ্চ মার্গণৈরগম্যরূপা বসুধা বভূব ॥১২॥
রথৈর্বরেষূন্মথিতৈঃ সযোধৈঃ সংস্যূতসূতাশ্ববরায়ুধধ্বজৈঃ।
বিশীর্ণশস্ত্রৈর্বিনিকৃত্তবন্ধুরৈর্নিকৃত্তচক্রাক্ষযুগত্রিবেণুভিঃ ॥১৩॥
বিমুক্তচক্রৈশ্চ তথা ব্যুপস্করৈঃ কৃতানুকর্ষৈর্বিনিষঙ্গবন্ধনৈঃ।
প্রভগ্ননীড়ৈর্মণিহেমমণ্ডিতৈঃ স্তৃতা মহী দ্যৌরিব শারদৈর্ঘনৈঃ ॥১৪॥
(যুগ্মকম্)

ভারতকৌমুদী

শরা ইতি। কর্ণার্জ্জুনয়োর্বাহুভির্মুক্তাঃ ক্ষিপ্তাঃ। নিরস্য বহিষ্কৃত্য, ব্যতীয়ুর্বিবিশুঃ ॥১১॥

হতৈরিতি। আধিরথেঃ কর্ণস্য, মার্গণৈর্বাণৈঃ ॥১২॥

রথৈরিতি। বরেষুভিরুত্তমবাণৈঃ উন্মথিতৈর্বিধ্বংসিতৈঃ, সংস্যূতা বাণৈরেব গ্রথিতা সূতাঃ সারথয়ঃ অশ্ববরা আয়ুধানি ধ্বজাশ্চ যেষাং তৈঃ। বিনিকৃত্তানি বিচ্ছিন্নানি বন্ধুরাণি দারুবিশেষা যেষাং তৈঃ, নিকৃত্তাশ্ছিন্নাঃ চক্রাণি অক্ষাঃ কাষ্ঠবিশেষাঃ যুগানি তির্য্যগ্দণ্ডাঃ ত্রিবেণব ঊর্দ্ধদণ্ডাশ্চ যেষাং তৈঃ। বিমুক্তানি বিশ্লেষিতানি চক্রাণি যেষাং তৈঃ, বিগতা উপস্করা উপকরণানি যেষাং তৈঃ, কৃতঃ অনুকর্ষঃ অশ্বৈরাকর্ষণং যেষাং তৈঃ, বিগতানি নিষঙ্গবন্ধনানি তূণীরবন্ধা যেষাং তৈঃ। প্রভগ্নানি নীড়ানি উপবেশনস্থানানি যেষাং তৈঃ, স্তৃতা আবৃতা, দ্যৌর্গগনম্, শারদৈঃ শরৎকালীনৈঃ, ঘনৈর্মেঘৈঃ ॥১৩—১৪॥

কর্ণ ও অর্জ্জুনের বাহুনিক্ষিপ্ত বাণ সকল হস্তী, অশ্ব ও মনুষ্যগণের দেহ বিদারণপূর্ব্বক সত্বর তাহাদের প্রাণ বাহির করিয়া—অত্যন্ততাম্রবর্ণ বিশাল সর্পগণ যেমন বাসগর্ত্তে প্রবেশ করে, সেইরূপ ভূমিতে প্রবেশ করিয়াছে ॥১১॥

নিহত অসংখ্য হস্তী, অশ্ব ও মনুষ্যে, বাণবিদীর্ণ রথে এবং কর্ণ ও অর্জ্জুনের বাণে রণভূমি অগম্য হইয়া পড়িয়াছে ॥১২॥

*শরৎকালের মেঘ যেমন আকাশ আবৃত করে,* সেইরূপ উত্তমবাণবিধ্বস্ত ও মণিস্বর্ণভূষিত রথ সকল রণভূমিকে আবৃত করিয়াছে। উহার আরোহী যোদ্ধারা নিহত হইয়াছেন; সারথি, অশ্ব, অস্ত্র ও ধ্বজ সকল বাণে বাণে গ্রথিত হইয়া গিয়াছে; অস্ত্রগুলি ক্ষয় পাইয়াছে; বন্ধুর, চক্র, অক্ষ, যুগ ও ত্রিবেণু সকল ছিন্নবিচ্ছিন্ন হইয়াছে; কোন কোন রথের চক্র বিচ্ছিন্ন, উপকরণ বিনষ্ট, তূণবন্ধন ছিন্ন এবং উপবেশনস্থানগুলি ভগ্ন হইয়াছে; তথাপি ঘোড়াগুলি সেগুলিকে টানিতেছে ॥১৩—১৪॥

(১২)···রথৈর্বভূব···পি বর্দ্ধ। (১৪)···বিহতৈরুপস্করৈঃ···বর্দ্ধ।

বিকৃষ্যমাণৈর্জবনৈস্তুরঙ্গৈর্হতেশ্বরৈঃ রাজরথৈঃ সুকল্পিতৈঃ।
মনুষ্যমাতঙ্গরথাশ্বরাশিভির্দ্রুতং ব্রজন্তো বহুধা বিচূর্ণিতাঃ ॥১৫॥
সহেমপট্টাঃ পরিঘাঃ পরশ্বধাঃ শিতাশ্চ শূলা মুষলানি পট্টিশাঃ।
পেতুশ্চ খড়্গা বিমলা বিকোষা গদাশ্চ জাম্বূনদপট্টনদ্ধাঃ ॥১৬॥
চাপানি রুক্মাঙ্গদভূষণানি শরাশ্চ কার্ত্তস্বরচিত্রপুঙ্খাঃ।
ঋষ্ট্যশ্চ পীতা বিমলা বিকোষাঃ প্রাসাঃ সখড়্গাঃ কনকাবভাসাঃ ॥১৭॥
ছত্রাণি বালব্যজনানি শঙ্খা ভুজাশ্চ পুষ্পোত্তমহেমভূষিতাঃ।
কুথাঃ পতাকা রথবেষ্টনানি কিরীটমালা মুকুটাশ্চ শুভ্রাঃ ॥১৮॥
প্রকীর্ণকা বিপ্রকীর্ণাশ্চ রাজন্! প্রবালমুক্তাতরলাশ্চ হারাঃ।
আপীড়কেয়ূরবরাঙ্গদানি গ্রৈবেয়নিষ্কাশ্চ সুবর্ণসূত্রাঃ ॥১৯॥
মণ্যুত্তমা বজ্রসুবর্ণমুক্তা রত্নানি চোচ্চাবচমঙ্গলানি।
গাত্রাণি চাত্যন্তসুখোচিতানি শিরাংসি চেন্দুপ্রতিমাননানি ॥২০॥
(কলাপকম্)

## ভারতকৌমুদী

বিকৃষ্যেতি। জবনৈর্বেগবদ্ভিঃ, হতা ঈশ্বরাঃ স্বামিনো যেষাং তৈঃ, সুকল্পিতৈঃ সুসজ্জিতৈঃ। মনুষ্যাণাং মাতঙ্গানাম্ অন্যরথানামশ্বানাঞ্চ রাশিভিঃ, ব্রজন্তো জনাঃ ॥১৫॥

সেতি। সহেমপট্টাঃ স্বর্ণপট্টবেষ্টিতাঃ। শিতাঃ সুধারাঃ। জাম্বূনদপট্টনদ্ধাঃ স্বর্ণপট্টাবৃতাঃ ॥১৬॥

চাপানীতি। রুক্মাঙ্গদানি স্বর্ণকেয়ূরাণি ভূষণানি যেষাং তানি, কার্ত্তস্বরৈঃ স্বর্ণৈশ্চিত্রাঃ পুঙ্খা মূলদেশা যেষাং তে। পীতাঃ পীতবর্ণাঃ। কনকৈরবভাসো দীপ্তির্যেষাং তে। বালব্যজনানি বৃষচামরাণি। কুথা গজাশ্বপৃষ্ঠাস্তরণানি, রথানাং বেষ্টনানি আবরণানি। প্রকীর্ণকাঃ শুভ্রচামরাণি, বিপ্রকীর্ণা যুদ্ধসংঘর্ষাদিতস্ততোঃ বিক্ষিপ্তাঃ, প্রবালৈর্মুক্তাভিশ্চ তরলাস্তরলকিরণাঃ। আপীড়াঃ শেখরাঃ কেয়ূরাণি বাহুভূষণানি বরাঙ্গদানি করভূষণানি গ্রৈবেয়নিষ্কা গ্রীবালঙ্কারাঃ, সুবর্ণানাং সূত্রাণি যেষু তে। বিপ্রকীর্ণা ইতি লিঙ্গব্যত্যয়েন ক্লীবেষ্বপি

আরোহীরা নিহত হইলে বেগবান্ অশ্বগণ সুসজ্জিত রাজরথগুলিকে আকর্ষণ করিয়া লইয়া যাইতেছিল এবং হস্তী, অশ্ব, অন্য রথ ও মনুষ্যগণও চলিতেছিল; সেগুলির তলে পড়িয়া দ্রুতগামী লোকেরা বহুভাবে চূর্ণিত হইয়াছে ॥১৫॥

স্বর্ণপট্টবেষ্টিত পরিঘ, পরশু, সুধার শূল, মুষল, পট্টিশ, কোষমুক্ত নির্ম্মল তরবারি ও স্বর্ণপট্টাবৃত গদা সকল পড়িয়া রহিয়াছে ॥১৬॥

(১৬)···মুষলানি মুদ্গরাঃ···সো। (১৭)···প্রাসাশ্চ দণ্ডৈঃ কনকাবভাসৈঃ—সো। (১৮)···পুঙ্খাশ্ছিন্নাপবিদ্ধাশ্চ ধ্বজো বিচিত্রাঃ···বা সো।

দেহাং ভোগাংশ্চ পরিচ্ছদাংশ্চ ত্যক্ত্বা মনোজ্ঞানি সুখানি চাপি।
স্বধর্ম্মনিষ্ঠাং মহতীমবাপ্য চাপ্যাশু লোকান্ যশসা গতাস্তে ॥২১॥
নিবর্ত্ত দুর্য্যোধন! যান্তু সৈনিকা ব্রজস্ব রাজন্! শিবিরায় মানদ!।
দিবাকরো হ্যেষ বিলম্বতে প্রভো! পুনস্ত্বমেবাত্র নরেন্দ্র! কারণম্ ॥২২॥
ইত্যেবমুক্ত্বা বিররাম শল্যো দুর্য্যোধনং শোকপরীতচেতাঃ।
হা কর্ণ! হা কর্ণ! ইতি ব্রুবাণমার্ত্তং বিসংজ্ঞং ভৃশমশ্রুনেত্রম্ ॥২৩॥
তং দ্রোণপুত্রপ্রমুখা নরেন্দ্রাঃ সর্বে সমাশ্বস্য মুহুঃ প্রয়ান্তি।
নিরীক্ষমাণা মুহুরর্জ্জুনস্য ধ্বজং মহান্তং যশসা জ্বলন্তম্ ॥২৪॥
নরাশ্বমাতঙ্গশরীরজেন রক্তেন সিক্তাঞ্চ তথৈব ভূমিম্।
রক্তাম্বরস্রকৃতপনীয়যোগান্নারীং প্রকাশামিব সর্বগম্যাম্ ॥২৫॥ (যুগ্মকম্)

## ভারতকৌমুদী

যোজ্যম্। বস্ত্রাণি হীবকাণি সুবর্ণানি মুক্তাশ্চ তাঃ, উচ্চাবচমঙ্গলানি নানাবিধমঙ্গলজনকানি। ইন্দুপ্রতিমানি চন্দ্রতুল্যানি আননানি যেষাং তানি ॥১৭—২০॥

দেহানিতি। স্বধর্ম্মে নিষ্ঠাং স্থিতিম্। লোকান্ স্বর্গান্, যশসা সহ, তে বীরাঃ ॥২১॥

নিবর্ত্তেতি। বিলম্বতে অস্তাচলে পততি। অত্র লোকক্ষয়ে ॥২২॥

ইতীতি। শোকেন পরীতং ব্যাপ্তং চেতো যস্য সঃ। বিসংজ্ঞমচেতনপ্রায়ম্ ॥২৩॥

---

রাজা! স্বর্ণভূষিত ধনু, স্বর্ণবিচিত্রপুঙ্খ বাণ, পীতবর্ণ ঋষ্টি, স্বর্ণখচিত ও কোষমুক্ত নির্ম্মল প্রাস ও খড়্গ, ছত্র, কৃষ্ণবর্ণ চামর, শঙ্খ, পুষ্প ও স্বর্ণভূষিত বাহু, হস্তী ও অশ্বের পৃষ্ঠাস্তরণ, পতাকা, রথাবরণ, কিরীটের মালা, শুভ্রবর্ণ মুকুট, শ্বেতবর্ণ চামর, প্রবাল ও মুক্তাময় হার, শেখর, কেয়ূর, উত্তম হস্তভূষণ, স্বর্ণসূত্রযুক্ত কণ্ঠাভরণ, উত্তম মণি, হীরক, স্বর্ণ, মুক্তা, নানাবিধমঙ্গলকারী রত্ন, অত্যন্তসুখভোগযোগ্য শরীর এবং চন্দ্রতুল্যমুখযুক্ত মস্তক সকল ইতস্ততঃ বিক্ষিপ্ত হইয়া রহিয়াছে ॥১৭—২০॥

এই বীরগণ দেহ, ভোগ, পরিচ্ছদ ও মনোহর সুখ পরিত্যাগ করিয়া প্রশস্তভাবে আপন ধর্ম্মে থাকিয়া যশের সহিত স্বর্গে গমন করিয়াছেন ॥২১॥

দুর্য্যোধন! নিবৃত্ত হও, সৈন্যেরা গমন করুক, সম্মানদাতা রাজা! তুমিও শিবিরে যাও। প্রভাবশালী! এই সূর্য্য অস্তাচলে ঝুলিয়া পড়িয়াছেন। নরনাথ! এই লোকক্ষয়ে তুমিই একমাত্র কারণ' ॥২২॥

শোকাকুলচিত্ত শল্য দুর্য্যোধনকে এইরূপ বলিয়া বিরত হইলেন। তখন দুর্য্যোধন 'হা কর্ণ! হা কর্ণ!' এইরূপ বলিতে থাকিয়া শোকার্ত্ত ও অচেতনপ্রায় হইয়া বিপুল অশ্রু মোচন করিতে থাকিলেন ॥২৩॥

---

(২১)…ব্যাপ্যাশু লোকান্ যশসা…পি সো।

প্রচ্ছন্নরূপা রুধিরেণ রাজন্! রৌদ্রে মুহূর্ত্তেঽতিবিরাজমানে।
নৈবাবতস্থুঃ কুরবঃ সমীক্ষ্য প্রব্রাজিতা দেবলোকায় সর্বে ॥২৬॥
বধেন কর্ণস্য চ দুঃখিতাস্তে হা কর্ণ! হা কর্ণ! ইতি ব্রুবাণাঃ।
দ্রুতং প্রয়াতাঃ শিবিরাণি রাজন্! দিবাকরং রক্তমবেক্ষমাণাঃ ॥২৭॥
গাণ্ডীবমুক্তৈশ্চ সুবর্ণপুঙ্খৈঃ শিলাশিতৈঃ শোণিতদিগ্ধবাজৈঃ।
শরৈশ্চিতাঙ্গো ভুবি ভাতি কর্ণো হতোঽপি সন্ সূর্য্য ইবাংশুমালী ॥২৮॥
কর্ণস্য দেহং রুধিরাবসিক্তং ভক্তানুকম্পী ভগবান্ বিবস্বান্।
স্পৃষ্টাংশুভির্লোহিতরক্তরূপঃ সিস্নাস্বরভ্যেতি পরং সমুদ্রম্ ॥২৯॥

### ভারতকৌমুদী

তমিতি। প্রয়ান্তি শিবিরেষু গচ্ছন্তি স্ম। রক্তস্য অম্বরস্য বস্ত্রস্য স্রজো মালায়াঃ তপনীয়স্য স্বর্ণালঙ্কারস্য চ যোগাদ্ধারণাৎ, নারীং বেশ্যাম্, প্রকাশাং লোকমধ্যস্থাম্ ॥২৪—২৫॥

প্রেতি। হে রাজন্! রুধিরেণ প্রচ্ছন্নরূপা আবৃতগাত্রাঃ কুরবঃ, সর্বে বীরা দেবলোকায় প্রব্রাজিতা বিপক্ষৈর্নিহত্য প্রেরিতা ইতি সমীক্ষ্য, অতিবিরাজমানে তস্মিন্ রৌদ্রে মুহূর্ত্তে, রণস্থলে নৈবাবতস্থুঃ ॥২৬॥

বধেনেতি। তে কুরবঃ। রক্তম্ অস্তগমনোন্মুখতয়া রক্তমণ্ডলম্ ॥২৭॥

গাণ্ডীবেতি। শোণিতেন দিগ্ধা লিপ্তা :বাজাঃ স্বনিবেশিতাঃ পক্ষিপক্ষা যেষাং তৈঃ। চিতাঙ্গো ব্যাপ্তগাত্রঃ। অংশুমালীতি বিশেষণং শরব্যাপ্তাঙ্গসাদৃশ্যার্থম্ ॥২৮॥

---

এই সময়ে অশ্বত্থামা এবং রাজারা সকলে দুর্য্যোধনকে বার বার আশ্বস্ত করিয়া, বার বার অর্জ্জুনের বিশাল ও যশের গুণে উজ্জ্বল ধ্বজ এবং সমরভূমি দর্শন করিতে থাকিয়া শিবিরের দিকে যাইতে লাগিলেন। তৎকালে হস্তী, অশ্ব ও মনুষ্যের রক্তে সমরভূমি সিক্ত হইয়া গিয়াছিল। সুতরাং রক্তবর্ণবস্ত্র, মাল্য ও স্বর্ণালঙ্কারযুক্তা লোকমধ্যে সমাগতা বেশ্যার ন্যায় সমরভূমি প্রকাশ পাইতেছিল ॥২৪—২৫॥

রাজা! বিপক্ষেরা বধ করিয়া প্রায় সকল বীরকেই স্বর্গে প্রেরণ করিয়াছে ইহা দেখিয়া রক্তাক্তদেহ কৌরবেরা সেই দারুণ সময়ে আর রণস্থলে থাকিলেন না ॥২৬॥

নরনাথ! তাঁহারা কর্ণবধে দুঃখিত হইয়া 'হা কর্ণ! হা কর্ণ!' এইরূপ বলিতে থাকিয়া রক্তবর্ণ সূর্য্যমণ্ডল দেখিতে দেখিতে সত্বর শিবিরে যাইতে লাগিলেন ॥২৭॥

এদিকে গাণ্ডীবনিক্ষিপ্ত, স্বর্ণপুঙ্খ, শিলাশাণিত ও রক্তলিপ্তপক্ষ বাণসমূহে কর্ণের দেহটী ব্যাপ্ত হইয়া গিয়াছিল ; সুতরাং কর্ণ নিহত হইয়াও কিরণমালাযুক্ত সূর্য্যের ন্যায় ভূতলে প্রকাশ পাইতে লাগিলেন ॥২৮॥

---

(২৮)...ভুবি ভাতি কর্ণঃ...সো।

ইতীব সঞ্চিন্ত্য সুরর্ষিসংঘাঃ সংপ্রস্থিতা যান্তি যথানিকেতম্।
সঞ্চিন্তয়িত্বা জনতা বিসস্রুর্যথাসুখং খঞ্চ মহীতলঞ্চ ॥৩০॥
তদদ্ভুতং প্রাণভৃতাং ভয়ঙ্করং নিশাম্য যুদ্ধং কুরুবীরমুখ্যাঃ।
ধনঞ্জয়স্যাধিরথেশ্চ বিস্মিতাঃ প্রশংসমানাঃ প্রযযুস্তদা জনাঃ ॥৩১॥
শরৈঃ সংকৃত্তবর্ম্মাণং বীরং বিশসনে হতম্।
গতাসুমপি রাধেয়ং ন লক্ষ্মীঃ প্রতিমুঞ্চতি ॥৩২॥
নিষ্টপ্তহেমবপুষং জ্বলনার্কসমপ্রভম্।
জীবন্তমিব শূরঞ্চ সর্বভূতানি মেনিরে ॥৩৩॥

## ভারতকৌমুদী

কর্ণস্তেতি। ভক্তানুকম্পিত্বাদেব স্পর্শ ইতি ভাবঃ। অংশুভির্হস্তৈরিবেত্যাশয়ঃ। লোহিতং রক্তমনুরক্তঞ্চ রূপং যস্য সঃ, সিস্নাসুঃ শবস্পর্শাৎ স্নাতুমিচ্ছুঃ ॥২৯॥

ইতীতি। যথানিকেতং যথাগৃহম্। জনতা জনসমূহাঃ, বিসস্রুর্জগ্মুঃ, খমাকাশম্ ॥৩০॥

তদিতি। নিশাম্য দৃষ্ট্বা। দর্শনার্থত্বান্ন হ্রস্বঃ। আধিরথেঃ কর্ণস্য ॥৩১॥

শরৈরিতি। লক্ষ্মীর্বীরশোভা, শরৈঃ সংকৃত্তং সংছিন্নং বর্ম্ম যস্য তম্, বিশস্যতে হিংস্যতে অস্মিন্নিতি বিশসনং যুদ্ধং তত্র হতম্, অতএব গতাসুং নির্গতপ্রাণমপি, বীরং রাধেয়ং রাধায়াঃ পুত্রং কর্ণম্, ন প্রতিমুঞ্চতি ন ত্যজতি স্ম, সত্তোনিহতত্বাদিতি ভাবঃ ॥৩২॥

নিরিতি। নিষ্টপ্তমগ্নৌ সন্তপ্তং যদ্ধেম স্বর্ণং তদ্বদ্বপুর্যস্য তম্ ॥৩৩॥

---

ওদিকে ভক্তানুকম্পী, রক্তবর্ণ ও অনুরক্তচিত্ত ভগবান্ সূর্য্য কিরণদ্বারা কর্ণের রক্তাক্ত দেহটী স্পর্শ করিয়াই যেন স্নান করিবার ইচ্ছায় পশ্চিম সমুদ্রে যাইতে থাকিলেন ॥২৯॥

এই সমস্ত বিষয় চিন্তা করিয়াই যেন দেবগণ ও ঋষিগণ প্রস্থানপূর্ব্বক আপন আপন গৃহে গমন করিতে লাগিলেন এবং বিভিন্ন লোকেরাও যুদ্ধের বিষয় ভাবিয়া যথাসুখে আকাশে ও ভূতলে গমন করিতে থাকিল ॥৩০॥

তখন কুরুপক্ষের প্রধান বীরেরা কর্ণ ও অর্জ্জুনের অদ্ভুত ও প্রাণিগণের ভয়জনক সেই যুদ্ধ দেখিয়া বিস্মিত হইয়া তাহারই প্রশংসা করিতে থাকিয়া স্বস্বস্থানে গমন করিলেন ॥৩১॥

যুদ্ধে অর্জ্জুনের বাণে কর্ণের বর্ম্ম ছিন্ন হইয়াছিল এবং তিনি নিহত ও প্রাণশূন্য হইয়াছিলেন; তথাপি বীরশোভা তাঁহাকে ত্যাগ করে নাই ॥৩২॥

তপ্তস্বর্ণবর্ণ এবং অগ্নি ও সূর্য্যের ন্যায় তেজস্বী বীর কর্ণ নিহত হইলেও তত্রত্য লোকেরা তাঁহাকে যেন জীবিত বলিয়াই মনে করিতে লাগিল ॥৩৩॥

---

(৩০)···যথানিকেতনম্···বা সো। (৩১)···নিশম্য যুদ্ধম্···পি বর্দ্ধ বা সো।

হতস্যাপি মহারাজ! সূতপুত্রস্য সংযুগে।
বিত্রেসুঃ সর্বতো যোধাঃ সিংহস্যেবেতরে মৃগাঃ ॥৩৪॥
হতোঽপি পুরুষব্যাঘ্রো ব্যাহরন্নিব দৃশ্যতে।
নাভবদ্বিকৃতং কিঞ্চিন্মৃতস্যাপি মহাত্মনঃ ॥৩৫॥
চারুবেশধরং রাজন্! চারুমৌলিশিরোধরম্।
তন্মুখং সূতপুত্রস্য পূর্ণচন্দ্রসমদ্যুতি ॥৩৬॥
নানাভরণবান্ রাজন্! তপ্তজাম্বূনদাঙ্গদঃ।
হতো বৈকর্ত্তনঃ শেতে পাদপোঽঙ্কুরবানিব ॥৩৭॥
কনকোত্তমসঙ্কাশো জ্বলন্নিব বিভাবসুঃ।
স শান্তঃ পুরুষব্যাঘ্রঃ পার্থসায়কবারিণা ॥৩৮॥
যথা হি জ্বলনো দীপ্তো জলমাসাদ্য শাম্যতি।
কর্ণাগ্নিঃ শামিতস্তদ্বৎ পার্থমেঘেন সংযুগে ॥৩৯॥

ভারতকৌমুদী

হতস্যেতি। বিত্রেসুর্ভীতা বভূবুঃ। মৃগাঃ পশবঃ, "পশবোঽপি মৃগাঃ" ইত্যমরঃ ॥৩৪॥
হত ইতি। ব্যাহরন্ কিমপি ব্রুবন্। মহাত্মনঃ কর্ণস্য ॥৩৫॥
চার্বিতি। চারুমৌলিঃ শিরঃ শিরোধরা গ্রীবা চ যস্য তম্ ॥৩৬॥
নানেতি। অঙ্কুরবানিতি বিশেষণং নানাভরণসাম্যার্থম্ ॥৩৭॥
কনকেতি। কনকোত্তমসঙ্কাশ উত্তমস্বর্ণবর্ণঃ, বিভাবসুরগ্নিঃ। শান্তো নির্বাপিতঃ ॥৩৮॥
যথেতি। জ্বলনো বহ্নিঃ, দীপ্তঃ প্রজ্বলিতঃ ॥৩৯॥

---

মহারাজ! কর্ণ যুদ্ধে নিহত হইলেও, সিংহ দেখিয়া অন্য পশুগণ যেমন বিত্রস্ত হয়, তেমন কর্ণকে দেখিয়া সকল যোদ্ধাই বিত্রস্ত হইলেন ॥৩৪॥

পুরুষশ্রেষ্ঠ কর্ণ নিহত হইয়াও কিছু যেন বলিতেছেন এইরূপ দেখা যাইতেছিল। কারণ, মহাত্মা কর্ণ প্রাণত্যাগ করিয়া থাকিলেও তাঁহার কোন অঙ্গই বিকৃত হইয়াছিল না ॥৩৫॥

রাজা! সুন্দরবেশধারী এবং সুন্দর মস্তক ও গ্রীবাযুক্ত কর্ণের সেই মুখখানি তখনও পূর্ণচন্দ্রের ন্যায় কান্তিসম্পন্ন ছিল ॥৩৬॥

রাজা! নানাবিধ অলঙ্কার ও তপ্তস্বর্ণময়কেয়ূরধারী কর্ণ নিহত হইয়া অঙ্কুরযুক্ত বৃক্ষের ন্যায় রণস্থলে শয়ন করিয়াছেন ॥৩৭॥

উত্তমস্বর্ণবর্ণ পুরুষশ্রেষ্ঠ কর্ণ প্রজ্বলিত অগ্নির ন্যায় জলতুল্য অর্জ্জুনের বাণে নির্ব্বাপিত হইয়াছেন ॥৩৮॥

---

(৩৯)...কর্ণাগ্নিঃ সমরে তদ্বৎ পার্থমেঘেন শামিতঃ—বা সো।

প্রগৃহ্য চ যশো দীপ্তং সুযুদ্ধেনাত্মনো ভুবি।
বিসৃজ্য শরবর্ষাণি প্রতাপ্য চ দিশো দশ।
সপুত্রঃ পুরুষব্যাঘ্রঃ সংশান্তঃ পার্থতেজসা ॥৪০॥
প্রতাপ্য পাণ্ডবান্ রাজন্! পাঞ্চালানস্ত্রতেজসা।
বর্ষিত্বা শরবর্ষেণ প্রতাপ্য রিপুবাহিনীম্ ॥৪১॥
শ্রীমানিব সহস্রাংশুর্জগৎ সর্বং প্রতাপ্য চ।
হতো বৈকর্ত্তনঃ কর্ণঃ সপুত্রঃ সহবাহনঃ ॥৪২॥ (যুগ্মকম্)
অর্থিনাং পক্ষিসংঘস্য কল্পবৃক্ষো নিপাতিতঃ।
দদানীত্যেব যোঽবোচন্ন নাস্তীত্যর্থিতোঽর্থিভিঃ।
সদ্ভিঃ সদা সৎপুরুষঃ স হতো দ্বৈরথে বৃষঃ ॥৪৩॥
যস্য ব্রাহ্মণসাৎ সর্বং বিত্তমাসীন্মহাত্মনঃ।
নাদেয়ং ব্রাহ্মণেভ্যাসীদ্ যস্য স্বমপি জীবিতম্ ॥৪৪॥

ভারতকৌমুদী

প্রেতি। দীপ্তমুজ্জ্বলম্। সংশান্তো নিবৃত্তো মৃত ইতি যাবৎ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪০॥

প্রেতি। বর্ষিত্বা প্রহৃত্য। শ্রীমান্ বীরশোভাবান্, সহস্রাংশুঃ সূর্য্যঃ ॥৪১—৪২॥

অর্থিনামিতি। পক্ষিসংঘস্য পক্ষিগণরূপাণাম্, অর্থিনাং যাচকানাং সম্বন্ধে কল্পবৃক্ষস্তদ্রূপঃ কর্ণোঽর্জ্জুনেন নিপাতিতঃ। যঃ সৎপুরুষঃ, সদ্ভিরর্থিভিঃ, অর্থিতো যাচিতঃ সন্, সদা দদানীত্যেব অবোচৎ, নাস্তীতি নাবোচৎ, স বৃষঃ কর্ণো দ্বৈরথে হতঃ। ষট্পাদঃ শ্লোকঃ ॥৪৩॥

যস্যেতি। ব্রাহ্মণসাৎ ব্রাহ্মণেভ্যো দেয়ম্, বিত্তং ধনম্ ॥৪৪॥

প্রজ্বলিত অগ্নি যেমন জল পাইয়া নির্ব্বাপিত হয়, তেমন কর্ণরূপ অগ্নি অর্জ্জুনরূপ মেঘের জলে নির্ব্বাপিত হইয়াছে ॥৩৯॥

পুরুষশ্রেষ্ঠ কর্ণ ভীষণ যুদ্ধে জগতে নিজের উজ্জ্বল যশ বিস্তার করিয়া এবং বাণবর্ষণপূর্ব্বক দশ দিকের সন্তাপ জন্মাইয়া অর্জ্জুনের তেজে পুত্রগণের সহিত বিনষ্ট হইয়াছেন ॥৪০॥

রাজা! বীরশোভাযুক্ত বিকর্ত্তননন্দন কর্ণ অস্ত্রের তেজে পাণ্ডব ও পাঞ্চালগণকে সন্তপ্ত করিয়া, বাণবর্ষণে শত্রুসৈন্যের সন্তাপ জন্মাইয়া এমন কি সূর্য্যের ন্যায় সমগ্র জগৎকে সন্তপ্ত করিয়া পুত্র ও বাহনগণের সহিত নিহত হইয়াছেন ॥৪১—৪২॥

পক্ষিগণস্বরূপ প্রার্থিগণের কল্পবৃক্ষস্বরূপ কর্ণ নিপাতিত হইয়াছেন। সাধুপ্রকৃতি প্রার্থীরা প্রার্থনা করিলে, যে সৎপুরুষ সর্বদাই বলিতেন—'দিব' কিন্তু কখনও 'নাই' একথা বলিতেন না, সেই কর্ণ দ্বৈরথ যুদ্ধে নিহত হইয়াছেন ॥৪৩॥

(৪০) আবৃত্য চ যশো দীপ্তম্⋯সো। (৪৩) প্রথমচরণদ্বয়ং পি নাস্তি।

সদা নৃণাং প্রিয়ো দাতা প্রিয়দানোঽপ্রিয়ং গতঃ।
স পার্থাস্ত্রবিনির্দ্দগ্ধো গতঃ পরমিকাং গতিম্ ॥৪৫॥
যমাশ্রিত্যাকরোর্ব্বৈরং সুতস্তে স গতো দিবম্।
আদায় তব পুত্রাণাং জয়াশাং শর্ম্ম বর্ম্ম চ ॥৪৬॥
হতে কর্ণে সরিতো ন প্রসস্রুর্জগাম চাস্তং কলুষো দিবাকরঃ।
গ্রহশ্চ তির্য্যগ্‌জ্বলিতার্কবর্ণঃ সোমস্য পুত্রোঽভ্যুদিয়ায় তির্য্যক্ ॥৪৭॥
নভঃ পফালাথ চচাল চোর্ব্বী ববুশ্চ বাতাঃ পরুষাঃ সুঘোরাঃ।
দিশঃ সধূমাশ্চ ভৃশং প্রজজ্বলুর্মহার্ণবাশ্চুক্ষুভিরে চ সস্বনাঃ ॥৪৮॥
সকাননাশ্চাদ্রিচয়া বিদদ্রিরে প্রবিব্যথুর্ভূতগণাশ্চ মারিষ।।
বৃহস্পতী রোহিণীং সংপ্রপীড্য বভূব চন্দ্রার্কসমানবর্ণঃ ॥৪৯॥

ভারতকৌমুদী

সদেতি। প্রিয়ং দানং যস্য সঃ, অপ্রিয়ং মৃত্যুম্ ॥৪৫॥

যমিতি। দিবং স্বর্গম্। শর্ম্ম সুখম্, বর্ম্ম তদ্বদাবরণং রক্ষণম্ ॥৪৬॥

হত ইতি। প্রসস্রুঃ পূর্ব্ববজ্জগ্মুঃ। কলুষো মলিনবর্ণঃ সন্, শোকেনান্ধকারাপাতেন চ। তির্য্যক্ জ্বলিতো যঃ অর্কস্যেব বর্ণো যস্য সঃ, সোমস্য পুত্রো বুধঃ ॥৪৭॥

নভ ইতি। পফাল তীব্রং ননর্ত্তেব। পরুষা রুক্ষাঃ ॥৪৮॥

সেতি। অদ্রিচয়াঃ পর্ব্বতসমূহাঃ, বিদদ্রিরে বিদীর্ণা বভূবুরিব ॥৪৯॥

---

যে মহাত্মার সর্ব্বস্বই ব্রাহ্মণদিগকে দাতব্য ছিল, কিন্তু যাঁহার আপন জীবনও ব্রাহ্মণদিগকে অদেয় ছিল না ॥৪৪॥

মনুষ্যগণের সর্ব্বদা প্রিয়দাতা ও দানপ্রিয় কর্ণ অপ্রিয় মৃত্যুমুখে গমন করিয়াছেন এবং সেই মহাত্মা অর্জ্জুনের অস্ত্রানলে দগ্ধ হইয়া পরম গতি লাভ করিয়াছেন ॥৪৫॥

মহারাজ! আপনার পুত্র (দুর্য্যোধন) যাঁহাকে অবলম্বন করিয়া পাণ্ডবগণের সহিত শত্রুতা করিয়াছিলেন, সেই কর্ণ আপনার পুত্রগণের জয়াশা, সুখ এবং বর্ম্মের ন্যায় আবরণ লইয়া স্বর্গে গমন করিয়াছেন ॥৪৬॥

কর্ণ নিহত হইলে, নদীগুলি আর পূর্ব্বের ন্যায় বেগে গমন করে নাই; সূর্য্য মলিনমণ্ডল হইয়া অস্তাচলে গমন করিলেন এবং সূর্য্যের ন্যায় উজ্জলবর্ণ বুধগ্রহ তির্য্যক্-(তেরচা) ভাবে উদয় পাইলেন ॥৪৭॥

আকাশ যেন লাফাইতে লাগিল, পৃথিবী কাঁপিতে থাকিল, রুক্ষ ও ভীষণ বায়ু বহিতে লাগিল, ধূমের সহিত সমস্ত দিক্ যেন অত্যন্ত জ্বলিয়া উঠিল এবং মহাসমুদ্র-গুলি শব্দ সহকারে বিক্ষুব্ধ হইল ॥৪৮॥

---

(৪৫) সদা স্ত্রীণাং প্রিয়ো নিত্যং দাতা চৈব মহারথঃ...সো। (৪৭)...সবিতা দিবাকরঃ...বা সো।

হতে তু কর্ণে বিদিশোঽপি জজ্বলুস্তমোবৃতা দ্যৌর্বিচচাল ভূমিঃ।
পপাত চোল্কা জ্বলনপ্রকাশা নিশাচরাশ্চাপ্যভবন্ প্রহৃষ্টাঃ ॥৫০॥
শশিপ্রকাশাননমর্জ্জুনো যদা ক্ষুরেণ কর্ণস্য শিরো ন্যপাতয়ৎ।
তদান্তরীক্ষে দিবি চেহ রাজন্! বভূব হাহেতি জনস্য নিস্বনঃ ॥৫১॥
স দেবগন্ধর্বমনুষ্যপূজিতং নিহত্য কর্ণং রিপুমাহবেঽর্জ্জুনঃ।
ররাজ পার্থঃ পরমেণ তেজসা বৃত্রং নিহত্যেব সহস্রলোচনঃ ॥৫২॥
ততো রথেনাম্বুদবৃন্দনাদিনা শরন্নভোমধ্যগ-ভাস্কর-ত্বিষা।
পতাকিনা ভীমনিনাদকেতুনা হিমেন্দুশঙ্খস্ফটিকাবভাসিনা ॥৫৩॥
মহেন্দ্রবাহপ্রতিমেন তাবুভৌ মহেন্দ্রবীর্য্যপ্রতিমানপৌরুষৌ।
সুবর্ণমুক্তামণিবজ্রবিদ্রুমৈরলঙ্কৃতাবপ্রতিমেন রংহসা ॥৫৪॥
নরোত্তমৌ পাণ্ডবকেশিমর্দ্দনৌ তদাহিতাবগ্নিদিবাকরোপমৌ।
রণাজিরে বীতভয়ৌ বিচেরতুঃ সমানযানাবিব বিষ্ণুবাসবৌ ॥৫৫॥

(বিশেষকম্)

ভারতকৌমুদী

হত ইতি। বিদিশো দিগন্তরালানি। দ্যৌরাকাশম্। জ্বলনপ্রকাশা অগ্নিবর্ণা ॥৫০॥
শশীতি। শশিপ্রকাশং চন্দ্রতুল্যমাননং যস্য তৎ, ক্ষুরেণ ক্ষুরধারেণাঞ্জলিকেন ॥৫১॥
স ইতি। বৃত্রমসুরম্, সহস্রলোচন ইন্দ্রঃ ॥৫২॥
তত ইতি। ততঃ, মহেন্দ্রবীর্য্যপ্রতিমানম্ ইন্দ্রশক্তিতুল্যং পৌরুষং শক্তির্যয়োস্তৌ,

---

মাননীয় রাজা! বনের সহিত পর্বতগুলি যেন বিদীর্ণ হইয়া গেল, প্রাণিগণ ব্যথা অনুভব করিতে লাগিল এবং বৃহস্পতিগ্রহ রোহিণীনক্ষত্রকে পীড়ন করিয়া চন্দ্র ও সূর্য্যের ন্যায় উজ্জ্বল হইলেন ॥৪৯॥

কর্ণ নিহত হইলে বিদিক্ সকলও জ্বলিতে থাকিল, আকাশ অন্ধকারাবৃত হইল, ভূমিকম্প হইতে লাগিল, অগ্নিবর্ণ উল্কা পড়িতে থাকিল এবং নিশাচর প্রাণীরাও আনন্দিত হইল ॥৫০॥

রাজা! অর্জ্জুন যখন ক্ষুরধার অঞ্জলিকবাণদ্বারা চন্দ্রতুল্যমুখযুক্ত কর্ণের মস্তক ছেদন করিলেন, তখন আকাশে, স্বর্গে ও ভূতলে লোকমুখে হাহাকার হইতে লাগিল ॥৫১॥

পূর্বকালে ইন্দ্র যেমন বৃত্রাসুরকে বধ করিয়া মহাতেজে প্রকাশ পাইয়াছিলেন, তেমন পৃথানন্দন অর্জ্জুনও যুদ্ধে দেবতা, গন্ধর্ব্ব ও মনুষ্যগণের গৌরবের পাত্র শত্রু কর্ণকে বধ করিয়া মহাতেজে প্রকাশ পাইতে লাগিলেন ॥৫২॥

---

(৫২)…সহস্রনেত্রঃ—পি।

ততো ধনুর্জ্যাতলঘাতনিস্বনৈঃ প্রসহ্য কৃত্বা চ রিপুং হতপ্রভম্।
সংসাধয়িত্বৈব কুরূন্ শরৌঘৈঃ কপিধ্বজঃ পক্ষিবরধ্বজস্তথা ॥৫৬॥
হৃষ্টৌ ততস্তাবমিতপ্রভাবৌ মনাংস্যরীণামবদারয়ন্তৌ।
সুবর্ণজালাবততৌ মহাস্বনৌ হিমাবদাতৌ পরিগৃহ্য পাণিভিঃ।
চুচুম্বতুঃ শঙ্খবরৌ নৃণাং বরৌ বরানন।ভ্যাং যুগপচ্চ দধ্মতুঃ ॥৫৭॥
(যুগ্মকম্)

পাঞ্চজন্যস্য নির্ঘোষো দেবদত্তস্য চোভয়োঃ।
পৃথিবীঞ্চান্তরীক্ষঞ্চ দিবঞ্চ সমপূরয়ৎ ॥৫৮॥

ভারতকৌমুদী

সুবর্ণানি মুক্তা মণয়ো বজ্রাণি হীরকাণি বিদ্রুমাঃ প্রবালাশ্চ তৈরলঙ্কৃতৌ, নরোত্তমৌ, আহিতাবারূঢৌ, অগ্নিদিবাকরোপমৌ, বীতভয়ৌ ত্যক্তভয়ৌ, সমানমেকং যানং যয়োস্তৌ, বিষ্ণুবাসবাবিব, তাবুভৌ, পাণ্ডবকেশিমর্দ্দনৌ অর্জ্জুনকৃষ্ণৌ, অম্বুদবৃন্দং মেঘসমূহ ইব নদতি শব্দায়ত ইতি তেন, শরদো নভসো গগনস্য মধ্যগো যো ভাস্করস্তস্য ত্বিড়িব ত্বিট্ প্রভা যস্য তেন, পতাকিনা পতাকাযুক্তেন, ভীমো নিনাদো যস্য স তাদৃশঃ কেতুর্ধ্বজো যস্য তেন, হিমেন্দুশঙ্খস্ফটিকবদবভাসত ইতি তেন, তথা মহেন্দ্রবাহপ্রতিমেন ইন্দ্ররথতুল্যেন রথেন, তদা অপ্রতিমেন নিরুপমেন, রংহসা বেগেন, রণাজিরে সমরাঙ্গনে বিচেরতুঃ ॥৫৩—৫৫॥

তত ইতি। ধনুষো জ্যা গুণঃ তলং হস্তাবরণঞ্চ তয়োর্ঘাতেন যে নিস্বনাস্তৈঃ, প্রসহ্য বলেন, রিপুং হতপ্রভং কৃত্বা চ, শরৌঘৈঃ কুরূন্, সংসাধয়িত্বা আয়ত্তীকৃত্য চ কপিধ্বজো- ঽর্জ্জুনঃ, তথা পক্ষিবরো গরুড়ো ধ্বজে যস্য স কৃষ্ণশ্চ তৌ, অমিতপ্রভাবৌ, কর্ণবধেন হৃষ্টৌ, নৃণাং বরৌ, অরীণাং মনাংসি অবদারয়ন্তৌ সন্তৌ, পাণিভিঃ, সুবর্ণজালাভ্যামবততৌ আবৃতৌ, মহাস্বনৌ, হিমবদবদাতৌ শুভ্রৌ চ শঙ্খবরৌ, পরিগৃহ্য ধৃত্বা চুচুম্বতুঃ, বরাননাভ্যামুত্তমমুখাভ্যাং যুগপৎ দধ্মতুশ্চ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৬—৫৭॥

তাহার পর ইন্দ্রের তুল্য শক্তিশালী, স্বর্ণ, মুক্তা, মণি, হীরক ও প্রবালদ্বারা অলঙ্কৃত, অগ্নি ও সূর্য্যের তুল্য তেজস্বী, নির্ভয়চিত্ত এবং একরথারোহী বিষ্ণু ও ইন্দ্রের তুল্য নরশ্রেষ্ঠ কৃষ্ণ ও অর্জ্জুন তখন মেঘের ন্যায় গম্ভীরনাদী, শরৎকালের আকাশের মধ্যবর্ত্তী সূর্য্যের তুল্য উজ্জ্বল, পতাকাশালী, শব্দায়মানধ্বজযুক্ত, ইন্দ্রের রথের তুল্য এবং হিম, চন্দ্র, শঙ্খ ও স্ফটিকের ন্যায় শুভ্রবর্ণ রথে অতুলনীয় বেগে রণস্থলে বিচরণ করিতে লাগিলেন ॥৫৩—৫৫॥

তদনন্তর অর্জ্জুন বলপূর্ব্বক ধনুষ্টঙ্কারে শত্রুপক্ষের তেজ নষ্ট করিয়া এবং বাণ- সমূহদ্বারা শত্রুগণকে আয়ত্তে আনিয়া হৃষ্টচিত্তে হস্তদ্বারা স্বর্ণজালাবৃত, মহাশব্দকারী ও হিমের ন্যায় শুভ্রবর্ণ শঙ্খ ধারণপূর্ব্বক চুম্বন করিয়া বাজাইতে লাগিলেন এবং কৃষ্ণও সেইভাবে শঙ্খধ্বনি করিতে থাকিলেন ॥৫৬—৫৭॥

(৫৮)···দিবঞ্চ সমচালয়ৎ—পি,···দিশশ্চৈবানুনাদয়ন্—বা সো।

বিত্রস্তাশ্চাভবন্ সর্ব্বে কুরবো রাজসত্তম ।।
শঙ্খশব্দেন শূরস্য মাধবস্যার্জ্জুনস্য চ ॥৫৯॥
তৌ শঙ্খশব্দেন নিনাদয়ন্তৌ বনানি শৈলান্ সরিতো দিশশ্চ ।
বিত্রাসয়ন্তৌ তব পুত্রসেনাং যুধিষ্ঠিরং নন্দয়তাং বরিষ্ঠৌ ॥৬০॥
ততঃ প্রয়াতাঃ কুরবো জবেন শ্রুত্বৈব শঙ্খস্বনমীর্য্যমাণম্ ।
বিহায় মদ্রাধিপতিং পতিঞ্চ দুর্য্যোধনং ভারত ! ভারতানাম্ ॥৬১॥
মহাহবে তং বহু শোভমানং ধনঞ্জয়ং ভূতগণাঃ সমেতাঃ ।
তদান্বমোদন্ত জনার্দ্দনঞ্চ প্রভাকরাবভ্যুদিতৌ যথৈব ॥৬২॥
সমাচিতৌ কর্ণশরৈঃ পরন্তপাবুভৌ ব্যভাতাং সমরেঽচ্যুতার্জ্জুনৌ ।
তমো বিহত্যাভ্যুদিতৌ যথামলৌ শশাঙ্কসূর্য্যৌ দিবি রশ্মিমালিনৌ ॥৬৩॥

## ভারতকৌমুদী

পাঞ্চেতি। পাঞ্চজন্যস্য কৃষ্ণশঙ্খস্য দেবদত্তস্য অর্জ্জুনশঙ্খস্য। দিবং স্বর্গম্ ॥৫৮॥

বিত্রস্তা ইতি। বিত্রস্তাঃ পুনবাক্রমণশঙ্কয়া অতীবভীতাঃ ॥৫৯॥

তাবিতি। নন্দয়তাং কর্ণবধসূচনেনানন্দয়তাম্। অড়াগমাভাব আর্ষঃ ॥৬০॥

তত ইতি। জবেন বেগেন। ঈর্য্যমাণং বিশালত্বেন ক্রিয়মাণম্ ॥৬১॥

মহেতি। ভূতগণা দেবাদয়ঃ প্রাণিনঃ। অন্বমোদন্ত অভ্যনন্দন্। প্রভাকরৌ চন্দ্রার্কৌ ॥৬২॥

সমিতি। সমাচিতৌ ব্যাপ্তদেহৌ। ব্যভাতামশোভেতাম্। দিবি গগনে ॥৬৩॥

---

পাঞ্চজন্য ও দেবদত্ত উভয় শঙ্খের ধ্বনিই পৃথিবী, আকাশ ও স্বর্গ পূর্ণ করিল ॥৫৮॥

রাজশ্রেষ্ঠ! তখন মহাবীর কৃষ্ণ ও অর্জ্জুনের শঙ্খধ্বনিতে কৌরবেরা সকলে অত্যন্ত ভীত হইলেন ॥৫৯॥

বীরশ্রেষ্ঠ কৃষ্ণ ও অর্জ্জুন শঙ্খের শব্দে বন, পর্ব্বত, নদী ও সকল দিক্ নিনাদিত এবং আপনার পুত্রের সৈন্যগণকে বিত্রাসিত করিতে থাকিয়া যুধিষ্ঠিরকে আনন্দিত করিলেন ॥৬০॥

ভরতনন্দন! তদনন্তর কৌরবেরা বিশালভাবে উত্থিত শঙ্খধ্বনি শুনিয়াই মদ্রাধিপতি শল্যকে এবং ভারতপতি দুর্য্যোধনকে পরিত্যাগ করিয়া বেগে প্রস্থান করিলেন ॥৬১॥

ওদিকে প্রাণীরা আসিয়া উদিত চন্দ্র ও সূর্য্যের ন্যায় মহাযুদ্ধস্থলে অত্যন্ত শোভমান কৃষ্ণ ও অর্জ্জুনের অভিনন্দন করিতে লাগিল ॥৬২॥

---

(৬০)…সরিতো গুহাশ্চ…বা সো।

বিহায় তান্ বাণগণান্ মহাবলৌ সুহৃদ্বৃতাবপ্রতিমানবিক্রমৌ।
সুখং প্রবিষ্টৌ শিবিরং স্বমীশ্বরৌ সদস্যনিন্দ্যাবিব বাসবাচ্যুতৌ ॥৬৪॥
তৌ দেবগন্ধর্বমনুষ্যচারণৈর্মহর্ষিভির্যক্ষমহোরগৈরপি।
জয়াভিবৃদ্ধ্যা পরয়াভিপূজিতৌ হতে তু কর্ণে পরমাহবে তদা ॥৬৫॥
বয়োঽভিরূপং প্রতিপূজ্য তানথ প্রশস্যমানাবতুলৈশ্চ কর্ম্মভিঃ।
ননন্দতুস্তৌ সসুহৃদ্গণৌ তদা বলিং নিয়ম্যেব সুরেশকেশবৌ ॥৬৬॥
হতে বৈকর্ত্তনে কর্ণে কুরবো ভয়পীড়িতাঃ।
বীক্ষমাণা দিশঃ সর্বাঃ পলায়ন্তে স্ম সর্বতঃ ॥৬৭॥

ভারতকৌমুদী

বিহায়েতি। বিহায় উদ্ধৃত্য, বাণগণান্ বাণাগ্রসমূহান্। অপ্রতিমানবিক্রমৌ অতুলপরাক্রমৌ। ঈশ্বরৌ স্বর্গবৈকুণ্ঠয়োঃ স্বামিনৌ, সদসি সভায়াম্ ॥৬৪॥

তাবিতি। জয়াভিবৃদ্ধ্যা জয়লাভোন্নত্যা, অভিপূজিতৌ সম্মানিতৌ ॥৬৫॥

বয় ইতি। বয়োঽভিরূপং বয়োঽনুরূপম্। কর্ম্মভিশ্চরিত্রোল্লেখৈঃ। বলিং দৈত্যরাজম্, নিয়ম্য বদ্ধা, সুরেশকেশবৌ ইন্দ্রনারায়ণৌ ॥৬৬॥

হত ইতি। বৈকর্ত্তনে স্বকবচং বিকৃত্যেন্দ্রায় দানাত্তন্নাম্না প্রসিদ্ধে ॥৬৭॥

---

অন্ধকার বিনষ্ট করিয়া আকাশে উদিত, নির্ম্মল ও কিরণসমূহযুক্ত চন্দ্র ও সূর্য্য যেমন শোভা পাইয়া থাকেন, তেমন কর্ণের বাণে ব্যাপ্তদেহ ও শত্রুসন্তাপক কৃষ্ণ ও অর্জ্জুন দুই জনই রণস্থলে শোভা পাইতে লাগিলেন ॥৬৩॥

ক্রমে মহাবল, অনিন্দনীয়, অতুলনীয়বিক্রমশালী কৃষ্ণ ও অর্জ্জুন গাত্র হইতে সেই বাণাগ্র সকল উত্তোলন করিয়া সুহৃদ্গণে বেষ্টিত হইয়া—স্বর্গ ও বৈকুণ্ঠের অধীশ্বর ইন্দ্র ও নারায়ণ যেমন সুখে সভায় প্রবেশ করেন, সেইরূপ আপন শিবিরে সুখে যাইয়া প্রবেশ করিলেন ॥৬৪॥

মহাযুদ্ধে কর্ণ নিহত হইলে, দেবতা, গন্ধর্ব, মনুষ্য, চারণ, মহর্ষি, যক্ষ ও মহানাগ সকল বিশেষ জয়লাভবশতঃ কৃষ্ণ ও অর্জ্জুনের সম্মান করিলেন ॥৬৫॥

এবং তাঁহারা অতুলনীয় কার্য্যসমূহের উল্লেখ করিয়া কৃষ্ণ ও অর্জ্জুনের প্রশংসা করিতে লাগিলেন। ক্রমে পূর্বকালে দৈত্যরাজ বলিকে বন্ধন করিয়া ইন্দ্র ও বিষ্ণু যেমন আনন্দিত হইয়াছিলেন, সেইরূপ কৃষ্ণ ও অর্জ্জুন বয়স অনুসারে তাঁহাদের প্রতিসম্মান করিয়া সুহৃদ্গণের সহিত আনন্দিত হইলেন ॥৬৬॥

---

(৬৬) যথানুরূপং প্রতিপূজিতাবুভৌ···বা সো। ইতঃ পরম্ '···দ্বিনবতিতমোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ।' পি, '·· চতুর্নবতিতমোঽধ্যায়ঃ। সঞ্জয় উবাচ।' বঙ্গ বর্দ্ধ বা সো।

বীরস্তু নিহতং শ্রুত্বা শত্রুভিঃ পরমাহবে।
সর্বে দিশোঽভ্যকীর্য্যন্ত তাবকা ভয়মোহিতাঃ ॥৬৮॥
ততোঽবহারং চক্রুস্তে রাজন্! যোধাঃ সমন্ততঃ।
বার্য্যমাণা ভয়োদ্বিগ্নাস্তব পুত্রেণ ভারত! ॥৬৯॥
তেষাস্তু মতমাজ্ঞায় পুত্রস্তে ভরতর্ষভ!।
অবহারং ততশ্চক্রে শল্যস্যানুমতে নৃপ! ॥৭০॥
যোধৈর্মহারথৈঃ সার্দ্ধং বৃতো ভারত! তাবকৈঃ।
হতাবশেষৈস্ত্বরিতঃ শিবিরায়ৈব দুদ্রুবে ॥৭১॥
গান্ধারাণাং সহস্রেণ শকুনিঃ পরিবারিতঃ।
হতমাধিরথিং দৃষ্ট্বা শিবিরায়ৈব দুদ্রুবে ॥৭২॥

ভারতকৌমুদী

বীরমিতি। বীরং কর্ণম্। দিশো ব্যাপ্য অভ্যকীর্য্যন্ত ভয়েনৈব ব্যক্ষিপ্যন্ত ॥৬৮॥
তত ইতি। অবহারং যুদ্ধবিরতিম্। বার্য্যমাণা অপি, ভয়েনোদ্বিগ্না আকুলাঃ ॥৬৯॥
তেষামিতি। তেষাং যোধানাম্। পুত্রো দুর্য্যোধনঃ। অনুমতে অনুমতৌ সত্যাম্। অত্র শল্যস্যানুমত্যা অবহারকরণেন তস্য প্রাধান্যসূচনাৎ পরপর্বণি তস্য সেনাপতিত্বং সূচিতম্ ॥৭০॥
অবেতি। বৃতঃ পুত্রস্তে ইত্যনুবৃত্তিঃ। দুদ্রুবে জগাম ॥৭১॥

এদিকে বৈকর্ত্তন কর্ণ নিহত হইলে, কৌরবেরা ভয়ে আকুল হইয়া সকল দিকে দৃষ্টিপাত করিতে থাকিয়া সমস্ত দিকে পলায়ন করিতে লাগিলেন ॥৬৭॥

রাজা! শত্রুরা মহাযুদ্ধে বীর কর্ণকে বধ করিয়াছে শুনিয়া আপনার পক্ষের যোদ্ধারা সকলে ভয়ে আকুল হইয়া নানাদিকে বিক্ষিপ্ত হইয়া পড়িল ॥৬৮॥

ভরতনন্দন রাজা! তাহার পর আপনার পুত্র দুর্য্যোধন বারণ করিতে থাকিলেও যোদ্ধারা ভয়ে আকুল হইয়া সকল দিকেই যুদ্ধ সমাপ্ত করিল ॥৬৯॥

ভরতশ্রেষ্ঠ রাজা! তদনন্তর দুর্য্যোধন তাহাদের মত জানিয়া শল্যের অনুমতি-ক্রমে সে দিনের যুদ্ধ সমাপ্ত করিলেন ॥৭০॥

ভরতনন্দন! পরে দুর্য্যোধন আপনার পক্ষের হতাবশিষ্ট মহারথ যোদ্ধাদের সহিত সৈন্যবেষ্টিত হইয়া সত্বর শিবিরেই গমন করিলেন ॥৭১॥

শকুনি কর্ণকে নিহত দেখিয়া সহস্র গান্ধারসৈন্যে পরিবেষ্টিত হইয়া বেগে শিবিরেই গমন করিলেন ॥৭২॥

(৭০)…শল্যস্যানুমতে ভৃশম্—পি।

কৃপঃ শারদ্বতো রাজন্! নাগানীকেন সংবৃতঃ।
মহতা মেঘকল্পেন শিবিরায়ৈব দুদ্রুবে ॥৭৩॥
অশ্বত্থামা ততঃ শূরো বিনিশ্বস্য মুহুর্মুহুঃ।
পাণ্ডবানাং জয়ং দৃষ্ট্বা শিবিরায়ৈব দুদ্রুবে ॥৭৪॥
সংশপ্তকাবশেষেণ বলেন মহতাবৃতঃ।
সুশর্ম্মাপি যযৌ রাজন্! বীক্ষমাণো ভয়াতুরান্ ॥৭৫॥
দুর্য্যোধনস্তু নৃপতির্হৃতসর্বস্ব আতুরঃ।
যযৌ শোকসমাবিষ্টশ্চিন্তয়ন্ বিমনা বহু ॥৭৬॥
হীনধ্বজেন শল্যস্তু রথেন রথিনাং বরঃ।
প্রযযৌ শিবিরায়ৈব বীক্ষমাণো দিশো দশ ॥৭৭॥
ততোঽপরে সুবহবো ভারতানাং মহারথাঃ।
প্রাদ্রবন্ত ভয়ত্রস্তা হ্রিয়াবিষ্টা বিচেতসঃ ॥৭৮॥

### ভারতকৌমুদী

গান্ধেতি। পরিবারিতঃ পরিবেষ্টিতঃ। আধিরথিং কর্ণম্ ॥৭২॥
কৃপ ইতি। শারদ্বতঃ শরদ্বতঃ পুত্রঃ, নাগানীকেন হস্তিসৈন্যেন ॥৭৩॥
অশ্বেতি। বিনিশ্বস্য কর্ণাদিবধেন জয়নৈরাশ্যাদিত্যাশয়ঃ ॥৭৪॥
সমিতি। বলেন সৈন্যেন। অবশেষত্বেঽপি মহত্ত্বমতিপ্রাচুর্য্যাৎ ॥৭৫॥
দুর্য্যোধন ইতি। হৃতসর্বস্বঃ কর্ণবধেনৈব, আতুরঃ অস্ত্রপীড়িতঃ ॥৭৬॥
হীনেতি। হীনধ্বজেন, অর্জ্জুনেন চ্ছেদনাৎ ॥৭৭॥

---

রাজা! শরদ্বানের পুত্র কৃপাচার্য্য মেঘতুল্য বিশাল হস্তিসৈন্যে পরিবেষ্টিত হইয়া শিবিরের দিকেই বেগে গমন করিতে লাগিলেন ॥৭৩॥

তদনন্তর বীর অশ্বত্থামা পাণ্ডবগণের জয় দেখিয়া বার বার নিশ্বাস ত্যাগ করিয়া শিবিরের দিকেই বেগে গমন করিতে লাগিলেন ॥৭৪॥

রাজা! সুশর্ম্মাও অবশিষ্ট বিশাল সংশপ্তকসৈন্যে পরিবেষ্টিত হইয়া ভয়ার্ত্ত সৈন্যগণকে দেখিতে থাকিয়া শিবিরে যাইতে থাকিলেন ॥৭৫॥

হৃতসর্ব্বস্ব, পীড়িত, শোকাকুল ও বিষণ্ণচিত্ত রাজা দুর্য্যোধন বহু বিষয় চিন্তা করিতে করিতে চলিলেন ॥৭৬॥

রথিশ্রেষ্ঠ শল্য দশ দিকে দৃষ্টিপাত করিতে থাকিয়া ধ্বজশূন্য রথে শিবিরের দিকেই গমন করিতে লাগিলেন ॥৭৭॥

(৭৮)…প্রাদ্রবন্ত রণং কৃত্বা…পি।

অশ্রুকণ্ঠা ভয়োদ্বিগ্না বেপমানা ভয়াতুরাঃ।
কুরবঃ প্রদ্রুতাঃ সর্ব্বে দৃষ্ট্বা কর্ণং নিপাতিতম্ ॥৭৯॥
প্রশংসন্তোঽর্জ্জুনং কেচিৎ কেচিৎ কর্ণং মহারথাঃ।
ব্যদ্রবন্ত দিশো ভীতাঃ কুরবঃ কুরুসত্তম! ॥৮০॥
তেষাং যোধসহস্রাণাং তাবকানাং মহামৃধে।
নাসীত্তত্র পুমান্ কশ্চিদ্যোদ্ধুং যো মন আদধে ॥৮১॥
হতে কর্ণে মহারাজ! নিরাশাঃ কুরবোঽভবন্।
জীবিতেষ্বথ রাজ্যেষু দারেষু চ ধনেষু চ ॥৮২॥
তান্ সমানীয় পুত্ত্রস্তে যত্নেন মহতা প্রভো!।
নিবেশায় মনো দধ্রে দুঃখশোকসমন্বিতঃ ॥৮৩॥

## ভারতকৌমুদী

তত ইতি। প্রাদ্রবন্ত দ্রুতমগচ্ছন্, ভয়েন ত্রস্তা আকুলাঃ, হ্রিয়া লজ্জয়া ॥৭৮॥
অশ্রিতি। ভয়েনোদ্বিগ্না অস্থিরাঃ, বেপমানাঃ কম্পমানাঃ ॥৭৯॥
প্রেতি। প্রশংসন্তো যুদ্ধবিষয়ে। ব্যদ্রবন্ত দ্রুতমগচ্ছন্ ॥৮০॥
তেষামিতি। মহামৃধে মহাযুদ্ধে। আদধে নিবেশয়ামাস ॥৮১॥
হত ইতি। নিরাশা অভবন্, জীবিতাদীনাং সর্ব্বেষামেব পাণ্ডবৈর্গ্রহণসম্ভবাৎ ॥৮২॥
তানিতি। পুত্ত্রো দুর্য্যোধনঃ। নিবেশায় শিবিরেঽবস্থানায় ॥৮৩॥

তদ্ভিন্ন বহুতর কৌরবমহারথ ভয়াকুল, লজ্জিতচিত্ত ও বিষণ্ণহৃদয় হইয়া বেগে যাইতে থাকিলেন ॥৭৮॥

অন্য কৌরবেরা সকলে কর্ণকে নিপাতিত দেখিয়া অশ্রুকণ্ঠ, ভয়ে অস্থির, কম্পিতকলেবর ও ভয়ার্ত্ত হইয়া দ্রুত গমন করিতে লাগিলেন ॥৭৯॥

কৌরবশ্রেষ্ঠ! কুরুপক্ষের কতকগুলি মহারথ অর্জ্জুনের এবং অপর কতকগুলি মহারথ কর্ণের প্রশংসা করিতে থাকিয়া ভীত অবস্থায় নানাদিকে যাইতে থাকিলেন ॥৮০॥

মহারাজ! আপনার পক্ষের সেই সহস্র সহস্র যোদ্ধার মধ্যে এমন কোন পুরুষ ছিল না যে, আর যুদ্ধে মনোনিবেশ করে ॥৮১॥

মহারাজ! কর্ণ নিহত হইলে, কৌরবেরা জীবন, রাজ্য, ভার্য্যা ও ধনে নিরাশ হইয়া পড়িলেন ॥৮২॥

রাজা! দুঃখশোকযুক্ত আপনার পুত্ত্র দুর্য্যোধন বিশেষ যত্ন সহকারে সেই যোদ্ধাদিগকে আনয়ন করিয়া শিবিরে থাকিবারই মনন করিলেন ॥৮৩॥

তস্যাজ্ঞাং শিরসা তেঽপি প্রতিগৃহ্য বিশাংপতে!।
বিবর্ণবদনা দীনা ন্যবর্ত্তন্ত মহারথাঃ ॥৮৪॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং কর্ণপর্ব্বণি
কৌরবপলায়নে অষ্টষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:-০-:——

# উনসপ্ততিতমোঽধ্যায়ঃ।

——:*:——

সঞ্জয় উবাচ।
তথা নিপাতিতে কর্ণে তব সৈন্যে চ বিদ্রুতে।
আশ্লিষ্য পার্থং দাশার্হো হর্ষাদ্বচনমব্রবীৎ ॥১॥
হতো বজ্রভৃতা বৃত্রস্ত্বয়া কর্ণো নিপাতিতঃ।
বধং বৈ বৃত্রকর্ণাভ্যাং কথয়িষ্যন্তি মানবাঃ ॥২॥

ভারতকৌমুদী

তস্যেতি। দীনা বিষণ্ণচিত্তাঃ, ন্যবর্ত্তন্ত স্থানান্তরগমনাৎ ॥৮৪॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং কর্ণপর্ব্বণি অষ্টষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥

——:-০-:——

তথেতি। বিদ্রুতে পলায়িতে। আশ্লিষ্য আলিঙ্গ্য, পার্থমর্জ্জুনম্, দাশার্হঃ কৃষ্ণঃ ॥১॥
হত ইতি। বজ্রভৃতা ইন্দ্রেণ। বৃত্রকর্ণাভ্যাং বৃত্রাসুরকর্ণয়োঃ ॥২॥

নরনাথ! সেই মহারথেরাও দুর্য্যোধনের আদেশ মস্তকে ধারণ করিয়া বিবর্ণ-বদন ও অবসন্নচিত্তে স্থানান্তরে যাইবার পক্ষ হইতে নিবৃত্তি পাইলেন' ॥৮৪॥

——:-০-:——

সঞ্জয় বলিলেন—'মহারাজ! অর্জ্জুন সেইভাবে কর্ণকে বধ করিলে এবং আপনার সৈন্যেরা পলায়ন করিয়া আসিলে, কৃষ্ণ আনন্দে অর্জ্জুনকে আলিঙ্গন করিয়া এই কথা কহিলেন—॥১॥

'অর্জ্জুন! ইন্দ্র বৃত্রাসুরকে বধ করিয়াছিলেন, আর তুমি কর্ণকে নিপাত করিয়াছ। মনুষ্যগণ এই বৃত্রাসুর ও কর্ণবধের বৃত্তান্ত চিরকাল বলিবে ॥২॥

(৮৪)…ন্যবিশন্ত মহারথাঃ—পি বা সো। * '…ত্রিনবতিতমোঽধ্যায়ঃ' পি, '…পঞ্চ-নবতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ বা সো। (১)…পরসৈন্যে চ…সো। (২) হতো বলভিদা…পি।

বজ্রেণ নিহতো বৃত্রঃ সংযুগে ভূরিতেজসা।
ত্বয়া তু নিহতঃ কর্ণো ধনুষা নিশিতৈঃ শরৈঃ ॥৩॥
তমিমং বিক্রমং লোকে প্রথিতং তে যশস্করম্।
নিবেদয় ত্বং কৌন্তেয়! ধর্ম্মরাজায় ভারত! ॥৪॥
বধং কর্ণস্য সংগ্রামে দীর্ঘকালচিকীর্ষিতম্।
নিবেদ্য ধর্ম্মরাজায় ত্বমানৃণ্যং গমিষ্যসি ॥৫॥
বর্ত্তমানে তু যুদ্ধে বৈ তব কর্ণস্য চোভয়োঃ।
দ্রষ্টুমায়োধনং পূর্বমাগতো ধর্ম্মনন্দনঃ ॥৬॥
সুভৃশং গাঢ়বিদ্ধত্বান্ন শক্তঃ স্থাতুমাহবে।
ততঃ স্বশিবিরং যাতঃ স রাজা পুরুষর্ষভঃ ॥৭॥
তথেত্যুক্তঃ কেশবস্তু পার্থেন যদুপুঙ্গবঃ।
পর্য্যাবর্ত্তয়দব্যগ্রো রথং রথবরস্য তম্ ॥৮॥

## ভারতকৌমুদী

বজ্রেণেতি। ভূরিতেজসা ইন্দ্রেণ। নিশিতৈঃ সুধারৈঃ ॥৩॥
তমিতি। আত্মনা নিবেদনেনৈব বিনয়প্রকাশাদিতি ভাবঃ ॥৪॥
বধমিতি। দীর্ঘেণ কালেন চিকীর্ষিতং কর্ত্তুমিষ্টম্ ॥৫॥
বর্ত্তেতি। আয়োধনং রণস্থলম্। ধর্ম্মনন্দনো যুধিষ্ঠিরঃ ॥৬॥
সুভৃশমিতি। আহবে স্থাতুং ন শক্তস্তদানীমপি, বেদনানুভবাদিতি ভাবঃ ॥৭॥
তথেতি। অব্যগ্রঃ অনাকুলঃ, রথবরস্য রথিশ্রেষ্ঠস্যার্জ্জুনস্য ॥৮॥

---

মহাতেজা ইন্দ্র যুদ্ধে বজ্রদ্বারা বৃত্রাসুরকে বধ করিয়াছিলেন; আর তুমি ধনু ও সুধার বাণদ্বারা কর্ণকে নিপাত করিয়াছ ॥৩॥

ভরতবংশপ্রদীপ কুন্তীনন্দন! এই সেই জগৎপ্রসিদ্ধ যশস্কর বিক্রমের বিষয়টী তুমিই যাইয়া ধর্ম্মরাজকে জানাও ॥৪॥

দীর্ঘকাল হইতেই যুদ্ধে কর্ণকে বধ করিবার ইচ্ছা ছিল। সুতরাং তুমি সেই বৃত্তান্ত ধর্ম্মরাজকে জানাইয়া তাঁহার নিকট অনৃণী হইবে ॥৫॥

তোমার ও কর্ণের যুদ্ধ চলিতে লাগিলে, ধর্ম্মরাজ তাহা দেখিবার জন্য পূর্ব্বে রণস্থলে আসিয়াছিলেন ॥৬॥

পুরুষশ্রেষ্ঠ ধর্ম্মরাজ কর্ণকর্ত্তৃক অত্যন্ত গাঢ়বিদ্ধ হইয়াছিলেন বলিয়া রণস্থলে থাকিতে সমর্থ হন নাই। তাই তিনি আপন শিবিরে চলিয়া গিয়াছেন ॥৭॥

---

(৪)···ধর্ম্মরাজস্য ভারত!—পি। (৭) ভৃশন্তু গাঢ়বিদ্ধত্বান্নাশকৎ স্থাতুমাহবে। ততঃ স্বশিবিরং গত্বা স্থিতবান্ পুরুষর্ষভঃ—বা সো।

এবমুক্ত্বার্জ্জুনং কৃষ্ণঃ সৈনিকানিদমব্রবীৎ।
পরানভিমুখা যত্তাস্তিষ্ঠধ্বং ভদ্রমস্তু বঃ ॥৯॥
ধৃষ্টদ্যুম্নং যুধামন্যুং মাদ্রীপুত্রৌ বৃকোদরম্।
যুযুধানঞ্চ গোবিন্দ ইদং বচনমব্রবীৎ ॥১০॥
যাবদাবেদ্যতাং রাজ্ঞে হতঃ কর্ণোঽর্জ্জুনেন বৈ।
তাবদ্ভবদ্ভির্যত্তৈস্তু ভবিতব্যং নরাধিপৈঃ ॥১১॥
স তৈঃ শূরৈরনুজ্ঞাতো যযৌ রাজনিবেশনম্।
পার্থমাদায় গোবিন্দো দদর্শ চ যুধিষ্ঠিরম্ ॥১২॥
শয়ানং রাজশার্দ্দূলং কাঞ্চনে শয়নোত্তমে।
অগৃহ্লীতাঞ্চ মুদিতৌ চরণৌ পার্থিবস্য তৌ ॥১৩॥ (যুগ্মকম্)
তয়োঃ প্রহর্ষমালোক্য প্রহারাংশ্চাতিমানুষান্।
রাধেয়ং নিহতং মত্বা সমুত্তস্থৌ যুধিষ্ঠিরঃ ॥১৪॥

ভারতকৌমুদী

এবমিতি। পরান্ শত্রূন্ অভি লক্ষ্যীকৃত্য স্থিতং মুখং যেষাং তে, যত্তা যত্নবন্তঃ ॥৯॥
ধৃষ্টেতি। যুযুধানং সাত্যকিম্ ॥১০॥
যাবদিতি। যত্তৈঃ শত্রূণামাক্রমণনিবারণে যত্নবদ্ভিঃ, নরাধিপৈরন্যৈশ্চ ॥১১॥
স ইতি। রাজনিবেশনং যুধিষ্ঠিরশিবিরম্। শয়নোত্তমে উত্তমশয্যায়াম্ ॥১২—১৩॥

---

অর্জ্জুন 'তাহাই হউক' এই কথা বলিলে, যদুবংশশ্রেষ্ঠ কৃষ্ণ ধীরভাবে রথিশ্রেষ্ঠ অর্জ্জুনের সেই রথখানা ফিরাইলেন ॥৮॥

কৃষ্ণ অর্জ্জুনকে এইরূপ বলিয়া সৈন্যগণকে এই কথা বলিলেন—'সৈন্যগণ! তোমরা শত্রুগণের অভিমুখে যত্নবান্ হইয়া থাক; তোমাদের মঙ্গল হউক' ॥৯॥

পরে ধৃষ্টদ্যুম্ন, যুধামন্যু, নকুল, সহদেব, ভীমসেন ও সাত্যকিকে কৃষ্ণ এই কথা বলিলেন—॥১০॥

'যে পর্য্যন্ত অর্জ্জুন যাইয়া ধর্ম্মরাজের নিকট কর্ণবধবৃত্তান্ত নিবেদন করেন, সে পর্য্যন্ত আপনারা এবং অন্যান্য রাজারা আত্মরক্ষায় যত্নবান্ হইবেন' ॥১১॥

সেই বীরেরা অনুমতি করিলে, কৃষ্ণ অর্জ্জুনকে লইয়া যুধিষ্ঠিরের শিবিরে গমন করিলেন এবং যুধিষ্ঠিরকে দেখিলেন। তখন যুধিষ্ঠির স্বর্ণময় উত্তম শয্যায় শয়ন করিয়াছিলেন। ক্রমে কৃষ্ণ ও অর্জ্জুন আনন্দিত হইয়া যাইয়া যুধিষ্ঠিরের চরণযুগল গ্রহণ করিলেন ॥১২—১৩॥

---

(১৪) তয়োঃ প্রহর্ষমালক্ষ্য হর্ষাদশ্রুণ্যবর্ত্তয়ৎ···বা সো।

সমুত্থায় মহাবাহুঃ পুনঃ পুনররিন্দমঃ।
বাসুদেবার্জ্জুনৌ প্রেম্ণা পুনশ্চ পরিষস্বজে।
বাসুদেবঞ্চ বাঞ্চের্য়ং পপ্রচ্ছ কুরুনন্দনঃ ॥১৫॥
ততোঽস্মৈ তদ্‌যথা বৃত্তং বাসুদেবঃ প্রিয়ংবদঃ।
কথয়ামাস কর্ণস্য নিধনং যদুনন্দনঃ ॥১৬॥
ঈষদুৎস্ময়মানস্তু কৃষ্ণো রাজানমব্রবীৎ।
যুধিষ্ঠিরং হতামিত্রং কৃতাঞ্জলিরথাচ্যুতঃ ॥১৭॥
দিষ্ট্যা গাণ্ডীবধন্বা চ পাণ্ডবশ্চ বৃকোদরঃ।
ত্বঞ্চাপি কুশলী রাজা মাদ্রীপুত্রৌ চ পাণ্ডবৌ ॥১৮॥
মুক্ত্বা বীরক্ষয়াদস্মাৎ সংগ্রামাল্লোমহর্ষণাৎ।
ক্ষিপ্রমুত্তরকালানি কুরু কার্য্যাণি পাণ্ডব! ॥১৯॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তয়োরিতি। প্রহর্ষং তল্লক্ষণং স্মিতাদিকম্, প্রহারান্ প্রহারচিহ্নানি ॥১৪॥
সমিতি। প্রেম্ণা বাৎসল্যেন, পরিষস্বজে আলিলিঙ্গ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৫॥
তত ইতি। বৃত্তং জাতম্, প্রিয়ং বদতীতি প্রিয়ংবদঃ। বদেঃ খঃ ॥১৬॥
ঈষদিতি। উৎস্ময়মানো হসন্। হতঃ অমিত্রঃ শত্রুঃ কর্ণো যস্য তম্ ॥১৭॥
দিষ্ট্যেতি। দিষ্ট্যা ভাগ্যেন, গাণ্ডীবধন্বা অর্জ্জুনঃ। বীরাণাং ক্ষয়ো যস্মিন্ তস্মাৎ। উত্তরকালানি পরকালকর্ত্তব্যানি ॥১৮—১৯॥

কৃষ্ণ ও অর্জ্জুনের আনন্দ এবং অলৌকিক প্রহারচিহ্ন দেখিয়া কর্ণকে নিহত মনে করিয়া যুধিষ্ঠির গাত্রোত্থান করিলেন ॥১৪॥

মহাবাহু ও শত্রুদমনকারী যুধিষ্ঠির গাত্রোত্থান করিয়া বাৎসল্যবশতঃ কৃষ্ণ ও অর্জ্জুনকে বার বার আলিঙ্গন করিলেন এবং বৃষ্ণিনন্দন কৃষ্ণকে আনন্দের কারণ জিজ্ঞাসা করিলেন ॥১৫॥

পরে প্রিয়ভাষী যদুনন্দন কৃষ্ণ যে রূপ ঘটিয়াছিল, সেইরূপে কর্ণের নিধনবৃত্তান্ত যুধিষ্ঠিরের নিকট বলিলেন ॥১৬॥

কৃষ্ণ ঈষৎ হাস্য করিতে থাকিয়া কৃতাঞ্জলি হইয়া হতশত্রু রাজা যুধিষ্ঠিরকে বলিলেন—॥১৭॥

'পাণ্ডুনন্দন! আপনি, ভীম, অর্জ্জুন, নকুল ও সহদেব বীরক্ষয়জনক এই লোমহর্ষণ যুদ্ধ হইতে মুক্ত হইয়া কুশলেই আছেন। এখন সত্বর পরকর্ত্তব্য কার্য্যগুলি করুন ॥১৮—১৯॥

(১৫)…তাবুভৌ পরিষস্বজে বা সো। (১৮)…ত্বঞ্চাপি কুশলী রাজন্!…বা সো।

